ষড়ঙ্গানি সংপূজ্য পত্রেষু পূর্ব্বাদি অষ্টনিধীন্ তদ্বহিরিন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ সংপূজ্য ধূপাদি-বিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং চতুর্লক্ষজপঃ। তথাচ ধ্যাত্বৈবং প্রজপেল্লক্ষ-চতুষ্কং জুহুয়াত্ততঃ। ত্রিমধ্বক্তৈর্ব্বিল্বফলৈশ্চত্বারিংশৎসহস্রকৈঃ॥ অস্য মন্ত্রস্য কামবীজয়ো-র্লকারয়োরন্তে রেফশ্চেত্তদা মন্ত্রচূড়ামণিঃ। তথাচ নিবন্ধে—মারয়োরস্য মাংসাধো রক্তশ্চে-দপরো মনুঃ। কামবীজস্য মাংসাধো লকারস্যাধোভাগে রক্তোরেফশ্চেত্তদা অয়ং মনুরিত্যর্থঃ॥ অস্য পূজা—পূর্ব্ববদৃষ্যাদিন্যাসং কৃত্বা করাঙ্গন্যাসৌ কুর্য্যাৎ। যথা ক্লাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি। ক্লাং হৃদয়ায় নমঃ ইত্যাদি। অস্য পূজাদিকং সর্ব্বং পূর্ব্ববৎ। ধ্যানে তু বিশেষঃ। আরক্তোদ্যানকল্পদ্রুমতলবিলসৎস্বর্ণদোলাধিরূঢ়ং গোপীভ্যাং প্রেক্ষ্যমাণং বিকসিতনব-বন্ধূকসিন্দূরভাসং। বালং লোলালকান্তং কটিতটবিলসৎক্ষুদ্রঘণ্টাঘটাঢ্যং বন্দে শার্দ্দূল-কামাঙ্কুশললিতগণাকল্পদীপ্তং মুকুন্দং॥ ধ্যাত্বৈবং পূর্ব্বরীত্যৈনং জপ্ত্বা রক্তোৎপলৈর্নবৈঃ। মধুত্রয়যুতৈর্হুত্বা অর্চ্চয়েৎ পূর্ব্ববদ্ধরিং॥

অথ বাসুদেবমন্ত্রঃ। প্রণবো হৃদ্ভগবতে বাসুদেবায় কীর্ত্তিতঃ। প্রধানে বৈষ্ণবে তন্ত্রে মন্ত্রোঽয়ং সুরপাদপঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদি-পূর্ব্বোক্তপীঠমন্বন্তং বিন্যস্য ঋষ্যাদি-

---

স্বীয় শরীরের আভাদ্বারা ত্রিভুবন আলোকিত হইয়াছে। বাসুদেব অনবরত পায়স, নবনীত ও অমৃত ভোজন করিতেছেন, এইপ্রকারে রূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপনপূর্ব্বক বিষ্ণুমন্ত্রোক্ত পীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান আবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্ম সমাপনান্তে আবরণপূজা আরম্ভ করিবে। অগ্ন্যাদি চতুষ্কোণে মধ্যে এবং পূর্ব্বাদি চতুর্দ্দিকে ক্লাং হৃদয়ায় নমঃ, ক্লীং শিরসে স্বাহা, ক্লূং শিখায়ৈ বষট্, ক্লৈং কবচায় হুঁ, ক্লৌং নেত্রত্রয়ায় বৌষট্, ক্লঃ অস্ত্রায় ফট্ এইরূপে অঙ্গপূজা করিবে। তৎপরে পত্রেতে পূর্ব্বাদি ক্রমে অষ্টনিধির পূজা করিয়া তদ্বাহে ইন্দ্রাদি ও বজ্রাদির পূজা করিবে। অনন্তর ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিয়া পূজা সাঙ্গ করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে চারিলক্ষ জপ এবং ঘৃত, মধু ও শর্করা-মিশ্রিত বিল্বফলদ্বারা চল্লিশ সহস্র হোম করিতে হয়। বালগোপালের অন্যান্যমন্ত্র এই—উক্ত ক্লীং কৃষ্ণ ক্লীং এই চতুরক্ষর মন্ত্রের ক্লীং এই বীজদ্বয়স্থিত লকারের অধোভাগে রেফযুক্ত করিলে যে মন্ত্র হয় সেই মন্ত্র সর্ব্বমন্ত্রপ্রধান। এই মন্ত্রের পূজাপদ্ধতি এই। পূর্ব্বোক্ত বিধানক্রমে ঋষ্যাদিন্যাস করিয়া ক্লাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি এবং ক্লাং হৃদয়ায় নমঃ ইত্যাদি প্রকারে করাঙ্গন্যাস করিবে। পূর্ব্বোক্ত বিধানক্রমে এই মন্ত্রের পূজা করিবে। কেবল ধ্যানের বিশেষ আছে। ঐ ধ্যান মূলে লিখিত আছে। দেবতার আকার এইরূপ—আরক্ত উদ্যানমধ্যে কল্পবৃক্ষের তলে স্বর্ণদোলাতে অধিরূঢ়, এবং দুই গোপী তাঁহার প্রতি দৃষ্টিপাত করিতেছে। বিকসিত নূতন বন্ধূক কুসুমের ন্যায় রক্তবর্ণ, বালকরূপী, গোপালের অলকাসকলের প্রান্তভাগ চঞ্চল হইতেছে। কটীতে ক্ষুদ্র ঘণ্টিকা সকল নিবদ্ধ আছে। এইরূপে ধ্যান করিয়া পূর্ব্বোক্ত বিধানে পূজা করিবে। এই মন্ত্রের পুরশ্চরণেও পূর্ব্ববৎ চারিলক্ষ জপ ও ঘৃত, মধু ও শর্করাযুক্ত রক্তোৎপলদ্বারা জপের দশাংশ সংখ্যায় হোম করিবে।

অনন্তর বাসুদেব-মন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ওঁ নমো ভগবতে বাসুদেবায় এই দ্বাদশাক্ষর মন্ত্র কল্প-পাদপ-স্বরূপ অর্থাৎ এই মন্ত্রে জপ পূজাদি করিলে সাধকের সর্ব্বকাম পূর্ণ হইয়া থাকে। উক্তমন্ত্রের পূজাক্রম এই—

ন্যাসং কুর্য্যাৎ। যথা শিরসি প্রজাপতয়ে ঋষয়ে নমঃ মুখে গায়ত্রীচ্ছন্দসে নমঃ হৃদি বাসু-দেবায় দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—ওঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। নমস্তর্জ্জনীভ্যাং স্বাহা। ভগবতে মধ্যমাভ্যাং বষট্। বাসুদেবায় অনামিকাভ্যাং হুঁ। ওঁ নমোভগবতে বাসুদেবায় কনিষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। তথাচ নিবন্ধে—তারেণ হৃদয়ং প্রোক্তং নমসা শির-ঈরিতং। চতুর্ব্বর্ণৈঃ শিখা প্রোক্তা পঞ্চার্ণৈঃ কবচং মতং। সমস্তেন ভবেদস্ত্রমঙ্গকল্পনমীরিতং। ততো মন্ত্রন্যাসঃ। মূর্দ্ধ্নি ভালে দৃশোরাস্যে গলে দোর্হৃদয়াম্বুজে। কুক্ষৌ নাভৌ ধ্বজে জানু-দ্বয়ে পাদদ্বয়ে তথা। দ্বাদশাক্ষরাণি বিন্যসেৎ। ততো মূর্ত্তিপঞ্জরং বিন্যস্য কিরীটমন্ত্রেণ ব্যাপকং বিধায় ধ্যায়েৎ। বিষ্ণুং শারদচন্দ্রকোটিসদৃশং শঙ্খং রথাঙ্গং গদামম্ভোজং দধতং সিতাব্জনিলয়ং কান্ত্যা জগন্মোহনং। আবদ্ধাঙ্গদহারকুণ্ডলমহামৌলিং স্ফুরৎকঙ্কণং শ্রীবৎসাঙ্ক-মুদারকৌস্তুভধরং বন্দে মুনীন্দ্রৈঃ স্তুতং॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কুর্য্যাৎ। ততো বৈষ্ণবোক্তপীঠপূজাং বিধায় পুনর্ধ্যাত্বা আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায় আবরণপূজামারভেৎ। অগ্নিনৈর্ঋতিবায্বীশানকোণেষু মধ্যে দিক্ষু চ ওঁ হৃদয়ায় নমঃ ইত্যা-দিনা পঞ্চাঙ্গেন পূজয়েৎ। ততঃ পূর্ব্বাদিদলেষু শান্ত্যাদিশক্তিসহিতান্ বাসুদেবাদীন্ কেশ-বাদীনিন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ সংপূজ্য ধূপাদিবিসর্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং দ্বাদশলক্ষজপঃ। তথাচ—বর্ণলক্ষং জপেন্মন্ত্রং দীক্ষিতোবিজিতেন্দ্রিয়ঃ। তৎসহস্রং প্রজুহুয়া-ত্তিলৈ রাজ্যপরিপ্লুতৈঃ॥

অথ লক্ষ্মীনারায়ণমন্ত্রাঃ। মায়াদ্বয়ং রমাদ্বয়ং লক্ষ্মীবাসুদেবায় নমঃ। প্রণবাদিরয়ং মন্ত্রঃ।

---

পূর্ব্বোক্তবিধানে প্রাতঃকৃত্যাদি পীঠন্যাসান্ত কর্ম্ম করিয়া ঋষ্যাদি ন্যাস ও করাঙ্গন্যাস করিবে। এই ঋষ্যাদিন্যাস ও করাঙ্গন্যাস মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। তৎপরে মন্ত্রন্যাস করিবে। যথা—মস্তকে ওঁ নমঃ, কপালে নং নমঃ, চক্ষুর্দ্বয়ে মং নমঃ, মুখে ভং নমঃ, গলে গং নমঃ, বাহুদ্বয়ে বং নমঃ, হৃদয়ে তেং নমঃ উদরে বাং নমঃ, নাভীতে সুং নমঃ, লিঙ্গে দেং নমঃ, জানুদ্বয়ে বাং নমঃ, পাদদ্বয়ে য়ং নমঃ। এইরূপে দ্বাদ-শাক্ষর ন্যাস করিবে। তৎপরে বিষ্ণুমন্ত্রোক্ত মূর্ত্তিপঞ্জরন্যাস করিয়া কিরীট কেয়ূর ইত্যাদি মন্ত্রে ব্যাপকন্যাস করিবে। তৎপরে ধ্যান, দেবতার আকার এইরূপ—শরৎকালীন কোটিচন্দ্রের ন্যায় সমুজ্জলদেহ। শঙ্খ, চক্র, গদা ও পদ্মধারী চতুর্ভুজ এবং শ্বেতপদ্মে উপবিষ্ট। স্বীয় দেহকান্তিতে জগৎ মোহিত করিতেছেন। অঙ্গদ, হার, কুণ্ডল, ও কঙ্কণাদি বিবিধ ভূষণে বিভূষিত। বক্ষঃস্থলে শ্রীবৎসচিহ্ন ও কণ্ঠে কৌস্তুভমণি। এইরূপে ধ্যান করিয়া মানসোপ-চারে পূজা ও শঙ্খস্থাপন করিবে। তৎপরে বিষ্ণুমন্ত্রোক্ত পীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান আবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলি-দানপর্য্যন্ত সমস্তকর্ম্ম সমাপনান্তে আবরণপূজা আরম্ভ করিবে। অগ্নি, নির্ঋতি, বায়ু ও ঈশান এই চারি কোণে মধ্যে এবং পূর্ব্বাদি চতুষ্কোণে ওঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি পঞ্চাঙ্গপূজা করিয়া পূর্ব্বাদিদিকে বিষ্ণুমন্ত্রোক্ত শান্ত্যাদিশক্তি-সহিত বাসুদেবাদি ও কেশবাদির পূজা করিবে। তৎপরে ইন্দ্রাদি বজ্রাদির পূজা করিয়া ধূপাদি বিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে দ্বাদশলক্ষজপ ও ঘৃতযুক্ততিলদ্বারা দ্বাদশসহস্র হোম করিবে।

তথাচ নিবন্ধে—হৃল্লেখাবীজযুগলং রমাবীজযুগং পুনঃ। লক্ষ্ম্যন্তে বাসুদেবায় হৃদন্তঃ প্রণবাদিকঃ। চতুর্দ্দশাক্ষরঃ প্রোক্তো মন্ত্রোঽয়ং সুরপাদপঃ। অস্য পূজাদিকং বাসুদেবমন্ত্রবৎ। ঋষ্যাদিন্যাসে তু লক্ষ্মীবাসুদেবোদেবতা। করাঙ্গন্যাসমন্ত্রস্তু ওঁ হ্রীং হ্রীং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। ওঁ শ্রীঁ শ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা। ওঁ লক্ষ্মী মধ্যমাভ্যাং বষট্। ওঁ বাসুদেবায় অনামিকাভ্যাং হুঁ। ওঁ নমঃ কনিষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। তথাচ—হৃদয়ং শক্তিবীজাভ্যাং রমাভ্যাং শির ঈরিতং। লক্ষ্ম্যা প্রোক্তা শিখা বর্ম্ম বাসুদেবায় কীর্ত্তিতং। নমসাস্ত্রং সমুদ্দিষ্টং সর্ব্বং তারাদি কল্পয়েৎ। ততোধ্যানং। বিদ্যুচ্চন্দ্রনিভং বপুঃ কমলজাবৈকুণ্ঠয়োরেকতাং প্রাপ্তং স্নেহরসেন রত্নবিলসদ্ভূষাভরালঙ্কৃতং। বিদ্যাপঙ্কজদর্পণান্ মণিময়ং কুম্ভং সরোজং গদাং শঙ্খং চক্রমমূনি বিভ্রদমিতাং দিশ্যাচ্ছ্রিয়ং বঃ সদা॥ অস্য পুরশ্চরণং চতুর্লক্ষজপঃ তথাচ—বর্ণলক্ষং জপেন্মন্ত্রং তৎসহস্রং সরোরুহৈঃ। হোমং কুর্য্যাদ্বিকসিতৈর্ম্মধুরত্রয়সংযুতৈঃ। বর্ণলক্ষং বর্ণসমসংখ্যলক্ষং॥

অথ দধিবামনমন্ত্রঃ। ওঁ নমো বিষ্ণবে সুরপতয়ে মহাবলায় ঠদ্বয়ং। তথাচ নিবন্ধে—তারো হৃদ্বিষ্ণবে পশ্চাৎ ঙেন্তঃ সুরপতির্ভবেৎ। মহাবলায় ঠদ্বন্দ্বং মনুরষ্টাদশাক্ষরঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদি উং সোমমণ্ডলায় ষোড়শকলাত্মনে নমঃ ইত্যন্তং বিন্যস্য ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি ইন্দ্রঋষয়ে নমঃ মুখে বিরাট্ছন্দসে নমঃ হৃদি দধিবামনায় দেবতায়ৈ নমঃ। তথাচ নিবন্ধে—চন্দ্রান্তে কল্পিতে পীঠে প্রাগুক্তেন সমর্চ্চয়েৎ। ততঃ করাঙ্গন্যাসৌ ওঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। নমস্তর্জ্জনীভ্যাং স্বাহা। বিষ্ণবে মধ্যমাভ্যাং বষট্ সুরপতয়ে অনামিকাভ্যাং হুঁ। মহাবলায় কনিষ্ঠাভ্যাং বৌষট্। স্বাহা করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। তথাচ—

অনন্তর লক্ষ্মীনারায়ণমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ওঁ হ্রীঁ হ্রীঁ শ্রীঁ শ্রীঁ বাসুদেবায় নমঃ এই মন্ত্রে লক্ষ্মী নারায়ণের পূজাদি করিবে। এই মন্ত্রোদ্ধারের প্রমাণ মূলে দৃষ্ট হইবে। পূর্ব্বোক্ত বাসুদেব-পূজাপদ্ধতিক্রমে এই মন্ত্রের পূজাদি করিবে। ঋষ্যাদিন্যাস এই—শিরসি নারদঋষয়ে নমঃ, মুখে গায়ত্রীচ্ছন্দসে নমঃ, হৃদি লক্ষ্মীবাসুদেবায় দেবতায়ৈ নমঃ এইরূপে ঋষ্যাদিন্যাস করিয়া মূলের লিখিত প্রণালীতে করাঙ্গন্যাস করিবে। এই করাঙ্গন্যাসের প্রমাণ মূলে দেখিতে পাইবেন। তৎপরে ধ্যান, দেবতার আকার এইরূপ—বিদ্যুন্নিভা লক্ষ্মী ও চন্দ্রপ্রভ বাসুদেব উভয়ে স্নেহরসে একশরীর প্রাপ্ত হইয়াছেন। নানাবিধ রত্নবিভূষণে বিভূষিত। লক্ষ্মীর হস্তে বিদ্যা, পদ্ম, দর্পণ ও মণিময়কুম্ভ এবং বাসুদেবের হস্তে পদ্ম, গদা, শঙ্খ ও চক্র আছে। এই পূজাতে কেবল ঋষ্যাদিন্যাস, করাঙ্গন্যাস ও ধ্যান মাত্র বিশেষ, তাহা লিখিত হইল, আর সমস্ত পূজাকার্য্যই বাসুদেব পূজার ন্যায় জানিবে। এই মন্ত্রের পুরশ্চরণে চারি লক্ষজপ ও ঘৃত, মধু, শর্করাযুক্ত বিকসিত পদ্মদ্বারা জপের দশাংশহোম করিতে হয়।

অনন্তর দধিবামন মন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ওঁ নমো বিষ্ণবে সুরপতয়ে মহাবলায় স্বাহা এই অষ্টাদশাক্ষর মন্ত্রে দধিবামনের পূজাদি করিবে। এই মন্ত্রোদ্ধারের যে সকল বচন নিবন্ধগ্রন্থে লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। এই মন্ত্রের পূজা প্রয়োগ এই—প্রথমতঃ প্রাতঃকৃত্যাদি উং সোম-

হৃদেকেন শিরোদ্বাভ্যাং শিখা ত্রিভিরুদাহৃতা। কবচং পঞ্চভিঃ প্রোক্তং নেত্রং তাবদ্ভি-রক্ষরৈঃ। দ্বাভ্যামস্ত্রমিতি প্রোক্তং প্রকারোঽঙ্গস্য সূরিভিঃ। ততো মন্ত্রন্যাসঃ শিরসি ভালে চক্ষুষোঃ কর্ণয়োরোষ্ঠে তালুকে বাহুদ্বয়ে কণ্ঠে হৃদয়ে উদরে নাভৌ গুহ্যে ঊরুদ্বয়ে জানুদ্বয়ে জঙ্ঘাদ্বয়ে পাদদ্বয়ে মন্ত্রবর্ণান্ ন্যসেৎ। জঙ্ঘাদৌ দ্বয়ং দ্বয়ং বর্ণং। ততো মূর্ত্তি-পঞ্জরাদিকং বিধায় ধ্যায়েৎ। মুক্তাগৌরং নবমণিলসদ্ভূষণং চন্দ্রসংস্থং ভৃঙ্গাকারৈরলক-নিবহৈঃ শোভিবক্ত্রারবিন্দং। হস্তাব্জাভ্যাং কনককলসং শুদ্ধতোয়াভিপূর্ণং দধ্যন্নাঢ্যং কনক-চষকং ধারয়ন্তং ভজামঃ॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কুর্য্যাৎ। ততশ্চন্দ্রমণ্ড-লান্তং পীঠং সংপূজ্য পুনর্ধ্যাত্বা আবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজাং কুর্য্যাৎ। অগ্ন্যাদিকোণে মধ্যে দিক্ষু চ ওঁ হৃদয়ায় নমঃ ইত্যাদিনা পূজয়েৎ। ততো দিগ্দলেষু বৈষ্ণবোক্তবাসুদেবাদীন্ শক্তিসহিতান্ ধ্বজাদীন্ তদগ্রে কেশবাদীন্ সংপূজ্য ইন্দ্র-বজ্রাদীন্ ঐরাবতাদীন্ দিগ্গজান্ পূজয়েৎ। ওঁ ঐরাবতায় দিগ্গজায় নমঃ। ইত্যাদিক্রমেণ পূজয়েৎ। এবং পুণ্ডরীকাদীন্ ততো ধূপাদিবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং লক্ষত্রয়জপঃ। তথাচ গুণলক্ষং জপেন্মন্ত্রং তদ্দশাংশং ঘৃতপ্লুতং। পায়সান্নং প্রজুহুয়াদ্-দধ্যন্নম্বা যথাবিধি॥

অথ হয়গ্রীবমন্ত্রাঃ। ওঁ উদ্গিরৎপ্রণবোদ্গীথ সর্ব্ববাগীশ্বরেশ্বর। সর্ব্ববেদময়াচিন্ত্য সর্ব্বং

---

মণ্ডলায় ষোড়শকলাত্মনে নমঃ, এই পর্য্যন্ত পীঠন্যাস করিয়া মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস ও করাঙ্গন্যাস করিবে। তৎপরে মন্ত্রন্যাস। শিরসি ওঁ নমঃ, ভালে নং নমঃ, চক্ষুর্দ্বয়ে মোং নমঃ, কর্ণদ্বয়ে বিং নমঃ, ওষ্ঠে ষং নমঃ, তালুতে বেং নমঃ, কণ্ঠে সুং নমঃ, বাহুদ্বয়ে রং নমঃ, হৃদয়ে পং নমঃ, উদরে তং নমঃ, নাভীতে য়েং নমঃ, গুহ্যে মং নমঃ, ঊরুদ্বয়ে হাং নমঃ, জানুদ্বয়ে বং নমঃ, জঙ্ঘাদ্বয়ে লাং নমঃ য়ং নমঃ, পাদদ্বয়ে স্বাং নমঃ হাং নমঃ। তৎ-পরে কৃষ্ণমন্ত্রোক্ত মূর্ত্তিপঞ্জরন্যাস করিয়া ধ্যান করিবে। দেবতার আকার এইরূপ—মুক্তারন্যায় গৌরবর্ণদেহ, নবমণিময় ভূষণে বিভূষিত। ভ্রমরাকার অলকাসমূহদ্বারা মুখপদ্ম অতিশয় শোভমান হইয়াছে। এক হস্তে শুদ্ধ জলপূর্ণ সুবর্ণকলস, অপর হস্তে দধ্যন্নপূর্ণ সুবর্ণনির্ম্মিত পানপাত্র। এই প্রকারে রূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপন করিবে। তৎপরে ডিং সোমমণ্ডলায় ষোড়শকলাত্মনে নমঃ ইত্যন্ত পীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান আবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্ম করিয়া আবরণপূজা আরম্ভ করিবে। অগ্ন্যাদি চতুষ্কোণে মধ্যে ও দিক্চতুষ্টয়ে ওঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি ষড়ঙ্গপূজা করিয়া দশদলে বিষ্ণুমন্ত্রোক্তশান্ত্যাদি শক্তি-সহিত বাসুদেবাদির পূজা করিয়া ধ্বজাদি ও কেশবাদির পূজা করিবে। তৎপরে ইন্দ্রাদি, বজ্রাদি পূজা করিবে। অনন্তর ওঁ ঐরাবতায় দিগ্গজায় নমঃ এইরূপ পূজা করিয়া উক্তপ্রকারে পুণ্ডরীক, বামন, কুমুদ, অঞ্জন, পুষ্পদন্ত, সার্ব্বভৌম ও সুপ্রতীক এই সকল দিগ্গজের পূজান্তে ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে তিনলক্ষজপ ও ঘৃতযুক্ত পায়সান্ন কিম্বা দধ্যন্নদ্বারা জপের দশাংশ অর্থাৎ ত্রিশহাজারহোম করিতে হয়॥

অনন্তর হয়গ্রীবমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ওঁ উদ্গিরৎ প্রণবোদ্গীথ সর্ব্ববাগীশ্বরেশ্বর সর্ব্ববেদময়া-

বোধয় বোধয়। তথাচ নিবন্ধে—উদ্গিরৎপদমাভাষ্য প্রণবোদ্গীথশব্দতঃ। সর্ব্ববাগীশ্বরে-ত্যন্তে প্রবদেদীশ্বরেত্যথ। সর্ব্ববেদময়াচিন্ত্য শব্দান্তে সর্ব্বমুচ্চরেৎ। বোধয়দ্বিতয়ান্তোঽয়ং মন্ত্রস্তারাদিরীরিতঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদি-বৈষ্ণবোক্তপীঠমন্বন্তং বিধায় ঋষ্যাদি-ন্যাসং কুর্য্যাৎ। যথা শিরসি ব্রহ্মণে ঋষয়ে নমঃ। মুখে ত্রিষ্টুপ্‌ছন্দসে নমঃ। হৃদি শ্রীহয়-গ্রীবায় দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ। ওঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। উদ্গিরৎপ্রণবোদ্গীথ তর্জনীভ্যাং স্বাহা। সর্ব্ববাগীশ্বরেশ্বর মধ্যমাভ্যাং বষট্। সর্ব্ববেদময়াচিন্ত্য অনামিকাভ্যাং হুঁ। সর্ব্বং বোধয় বোধয় কনিষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। ততোধ্যানং। শরচ্ছশাঙ্ক-প্রভমশ্ববক্ত্রং মুক্তাময়ৈরাভরণৈঃ প্রদীপ্তং রথাঙ্গশঙ্খার্চ্চিতবাহুযুগ্মং জানুদ্বয়ন্যস্তকরং ভজামঃ॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কৃত্বা বৈষ্ণবোক্তপীঠপূজাং বিধায় পুনর্ধ্যাত্বা হসৃ-মিত্যনেন মূর্ত্তিং সঙ্কল্পয়েৎ। তথাচ—বীজেন মূর্ত্তিং সঙ্কল্প্য বীজমুদ্ধৃয়তে যথা। বিয়দ্ভৃ-গুস্থমর্ঘীশ বিন্দুমদ্বীজমীরিতং। ততঃ পুনর্ধ্যাত্বা আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়া-বরণপূজামারভেৎ। কেশরেষু চতুর্দ্দিক্ষু চতুর্ব্বেদান্ ঋগ্‌যজুঃসামাথর্ব্বান্ বিদিক্ষু অঙ্গ-স্মৃতিন্যায়সর্ব্বশাস্ত্রাণি পূজয়েৎ। পত্রাগ্রেম্বগ্ন্যাদিকোণে দিক্ষু চ ওঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি পঞ্চাঙ্গানি পূজয়েৎ। তথাচ—কেশরেষু চতুর্ব্বেদান্ চতুর্দ্দিক্ষু প্রপূজয়েৎ। বিদিক্ষ্বঙ্গস্মৃতি-ন্যায়সর্ব্বশাস্ত্রাণি পূজয়েৎ। অর্চ্চয়েৎ পত্রমধ্যেষু বিধানেনাঙ্গদেবতাঃ। তদ্বহিরিন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ। ততো ধূপাদিবিসর্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং ত্রয়স্ত্রিং-শল্লক্ষজপঃ। তথাচ বর্ণলক্ষং জপেন্মন্ত্রং কুন্দপুষ্পৈর্মধুপ্লুতৈঃ। দশাংশং বৈষ্ণবে বহ্নৌ জুহু-য়ান্মন্ত্রবিত্তমঃ॥

চিন্ত্য সর্ব্বং বোধয় বোধয়। এই মন্ত্রে হয়গ্রীবের পূজাদি করিবে। এই মন্ত্রোদ্ধারের প্রমাণ যাহা নিবন্ধগ্রন্থে লিখিত আছে সেই সকল বচন গ্রন্থকার এইস্থলে উদ্ধৃত করিয়াছেন, মূলে দৃষ্টি করিলে দেখিতে পাইবেন। এই মন্ত্রের পূজাক্রম এই—সামান্যপূজাপদ্ধতিক্রমে প্রাতঃকৃত্যাদি করিয়া বিষ্ণুমন্ত্রোক্তপীঠন্যাসান্ত কর্ম্ম করিয়া মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস ও করাঙ্গন্যাস করিবে। তৎপরে ধ্যান, দেবতার আকার এইরূপ—শরৎকালীন শশধরের ন্যায় দেহকান্তি, অশ্বের ন্যায় বদন, এবং মুক্তাময় আভরণে অলঙ্কৃত। এক হস্তে চক্র ও অন্য হস্তে শঙ্খ আছে, অপর হস্তদ্বয় জানুদ্বয়ের উপরি বিন্যস্ত। এইপ্রকার রূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপন করিবে। তৎপরে বিষ্ণুমন্ত্রোক্তপীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান ও হস্ং এই মন্ত্রে মূর্ত্তি কল্পনা করিবে। অনন্তর পুনর্ব্বার ধ্যানাবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কার্য্য করিয়া আবরণপূজা করিবে। চতুর্দ্দিকে কেশরেতে ওঁ ঋগ্বেদায় নমঃ, ওঁ যজুর্ব্বেদায় নমঃ, ওঁ সামবেদায় নমঃ, ওঁ অথর্ব্ববেদায় নমঃ। চতুষ্কোণে ওঁ অঙ্গশাস্ত্রায় নমঃ, ওঁ স্মৃতিশাস্ত্রায় নমঃ, ওঁ ন্যায়শাস্ত্রায় নমঃ ওঁ সর্ব্বশাস্ত্রায় নমঃ এইপ্রকার পূজা করিবে। পত্রাগ্রে অগ্ন্যাদিকোণে দিক্‌চতুষ্টয়ে ওঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি পঞ্চাঙ্গপূজা করিবে। এই বিষয়ের যে সকল প্রমাণ অন্যান্য তন্ত্রে লিখিত আছে সেই সকল প্রমাণ এইস্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন, মূলে দৃষ্টি করিলে দেখিতে পাইবেন। তদ্বাহে ইন্দ্রাদি ও বজ্রাদির

অথ হয়গ্রীবৈকাক্ষরমন্ত্রঃ। স চ হকারসকারষষ্ঠস্বরবিন্দ্বাত্মকঃ। তথাচ কল্পে—বিয়দ্‌ভৃগুস্থমর্ঘীশবিন্দুমদ্বীজমীরিতং। একাক্ষরো মনুঃ প্রোক্তশ্চতুর্ব্বর্গফলপ্রদঃ। অস্য ব্রহ্মঋষিরনুষ্টুপ্‌ছন্দঃ হয়গ্রীবরূপী বিষ্ণুর্দ্দেবতা হকারো বীজং ঊকারঃ কীলকং সকারঃ শক্তিঃ। হসাং হসীং হসূং হসৈং হসৌঁ হসঃ ইতি ষড়ঙ্গকল্পনা। ধ্যানং। ধবলনলিননিষ্ঠং ক্ষীরগৌরং করাব্জৈর্জপবলয়সরোজে পুস্তকাভীষ্টদানে। দধতমমলবস্ত্রাকল্পযানাভিরামং তুরগবদনজিষ্ণুং নৌমি বিদ্যাগ্রজিষ্ণুং॥ অন্যচ্চ—শরচ্ছশাঙ্কপ্রভমশ্ববক্ত্রং মুক্তাময়ৈরাভরণৈরুপেতং। রথাঙ্গশঙ্খোর্দ্ধকরঞ্চ বিদ্যাব্যাখ্যানমুদ্রাঢ্যকরং নমামি॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কৃত্বা পীঠপূজাং বিধায় পুনর্ধ্যাত্বা আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। তত্রাঙ্গৈঃ প্রথমমাবরণং। প্রজ্ঞাহয় মেধাহয় স্মৃতিহয় বিদ্যাহয় লক্ষ্মীহয় বাগীশীহয় বিদ্যাবিলাসহয় নাদবিমর্দ্দনহয়ৈরষ্টাভির্দ্বিতীয়ং। লক্ষ্মী-সরস্বতী-রতি-প্রীতি-কীর্ত্তি-কান্তি-তুষ্টি-পুষ্টি-ভিস্তৃতীয়ং। কুমুদাদিভিশ্চতুর্থং। ইন্দ্রাদিভিঃ পঞ্চমং। ততো ধূপাদিবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং চতুর্লক্ষজপঃ। তথাচ—বেদলক্ষং জপেন্মন্ত্রং দশাংশং জুহুয়াত্ততঃ। আজ্যেন দশাংশহোমঃ॥

---

পূজা করিয়া ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে ত্রিশলক্ষজপ ও মধুযুক্ত কুন্দপুষ্পদ্বারা জপের দশাংশহোম করিবে॥

অনন্তর হয়গ্রীবের একাক্ষরমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। হসূং এই হয়গ্রীবের একাক্ষরমন্ত্র। এই মন্ত্রোদ্ধারের প্রমাণ যাহা কল্পে লিখিত আছে, সেই প্রমাণ মূলে দেখিতে পাইবেন। এই মন্ত্রের পূজাপ্রয়োগ এই—প্রথমে সামান্যপূজাপদ্ধতিক্রমে প্রাতঃকৃত্যাদি করিয়া বিষ্ণুমন্ত্রোক্তপীঠন্যাসানন্তর ঋষ্যাদিন্যাস করিবে। শিরসি ব্রহ্মণে ঋষয়ে নমঃ, মুখে অনুষ্টুপ্‌ছন্দসে নমঃ, হৃদি হয়গ্রীবরূপিণে বিষ্ণবে দেবতায়ৈ নমঃ, গুহ্যে হকারায় বীজায় নমঃ, পাদয়োঃ সকারায় শক্তয়ে নমঃ, সর্ব্বাঙ্গে ঊকারায় কীলকায় নমঃ। তৎপরে করাঙ্গন্যাস হসাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, হসীং তর্জ্জনীভ্যাং স্বাহা, হসূং মধ্যমাভ্যাং বষট্‌, হসৈং অনামিকাভ্যাং হুঁ, হসৌং কনিষ্ঠাভ্যাং বৌষট্‌, হসঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্‌। এইপ্রকার হসাং হৃদয়ায় নমঃ ইত্যাদি মন্ত্রে অঙ্গন্যাস করিবে। তৎপরে ধ্যান, দেবতার আকার এইরূপ—শ্বেতপদ্মোপরি উপবিষ্ট, এবং ক্ষীরবৎ শুভ্রদেহ। হস্তেতে বলয়াকার জপমালা, পদ্ম, পুস্তক ও বরমুদ্রা আছে। নির্ম্মল বস্ত্রসমূহে অতি মনোহররূপ; অশ্বের ন্যায় বদন এবং জয়শীল। অন্যপ্রকার আকার এই—শরৎকালের শশাঙ্কের ন্যায় দেহপ্রভা, অশ্বের ন্যায় বদন, মুক্তাময় আভরণে বিভূষিত। ঊর্দ্ধ হস্তদ্বয়ে চক্র ও শঙ্খ এবং অন্য হস্তদ্বয়ে বিদ্যা ও ব্যাখ্যানমুদ্রা। এইপ্রকার রূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপন পূর্ব্বক পীঠপূজা করিবে। তৎপরে পুনর্ব্বার ধ্যান ও আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্ম করিয়া আবরণপূজা করিবে। হসাং হৃদয়ায় নমঃ, ইত্যাদি প্রকারে ষড়ঙ্গপূজা করিয়া ওঁ প্রজ্ঞাহয়ায় নমঃ, ওঁ মেধাহয়ায় নমঃ, ওঁ স্মৃতিহয়ায় নমঃ, ওঁ বিদ্যাহয়ায় নমঃ, ওঁ লক্ষ্মীহয়ায় নমঃ, ওঁ বাগীশীহয়ায় নমঃ, ওঁ বিদ্যাবিলাসহয়ায় নমঃ, ওঁ নাদবিমর্দ্দনহয়ায় নমঃ। এই অষ্ট হয়ের পূজা করিবে। তৎপরে ওঁ লক্ষ্মৈ নমঃ, এইরূপ সরস্বত্যৈ, রত্যৈ, প্রীত্যৈ, কীর্ত্ত্যৈ, কান্ত্যৈ, তুষ্ট্যৈ, পুষ্ট্যৈ নমঃ এই সকল পূজা করিবে। তৎপরে কুমুদাদি ও ইন্দ্রাদির পূজা করিয়া ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে চারিলক্ষজপ ও ঘৃতদ্বারা জপের দশাংশসংখ্যায় হোম করিবে।

মন্ত্রান্তরং। হয়গ্রীবৈকাক্ষরাদিচতুর্থ্যন্তহয়শিরঃশব্দো নমোঽন্তঃ। তথাচ কল্পে—হয়শিরঃপদং ঙেন্তং হৃদন্তঞ্চ সমুদ্ধরেৎ। স্ববীজাদিরয়ং মন্ত্রশ্চতুর্ব্বর্গফলপ্রদঃ। অস্য ব্রহ্মঋষিরনুষ্টুপ্‌ছন্দো হয়গ্রীবরূপী বিষ্ণুর্দ্দেবতা। অন্যৎ সর্ব্বমেকাক্ষরবৎ।

মন্ত্রান্তরং। উদ্গিরৎপ্রণবোদ্গীথ সর্ব্ববাগীশ্বরেশ্বর। সর্ব্ববেদময়াচিন্ত্য সর্ব্বং বোধয় বোধয়। স্বাহান্তো মনুরাখ্যাতো বীজঃ প্রণবসংপুটঃ। অয়ং মন্ত্রঃ স্ববীজপ্রণবাদিঃ প্রণবস্ববীজাদিশ্চ।

মন্ত্রান্তরং—বিশ্বোত্তীর্ণস্বরূপায় চিন্ময়াচিন্ত্যরূপিণে তুভ্যং নমোহয়গ্রীব বিদ্যারাজায় বিষ্ণবে। স্বাহান্তোমনুরাখ্যাতো হংসেন সংপুটীকৃতঃ। মন্ত্রোহংসাদিঃ সোহমন্তিকঃ। এতয়োর্ম্মন্ত্রয়োঃ পূর্ব্বোক্তহয়গ্রীবমন্ত্রবৎ সর্ব্বং জ্ঞাতব্যং॥

অথ নৃসিংহমন্ত্রঃ। নিবন্ধে—উগ্রং বীরং বদেৎ পূর্ব্বং মহাবিষ্ণুমনন্তরং। জ্বলন্তং পদমাভাষ্য সর্ব্বতোমুখমীরয়েৎ। নৃসিংহং ভীষণং ভদ্রং মৃত্যুমৃত্যুং বদেত্ততঃ। নমাম্যহমিতি প্রোক্তো মন্ত্ররাজঃ সুরদ্রুমঃ। অয়ং মন্ত্রোমায়াপুটিতো ভবতি তদা সর্ব্বকামফলপ্রদঃ। তথাচ কল্পে—হৃল্লেখাপুটিতশ্চেৎ স্যাৎ সর্ব্বকামফলপ্রদঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদিবৈষ্ণবোক্তপীঠমন্বন্তং বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি ব্রহ্মণে ঋষয়ে নমঃ মুখে অনু-

হয়গ্রীবের মন্ত্রান্তর কথিত হইতেছে, হসৃং হয়শিরসে নমঃ। এই মন্ত্রে জপ পূজাদি করিলে ধর্ম্মার্থকামমোক্ষাত্মক চতুর্ব্বর্গ লাভ হয়। এই মন্ত্রের ঋষ্যাদিন্যাসে ব্রহ্মঋষি, অনুষ্টুপ্‌ছন্দঃ ও হয়গ্রীবরূপী বিষ্ণু দেবতা এইমাত্র বিশেষ, অন্যান্য পূজাপ্রণালী একাক্ষরমন্ত্রবৎ জানিবে।

ওঁ উদ্গিরৎ প্রণবোদ্গীথ সর্ব্ববাগীশ্বরেশ্বর সর্ব্ববেদময়াচিন্ত্য সর্ব্বং বোধয় বোধয় স্বাহা ওঁ। হসৃং ওঁ উদগিরৎ প্রণবোদ্গীথ সর্ব্ববাগীশ্বরেশ্বর সর্ব্ববেদময়াচিন্ত্য সর্ব্বং বোধয় বোধয় স্বাহা। এবং ওঁ হসৃং উদ্গিরৎ প্রণবোদ্গীথ সর্ব্ববাগীশ্বরেশ্বর সর্ব্ববেদময়াচিন্ত্য সর্ব্বং বোধয় বোধয় স্বাহা, এই তিনপ্রকার হয়গ্রীব মন্ত্র আছে।

হংসঃ বিশ্বোত্তীর্ণস্বরূপায় চিন্ময়াচিন্ত্যরূপিণে তুভ্যং নমো হয়গ্রীববিদ্যারাজায় বিষ্ণবে স্বাহা হংসঃ। হংসঃ বিশ্বোত্তীর্ণস্বরূপায় চিন্ময়াচিন্ত্যরূপিণে তুভ্যং নমো হয়গ্রীববিদ্যারাজায় বিষ্ণবে স্বাহা সোহং। এই দ্বিবিধ মন্ত্রের পূজাদি একাক্ষরমন্ত্রোক্ত বিধানে করিবে।

অনন্তর নৃসিংহমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। উগ্রং বীরং মহাবিষ্ণুং জ্বলন্তং সর্ব্বতোমুখং নৃসিংহং ভীষণং ভদ্রং মৃত্যুমৃত্যুং নমাম্যহং এই মন্ত্রে নৃসিংহদেবের পূজাদি করিবে। উক্ত মন্ত্রের আদিতে ও অন্তে হ্রীঁ এই শব্দ যোগ করিয়া জপাদি করিলে সাধকের সর্ব্বপ্রকার কামনা পূর্ণ হইয়া থাকে। এই বিষয়ে যে প্রমাণ কল্পে লিখিত আছে সেই প্রমাণ মূলে দৃষ্ট হইবে। উক্ত মন্ত্রের পূজাপ্রয়োগ এই—সামান্যপূজাপদ্ধতি অনুসারে প্রাতঃকৃত্যাদি করিয়া বিষ্ণুপূজাপদ্ধতিক্রমে পীঠন্যাসান্ত কর্ম্মসমাপনান্তে মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস করিবে। তৎপরে করাঙ্গন্যাস উগ্রং বীরং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, মহাবিষ্ণুং তর্জ্জনীভ্যাং স্বাহা, জ্বলন্তং সর্ব্বতোমুখং মধ্যমাভ্যাং বষট্, নৃসিংহং ভীষণং অনামিকাভ্যাং হুঁ, ভদ্রং মৃত্যুমৃত্যুং কনিষ্ঠাভ্যাং বৌষট্, নমাম্যহং অস্ত্রায় ফট্। এইপ্রকারে করন্যাস করিয়া উগ্রং বীরং হৃদয়ায় নমঃ ইত্যাদি প্রকারে অঙ্গন্যাস করিবে। তৎপরে মন্ত্রন্যাস মস্তকে উং নমঃ, ললাটে গ্রং নমঃ,

ষ্টুপ্ছন্দসে নমঃ হৃদি নৃসিংহায় দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—চতুর্ভির্হৃদয়ং বর্ণৈঃ শিরস্তাবদ্ভিরক্ষরৈঃ। শিখাষ্টাভিঃ সমুদ্দিষ্টা ষড়্‌ভিঃ কবচমীরিতং। তাবদ্ভির্নয়নং প্রোক্তং অস্ত্রং স্যাৎ করণাক্ষরৈঃ। ততোমন্ত্রন্যাসঃ—শিরোললাটনেত্রেষু মুখবাহ্বঙ্ঘ্রিসন্ধিষু। সাগ্রেষু কুক্ষৌ হৃদয়ে গলে পার্শ্বদ্বয়ে পুনঃ। অপরাঙ্গেচ ককুদি ন্যসেদ্বর্ণান্ যথাক্রমং॥ ততো ধ্যানং—মাণিক্যাদ্রিসমপ্রভং নিজরুচা সংত্রস্তরক্ষোগণং জানুন্যস্তকরাম্বুজং ত্রিনয়নং রত্নোল্লসদ্ভূষণং। বাহুভ্যাং ধৃতশঙ্খচক্রমনিশং দংষ্ট্রোগ্রবক্ত্রোল্লসজ্জ্বালাজিহ্বমুদারকেশরচয়ং বন্দে নৃসিংহং বিভুং। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং বিধায় বৈষ্ণবোক্তপীঠপূজাং কৃত্বা পুনর্ধ্যাত্বা আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। তদ্‌যথা—কেশরেষগ্ন্যাদিকোণে মধ্যে দিক্ষু উগ্রং বীরং হৃদয়ায় নমঃ। মহাবিষ্ণুং শিরসে স্বাহা। জ্বলন্তং সর্ব্বতোমুখং শিখায়ৈ বষট্। নৃসিংহং ভীষণং কবচায় হুঁ। ভদ্রং মৃত্যুমৃত্যুং নেত্রত্রয়ায় বৌষট্। নমাম্যহং অস্ত্রায় ফট্। ততঃ পূর্ব্বাদিদলে গরুড়ং শঙ্করং শেষং ব্রহ্মাণঞ্চ পূজয়েৎ। বিদিগ্দলেষু শ্রিয়ং হ্রিয়ং ধৃতিং পুষ্টিঞ্চ প্রণবাদিনমোঽন্তেন পূজয়েৎ। তদ্বহিরিন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ। ততো ধূপাদিবিসর্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ॥ অস্য পুরশ্চরণং দ্বাত্রিংশল্লক্ষজপঃ। তথাচ—বর্ণলক্ষং জপেন্মন্ত্রং তৎসহস্রং ঘৃতপ্লুতৈঃ। পায়সান্নৈঃ প্রজুহুয়াদ্বিধিবৎ পূজিতেঽনলে॥

দক্ষনেত্রে বীং নমঃ, বামনেত্রে রং নমঃ, মুখে মং নমঃ, দক্ষবাহুমূলে হাং নমঃ, দক্ষবাহু মধ্যসন্ধিতে বিং নমঃ, দক্ষমণিবন্ধে ষ্ণুং নমঃ, দক্ষাঙ্গুলীমূলে জ্বং নমঃ, দক্ষাঙ্গুল্যগ্রে লং নমঃ, বামবাহুমূলে ন্তং নমঃ, বামবাহুমধ্যসন্ধিতে সং নমঃ, বামমণিবন্ধে র্ব্বং নমঃ, বামাঙ্গুলীমূলে তোং নমঃ, বামাঙ্গুল্যগ্রে মুং নমঃ, দক্ষপাদোরুসন্ধিতে খং নমঃ, দক্ষপাদমধ্যসন্ধিতে নৃং নমঃ, দক্ষজঙ্ঘার নিম্ন সন্ধিতে সিং নমঃ, দক্ষপাদাঙ্গুলীমূলে হং নমঃ, দক্ষপাদাঙ্গুল্যগ্রে ভীং নমঃ, বামপাদোরুসন্ধিতে ষং নমঃ, বামপাদমধ্যসন্ধিতে ণং নমঃ, বামজঙ্ঘার নিম্নসন্ধিতে ভং নমঃ, বামপাদাঙ্গুলীমূলে দ্রং নমঃ, বামপাদাঙ্গুল্যগ্রে মৃং নমঃ, উদরে ত্যুং নমঃ, হৃদয়ে মৃং নমঃ, গলে ত্যুং নমঃ, দক্ষপার্শ্বে নং নমঃ, বামবার্শ্বে মাং নমঃ, অপরাঙ্গে ম্যং নমঃ, ককুদস্থলে হং নমঃ। এইরূপে মন্ত্রন্যাস করিয়া ধ্যান করিবে। দেবতার আকার এইরূপ—মাণিক্যময় পর্ব্বতের ন্যায় দেহকান্তি, নিজ শরীরপ্রভায় রাক্ষসগণ ভীত হইতেছে। হস্তদ্বয় জানুদ্বয়ের উপরি বিন্যস্ত আছে। ত্রিনয়ন এবং রত্ননির্ম্মিত বিভূষণে বিভূষিত। হস্তদ্বয়ে শঙ্খ ও চক্র আছে। দন্তদ্বারা বিকট বদন হইতে অগ্নিশিখার ন্যায় জিহ্বা বহির্গত হইয়াছে। দীর্ঘকেশরসমূহ বিদ্যমান আছে এবং নৃসিংহাকার অর্থাৎ অর্দ্ধদেহ সিংহাকৃতি ও অর্দ্ধদেহ মনুষ্যের ন্যায়। এইপ্রকাররূপ চিন্তা করত ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপনপূর্ব্বক বিষ্ণুপূজাপদ্ধতিক্রমে পীঠপূজা ও পুনর্ব্বার ধ্যান আবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্মাবসানে আবরণপূজা আরম্ভ করিবে। কেশরে, অগ্ন্যাদি চতুষ্কোণে, মধ্যে এবং দিক্‌চতুষ্টয়ে উগ্রং বীরং হৃদয়ায় নমঃ, ইত্যাদি মূলের লিখিত ষড়ঙ্গপূজা করিয়া পূর্ব্বদলে ওঁ গরুড়ায় নমঃ, দক্ষিণদলে ওঁ শঙ্করায় নমঃ, পশ্চিমদলে ওঁ শেষায় নমঃ, উত্তরদলে ওঁ ব্রহ্মণে নমঃ, আগ্নেয়দলে

মন্ত্রান্তরং—পাশঃ শক্তিঃ ক্ষ্রৌং অঙ্কুশোবর্ম্ম ফট্। তথাচ নিবন্ধে—পাশঃশক্তির্নরহরিরঙ্কুশোবর্ম্ম ফট্ মনুঃ। ষড়ক্ষরো নরহরেঃ কথিতঃ সর্ব্বকামদঃ॥ অস্য পূজা—প্রাতঃকৃত্যাদি-বৈষ্ণবোক্ত-পীঠমন্বন্তং বিন্যস্য ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি ব্রহ্মণে ঋষয়ে নমঃ মুখে পঙ্ক্তি-চ্ছন্দসে নমঃ হৃদি নৃসিংহায় দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ আং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ হ্রীঁ তর্জনীভ্যাং স্বাহা ক্ষ্রৌঁ মধ্যমাভ্যাং বষট্ ক্রৌঁ অনামিকাভ্যাং হুঁ। হুঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্ ফট্ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। ততো ধ্যানং—কোপাদালোলজিহ্বং বিবৃত-নিজমুখং সোমসূর্য্যাগ্নিনেত্রং পাদাদানাভিরক্তপ্রভমুপরি সিতং ভিন্নদৈত্যেন্দ্রগাত্রং। শঙ্খং চক্রং সপাশাঙ্কুশকুলিশগদাদারুণান্যুদ্বহস্তং ভীমং তীক্ষ্ণোগ্রদংষ্ট্রং মণিময়বিবিধাকল্পমীড়ে নৃসিংহং॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কৃত্বা বৈষ্ণবোক্তপীঠপূজাং বিধায় পুন-র্ধ্যাত্বা আবাহনাদিপঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। তদ্‌যথা—কেশরে-ষ্বগ্ন্যাদিকোণে মধ্যে দিক্ষু চ আং হৃদয়ায়নমঃ ইত্যাদিনা ষড়ঙ্গানি পূজয়েৎ। ততঃ পত্রেষু পূর্ব্বাদি শঙ্খং চক্রং পাশং অঙ্কুশং বজ্রং গদাং খড়্গং খেটকঞ্চ প্রণবাদি নমোঽন্তেন পূজয়েৎ। তথাচ নিবন্ধে—অঙ্গাবৃতের্ব্বহিশ্চক্রশঙ্খং পাশাঙ্কুশৌ পুনঃ। বজ্রং কৌমোদকীং খড়্গং খেটং পত্রেষু পূজয়েৎ। তত ইন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ। ততো ধূপাদি-বিসর্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং ষড়্‌লক্ষজপঃ। তথাচ—ঋতুলক্ষং জপেন্মন্ত্রং ঘৃতেন জুহুয়া-ত্ততঃ। তৎসহস্রং সমিদ্ধেঽগ্নৌ তোষয়েদ্বসুনা গুরুং॥

ওঁ শ্রিয়ৈ নমঃ, নৈঋ৴তদলে ওঁ হ্রিয়ৈ নমঃ, বায়ুদলে ওঁ ধৃত্যৈ নমঃ, ঈশানদলে ওঁ পুষ্ট্যৈ নমঃ এইরূপে পূজা করিবে। তৎপরে ইন্দ্রাদি ও বজ্রাদির পূজা করিয়া ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে দ্বাত্রিংশল্লক্ষজপ ও ঘৃতযুক্ত পায়সদ্বারা দ্বাত্রিংশৎসহস্র হোম করিবে॥

নৃসিংহদেবের অন্যমন্ত্র ও তৎপূজা কথিত হইতেছে। আং হ্রীঁ ক্ষ্রৌঁ ক্রৌঁ হুঁ ফট, নৃসিংহদেবের এই ষড়ক্ষর মন্ত্র সর্ব্বকামপ্রদ। এই মন্ত্রোদ্ধারের প্রমাণ যাহা নিবন্ধগ্রন্থে লিখিত আছে, সেই সকল প্রমাণ গ্রন্থকর্ত্তা এই স্থলে উদ্ধৃত করিয়াছেন। এই মন্ত্রের পূজাপদ্ধতি এই—সামান্য পূজাপদ্ধতিক্রমে প্রাতঃকৃত্যাদি করিয়া বিষ্ণুমন্ত্রোক্ত পীঠ-ন্যাসপূর্ব্বক মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস ও করাঙ্গন্যাস করিয়া ধ্যান করিবে। দেবতার আকার এইরূপ। কোপে লোলজিহ্বা, বিবৃতবদন এবং চন্দ্র, সূর্য্য ও অগ্নিস্বরূপ নেত্রত্রয়। পাদযুগল হইতে নাভিদেশপর্য্যন্ত রক্তবর্ণ এবং উপরিভাগ শ্বেতবর্ণ। দৈত্যেন্দ্র হিরণ্যকশিপুর দেহ বিদারণ করিতেছেন। শঙ্খ,চক্র,পাশ,অঙ্কুশ, বজ্র ও গদাধারণ করিয়াছেন। ভয়ঙ্কর তীক্ষ্ণদন্ত এবং মণিময় বিবিধ আভরণে বিভূষিত। এইপ্রকার রূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপনপূর্ব্বক বিষ্ণুমন্ত্রোক্ত পীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান আবাহনাদি পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্মাবসানে আবরণপূজা আরম্ভ করিবে। কেশরে অগ্ন্যাদি চতুষ্কোণে মধ্যে এবং দিক্‌চতুষ্টয়ে আং হৃদয়ায় নমঃ, হ্রীঁ শিরসে স্বাহা, ক্ষ্রৌঁ শিখায়ৈ বষট্, ক্রৌঁ কবচায় হুঁ, হুঁ নেত্রত্রয়ায় বৌষট্, ফট্ করতলপৃষ্ঠাভ্যাং ফট্ এইরূপ ষড়ঙ্গপূজা করিবে। তৎপরে পূর্ব্বাদিপত্রে ওঁ শঙ্খায় নমঃ, ওঁ চক্রায় নমঃ, ওঁ পাশায় নমঃ, ওঁ অঙ্কুশায় নমঃ, ওঁ বজ্রায়

মন্ত্রান্তরং। ক্ষকারো বহ্নিমারূঢ়ো মনুবিন্দুসমন্বিতঃ। একাক্ষরো মনুঃ প্রোক্তঃ সর্ব্বকামফলপ্রদঃ। অস্য পূজাদিকং সর্ব্বং মন্ত্ররাজবৎ। বিশেষস্তু অত্রিঋষির্গায়ত্রীচ্ছন্দো নৃসিংহো-দেবতা ক্ষকারো বীজং ঔকারঃ শক্তিঃ। ষড়্দীর্ঘযুক্তবীজেনাঙ্গকল্পনা। অস্য পুরশ্চরণমষ্টলক্ষজপঃ। তথাচ—বসুলক্ষং জপেন্মন্ত্রং ইত্যাদি বচনাৎ।

মন্ত্রান্তরং। জয়দ্বয়ং শ্রীনৃসিংহঃ। তথাচ কল্পে—জয়দ্বয়ং সমুচ্চার্য্য শ্রীপূর্ব্বো নৃসিংহ ইত্যপি। অষ্টাক্ষরো মনুঃ প্রোক্তো ভজতাং কামদোমণিঃ। অস্য ব্রহ্মঋষির্গায়ত্রীচ্ছন্দো-নৃসিংহো দেবতা ষড়্দীর্ঘযুক্তবীজেনাঙ্গকল্পনা। ধ্যানার্চ্চনাদিকং মন্ত্ররাজবৎ। অস্য পুরশ্চরণমষ্টলক্ষজপঃ। বসুলক্ষং জপেন্মন্ত্রং ইত্যাদি বচনাৎ॥

অথ হরিহরমন্ত্রঃ। মন্ত্রদেবপ্রকাশিন্যাং তারো মায়া প্রাসাদং শঙ্করনারায়ণায় নমঃ প্রাসাদং মায়া তারঃ। অস্য পূজাপ্রয়োগঃ—প্রাতঃকৃত্যাদি-বৈষ্ণবোক্তং শৈবোক্তং বা পীঠন্যাসং বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ শিরসি নারদঋষয়ে নমঃ মুখে অনুষ্টুপ্ছন্দসে নমঃ হৃদি হরিহরায় দেবতায়ৈ নমঃ গুহ্যে হৌঁ বীজায় নমঃ পাদয়োঃ হ্রীঁ শক্তয়ে নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি ষড়্দীর্ঘযুক্তবীজেন এবং হৃদয়াদিষু। ততো ধ্যানং—

নমঃ, ওঁ গদায়ৈ নমঃ ওঁ খড়্গায় নমঃ ওঁ খেটকায় নমঃ, এইরূপে পূজা করিয়া ইন্দ্রাদি ও বজ্রাদির পূজান্তে ধূপাদি-বিসর্জনান্তকর্ম্ম সমাপন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে ছয় লক্ষ জপ ও ঘৃতদ্বারা ছয় সহস্র হোম করিয়া অর্থদ্বারা গুরুকে সন্তুষ্ট করিবে।

এইক্ষণ নৃসিংহদেবের একাক্ষরমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ক্ষ্রৌঁ এই একাক্ষরমন্ত্র সর্ব্বকামফলপ্রদ, এই মন্ত্রের পূজাদি পূর্ব্বকথিত দ্বাত্রিংশদক্ষর মন্ত্রোক্ত পূজাপদ্ধতি অনুসারে করিতে হইবে। কেবল ঋষ্যাদি-ন্যাসের বিশেষ আছে তাহা মূলে স্পষ্টরূপে লিখিত আছে। ক্ষ্রাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, ক্ষ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা, ক্ষ্রূঁ মধ্যমাভ্যাং বষট্, ক্ষ্রৈঁ অনামিকাভ্যাং হুঁ, ক্ষ্রৌঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্, ক্ষ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং ক্ষ্রাং হৃদয়ায় নমঃ, ইত্যাদি। এই প্রকারে করাঙ্গন্যাস করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে অষ্টলক্ষজপ ও জপের দশাংশহোম করিবে

অনন্তর নৃসিংহদেবের অন্যমন্ত্র কথিত হইতেছে। জয় জয় শ্রীনৃসিংহঃ এই অষ্টাক্ষর মন্ত্র সাধকের কামপ্রদমণিস্বরূপ। এই মন্ত্রের ঋষ্যাদিন্যাস এই—শিরসি ব্রহ্মণে ঋষয়ে নমঃ, মুখে গায়ত্রীচ্ছন্দসে নমঃ, হৃদি শ্রীনৃসিংহায় দেবতায়ৈ নমঃ। করাঙ্গন্যাস এই—ক্ষ্রাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, ক্ষ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা, ক্ষ্রূঁ মধ্যমাভ্যাং বষট্, ক্ষ্রৈঁ অনামিকাভ্যাং হুঁ, ক্ষ্রৌঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্, ক্ষ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এইরূপে ক্ষ্রাং হৃদয়ায় নমঃ ইত্যাদি। এই মন্ত্রের পূজাতে যাহা কিছু বিশেষ আছে, তাহা কথিত হইল, অন্য ধ্যানপূজাদি পূর্ব্বোক্ত দ্বাত্রিংশদক্ষর মন্ত্রোক্ত পূজাপদ্ধতি অনুসারে করিতে হইবে। এই মন্ত্রের পুরশ্চরণে অষ্টলক্ষ জপ ও জপের দশাংশ হোম করিবে॥

এইক্ষণ হরিহরমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ওঁ হ্রীঁ হৌঁ শঙ্কর নারায়ণায় নমঃ হৌঁ হ্রীঁ ওঁ এই মন্ত্রে হরিহরদেবের পূজা করিবে। পূজাপদ্ধতি এই—অগ্রে প্রাতঃকৃত্যাদি করিয়া বিষ্ণুমন্ত্রোক্ত কিম্বা শিবমন্ত্রোক্ত পীঠন্যাস-পূর্ব্বক মূলের লিখিতমন্ত্রে ঋষ্যাদিন্যাস করিবে। তৎপরে করাঙ্গন্যাস—হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, হ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা, হ্রূঁ মধ্যমাভ্যাং বষট, হ্রৈঁ অনামিকাভ্যাং হুঁ, হ্রৌঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্, হ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এইরূপে হ্রাঁ

শূলং চক্রং পাঞ্চজন্যমভীতিং দধতং করৈঃ। স্বস্বভূষাচ্ছলীলার্দ্ধদেহং হরিহরং ভজে॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কুর্য্যাৎ। ততো বৈষ্ণবোক্তং শৈবোক্তং বা পীঠপূজাং বিধায় পুনর্ধ্যাত্বা আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। কেশরেষগ্ন্যাদিকোণে মধ্যে দিক্ষু চ হ্রাং হৃদয়ায় নমঃ ইত্যাদিনা পূজয়েৎ। ততঃ পত্রেষু পূর্ব্বাদি ওঁ লক্ষ্ম্যৈ নমঃ এবং সরস্বত্যৈ নারায়ণ্যৈ ধরায়ৈ ভূধরায়ৈ অম্বিকায়ৈ ত্র্যম্বিকায়ৈ গঙ্গায়ৈ গঙ্গাধরায়ৈ তদ্বহিরিন্দ্রাদীন্ পূজয়েৎ অত্র বজ্রাদিপূজা নাস্তি অনুক্তত্বাৎ। ততো-ধূপাদিবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং লক্ষজপঃ। ঘৃতপায়সেনাযুতহোমঃ। তথাচ—লক্ষমেকং জপেন্মন্ত্রং তদ্দশাংশং ঘৃতপ্লুতৈঃ। পায়সৈর্হবনং কার্য্যং সংস্কৃতে হব্য-বাহনে॥

অথ বরাহমন্ত্রাঃ। তারো নমো ভগবতে বরাহরূপায় ভূর্ভুবঃস্বঃপতয়ে ভূপতিত্বং মে দেহি দদাপয় ঠদ্বয়ং। অয়ং মন্ত্রস্ত্রয়স্ত্রিংশদক্ষরঃ। তথাচ নিবন্ধে—তারো নমো ভগবতে বরাহপদমীরয়েৎ। রূপায় ভূর্ভুবঃ স্বঃ স্যাৎ পতয়ে তদনন্তরং। ভূপতিত্বং মে . পদান্তে দেহ্যন্তে চ দদাপয়ঃ। বহ্নিজায়াবধির্ম্মন্ত্রঃ স্যাত্রয়স্ত্রিংশদক্ষরঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদি-বৈষ্ণবোক্তপীঠমন্বন্তং বিন্যস্য ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি ভার্গবঋষয়ে নমঃ মুখে অনুষ্টুপ্-ছন্দসে নমঃ। হৃদি আদিবরাহায় দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ একদংষ্ট্রায় অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। ব্যোমোল্কায় তর্জ্জনীভ্যাং স্বাহা। তেজোঽধিপতয়ে মধ্যমাভ্যাং বষট্। বিশ্বরূপায় অনামিকাভ্যাং হুঁ। মহাদংষ্ট্রায় কনিষ্ঠাভ্যাং ফট্ এবং হৃদয়াদিষু। তথাচ ভার্গবোমুনি-

হৃদয়ায় নমঃ, ইত্যাদিরূপে অঙ্গন্যাস করিবে। তৎপরে ধ্যান, দেবতার আকার এইরূপ। শূল, চক্র, পাঞ্চজন্য শঙ্খ ও অভয়মুদ্রাধারী, অর্দ্ধদেহে হরি এবং অর্দ্ধদেহে হর ও স্বস্ব বিভূষণে বিভূষিত। এইরূপ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপনপূর্ব্বক বিষ্ণুমন্ত্রোক্ত কিম্বা শিবমন্ত্রোক্ত পীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্ম সমাপনান্তে আবরণপূজা আরম্ভ করিবে। কেশরে, অগ্ন্যাদি চতুষ্কোণে, মধ্যে এবং দিক্চতুষ্টয়ে হ্রাঁ হৃদয়ায় নমঃ, হ্রীঁ শিরসে স্বাহা, হ্রূঁ শিখায়ৈ বষট্, হ্রৈঁ কবচায় হুঁ, হ্রৌঁ নেত্রত্রয়ায় বৌষট্, হ্রঃ অস্ত্রায় ফট্ এই ষড়ঙ্গপূজা করিবে। তৎপরে পূর্ব্বাদি পত্রে ওঁ লক্ষ্ম্যৈ নমঃ ইত্যাদি মূলের লিখিত দেবতাগণের পূজা করিয়া তদ্বাহ্যে ইন্দ্রাদির পূজা করিবে। এই পূজাতে বজ্রাদির পূজা করিবে না। তৎপরে ধূপাদি-বিসর্জ্জনান্তকর্ম্ম সমাপন করিয়া পূজা শেষ করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে লক্ষজপ ও ঘৃতযুক্ত পায়সদ্বারা জপের দশাংশ হোম করিবে।

অনন্তর বরাহমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। ওঁ নমো ভগবতে বরাহরূপায় ভূর্ভুবঃস্বঃপতয়ে ভূপতিত্বং মে দেহি দদাপয় স্বাহা। এই ত্রয়স্ত্রিংশদক্ষর মন্ত্রে বরাহদেবের পূজাদি করিবে। এই মন্ত্রোদ্ধারের যে সকল প্রমাণ নিবন্ধে লিখিত আছে সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। উক্ত মন্ত্রের পূজাপদ্ধতি এই—প্রথমে সামান্য পূজাপদ্ধতিক্রমে প্রাতঃকৃত্যাদি করিয়া বিষ্ণুমন্ত্রোক্ত বিধানে পীঠন্যাসপূর্ব্বক মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদি-ন্যাস করিবে। এই ঋষ্যাদিন্যাস ও করাঙ্গন্যাসের যে সকল প্রমাণ অন্যান্যতন্ত্রে লিখিত আছে সেই সকল বচন

য়াখ্যাতশ্ছন্দোঽনুষ্টুবুদাহৃতং। দেবতাদিবরাহশ্চ মন্ত্রস্য কথিতো বুধৈঃ। একদংষ্ট্রায় হৃদয়ং ব্যোমোল্কায় শিরঃ স্মৃতং। শিখা তেজোঽধিপতয়ে বিশ্বরূপায় বর্ম্ম চ। মহাদংষ্ট্রায় অস্ত্রং স্যাৎ পঞ্চাঙ্গমিতি কল্পয়েৎ॥ অস্য যন্ত্রং প্রপঞ্চসারে—অষ্টপত্রমথ পদ্মমুল্লসৎকর্ণিকং বিধি-

বরাহযন্ত্রং।



বদারচয্য মণ্ডলং। রবিসহস্রসন্নিভং শূকরং যজত তত্র সিদ্ধয়ে॥ ততো ধ্যানং—আপাদং জানুদেশাদ্বরকনকনিভং নাভিদেশাদধস্তান্মুক্তাভং কণ্ঠদেশাত্তরুণরবিনিভং মস্তকান্নীলভাষং। ঈড়ে হস্তৈর্দধানং রথচরণদরৌ খড়্গখেটৌগদাখ্যং শক্তিং দানাভয়ে চ ক্ষিতিধরণলসদ্দংষ্ট্রমাদ্যং বরাহং॥ এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। পূর্ব্বাদিচতুর্দ্দিক্ষু একদংষ্ট্রায় হৃদয়ায় নমঃ ব্যোমোল্কায় শিরসে স্বাহা। মহাতেজোঽধিপতয়ে শিখায়ৈ বষট্ বিশ্বরূপায় কবচায় হুঁ অগ্নিনৈর্ঋতিবায়ুশানকোণেষু মহাদংষ্ট্রায় অস্ত্রায় ফট্। তদ্বহিঃ পত্রেষু ওঁ চক্রায় নমঃ এবং শঙ্খায় খড়্গায় খেটকায়

---

মূলে লিখিত আছে। বরাহদেবের পূজাযন্ত্র এইরূপ—অষ্টদলপদ্ম এবং তন্মধ্যে কর্ণিকা অঙ্কিত করিয়া যন্ত্র নির্ম্মাণ করিবে। এই যন্ত্রে বরাহদেবের পূজা করিলে দেবতা সিদ্ধ হয়। তৎপরে ধ্যান করিবে,দেবতার আকার এইরূপ—জানুদেশহইতে পাদপর্য্যন্ত সুবর্ণবর্ণ, নাভিদেশহইতে জানুপর্য্যন্ত মুক্তাভ, কণ্ঠদেশহইতে নাভিদেশপর্য্যন্ত তরুণসূর্য্যনিভ, এবং মস্তকহইতে কণ্ঠদেশপর্য্যন্ত নীলবর্ণ। হস্তদ্বারা চক্র, শঙ্খ, খড়্গ, খেটক, গদা, শক্তি, বরমুদ্রা ও অভয়মুদ্রা ধারণ করিয়াছেন। দন্তদ্বারা পৃথিবী ধারণ করিয়া রহিয়াছেন। এই প্রকাররূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপনপূর্ব্বক পুনর্ব্বার ধ্যান আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলি-দানপর্য্যন্ত সমস্ত কর্ম্ম করিয়া আবরণপূজা আরম্ভ করিবে। পূর্ব্বদিকে ওঁ একদংষ্ট্রায় হৃদয়ায় নমঃ, দক্ষিণদিকে ব্যোমোল্কায় শিরসে স্বাহা, পশ্চিমদিকে মহাতেজোধি-

গদায়ৈ শঙ্খায়ৈ বরায় অভয়ায় তদ্বহির্ইন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ ততো ধূপাদিবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং লক্ষজপঃ। তথাচ—লক্ষমেকং জপেন্মন্ত্রং মধুরাক্তৈঃ সরোরুহৈঃ। জুহুয়াত্তদ্দশাংশেন পীঠে বিষ্ণুং প্রপূজয়েৎ। বিষ্ণুমন্ত্রং রাত্রৌ ন জপেৎ। তথাচ—ন জপেদ্বৈষ্ণবং রাত্রৌ শৈবে শাক্তে ন দূষ্যতি। ইতি বৈশম্পায়নসংহিতাবচনাৎ। ইতি বিষ্ণুমন্ত্রপরিচ্ছেদঃ॥

## অথ শিবমন্ত্রাঃ।

উদ্দিশ্য যং কৃতবতী গিরিজা তপস্যাং যৎপাদপঙ্কজরজোবিবুধা লসন্তি। আশাম্বরং ভুজগরাজবিভূষিতাঙ্গং তং চন্দ্রমৌলিমমলং মনসা স্মরামি॥ অথ বক্ষ্যে মহেশস্য মন্ত্রান্ সর্ব্বসমৃদ্ধিদান্। যৈঃ পূর্ব্বমৃষয়ঃ প্রাপ্তাঃ শিবসাযুজ্যমঞ্জসা॥ সান্তমৌকারসংযুক্তং বিন্দুভূষিতমস্তকং। প্রাসাদাখ্যো মনুঃ প্রোক্তো ভজতাং কামদোমণিঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদিমাতৃকান্যাসান্তং বিধায় শ্রীকণ্ঠাদিন্যাসং মাতৃকাস্থানেষু কুর্য্যাৎ। তদ্যথা অং শ্রীকণ্ঠপূর্ণোদরীভ্যাং নমঃ। নমঃ সর্ব্বত্র। আং অনন্তবিরজাভ্যাং ইং সূক্ষ্মশাল্মলীভ্যাং ঈং ত্রিমূর্ত্তিলোলাক্ষীভ্যাং উং অমরেশ্বরবর্ত্তুলাক্ষীভ্যাং ঊং অর্ঘীশদীর্ঘঘোণাভ্যাং ঋং ভারভূতিসুদীর্ঘমুখীভ্যাং ৠং অতিথীশগোমুখীভ্যাং ৯ং স্থাণুকদীর্ঘজিহ্বাভ্যাং ৡং হরকুণ্ডোদরীভ্যাং এং ঝিণ্টীশোর্দ্ধমুখীভ্যাং ঐং ভৌতিকবিকৃতমুখীভ্যাং ওং সদ্যোজাতজ্বালামুখীভ্যাং ঔং অনুগ্রহেশ্বরোল্কামুখীভ্যাং অং অক্রূরস্থশ্রীমুখীভ্যাং অঃ মহাসেনবিদ্যামুখীভ্যাং কং ক্রোধীশসর্ব্বসিদ্ধিমহাকালীভ্যাং খং চণ্ডেশসর্ব্বসিদ্ধিসরস্বতীভ্যাং গং পঞ্চান্তকগৌরীভ্যাং ঘং শিবোত্তমত্রৈলোক্যবিদ্যাভ্যাং ঙং একরুদ্রমন্ত্রশক্তিভ্যাং চং কূর্ম্মাত্মশক্তিভ্যাং ছং একনেত্রভূতমাতৃকাভ্যাং জং চতুরাননলম্বোদরীভ্যাং ঝং অজেশদ্রাবিণীভ্যাং ঞং সর্ব্বনাগরীভ্যাং টং সোমেশখেচরীভ্যাং ঠং লাঙ্গলিমঞ্জরীভ্যাং ডং দারুকরূপিণীভ্যাং ঢং অর্দ্ধনারীশ্বরবীরিণীভ্যাং ণং উমাকান্ত-

---

পতয়ে শিখায়ৈ বষট্, উত্তরদিকে বিশ্বরূপায় কবচায় হুঁ এইরূপে পূজা করিয়া পূর্ব্বাদি অষ্টপত্রে ওঁ চক্রায় নমঃ ইত্যাদি মূলের লিখিত অষ্ট অস্ত্রের পূজা করিবে। তৎপরে ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিয়া পূজা সাঙ্গ করিতে হইবে। এই মন্ত্রের পুরশ্চরণে লক্ষজপ ও ঘৃতমধুশর্করাযুক্ত পদ্মদ্বারা দশসহস্র হোম করিবে। বিষ্ণুমন্ত্র রাত্রিতে জপ করিতে পারে না এই বিষয়ে বৈশম্পায়নসংহিতায় লিখিত আছে যে, বিষ্ণুমন্ত্র রাত্রিকালে জপ করিবে না। শিবমন্ত্র ও শক্তিমন্ত্র রাত্রিতে জপ করিলেও কোন দোষ নাই।

অনন্তর শিবমন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। এই মন্ত্র সর্ব্বসমৃদ্ধিপ্রদ, পূর্ব্বতন ঋষিগণ যে মন্ত্রপ্রভাবে শিবসাযুজ্যপ্রাপ্ত হইয়াছেন। হৌঁ এই একাক্ষর মন্ত্রের নাম প্রাসাদ বীজ, এই মন্ত্রে ভজনা করিলে সর্ব্বকাম সংপূর্ণ হয়॥ উক্তমন্ত্রের পূজাপ্রয়োগ এই—অগ্রে সামান্য পূজাপদ্ধতিক্রমে প্রাতঃকৃত্যাদি-মাতৃকান্যাসান্ত কর্ম্ম করিয়া

কাকোদরীভ্যাং তং আষাঢ়িপূতনাভ্যাং থং দণ্ডিভদ্রকালীভ্যাং দং অদ্রিযোগিনীভ্যাং ধং মীনশঙ্খিনীভ্যাং নং মেষগর্জ্জিনীভ্যাং পং লোহিতকালরাত্রিভ্যাং ফং শিখিকুব্জিনীভ্যাং বং ছগলণ্ডকপর্দ্দিনীভ্যাং ভং দ্বিরণ্ডেশবজ্রাভ্যাং মং মহাকালজয়াভ্যাং যং ত্বগাত্মবালিসুমুখেশ্বরীভ্যাং রং অসৃগাত্মভুজঙ্গেশরেবতীভ্যাং লং মাংসাত্মপিণাকীশমাধবীভ্যাং বং মেদআত্মখড়্গীশবারুণীভ্যাং শং অস্থ্যাত্মবকেশবায়বীভ্যাং ষং মজ্জাত্মশ্বেতরক্ষোবিদারিণীভ্যাং সং শুক্রাত্মভৃগ্বীশসহজাভ্যাং হং প্রাণাত্মনকুলীশলক্ষ্মীভ্যাং লং বীজাত্মশিবব্যাপিনীভ্যাং ক্ষং ক্রোধাত্মসম্বর্ত্তকমায়াভ্যাং॥ সাহিত্যে দ্বিবচনবহুবচনে দ্বন্দ্বসমাসো বেতি ন্যায়াদবিরোধেন এবং বাক্যং। তথাচ নিবন্ধে—শ্রীকণ্ঠোঽনন্তসূক্ষ্মৌ চ ত্রিমূর্ত্তিরমরেশ্বরঃ। অর্ঘীশোভারভূতিশ্চাতিথীশঃ স্থাণুকো হরঃ। ঝিণ্টীশোভৌতিকঃ সদ্যোজাতশ্চানুগ্রহেশ্বরঃ। অক্রূরশ্চ মহাসেনঃ ষোড়শস্বরমূর্ত্তয়ঃ। ততঃ ক্রোধীশচণ্ডেশপঞ্চান্তকশিবোত্তমাঃ। তথৈকরুদ্রকূর্ম্মৈকনেত্রাঃ সচতুরাননাঃ। অজেশঃ সর্ব্বসোমেশস্তথালাঙ্গলিদারুকৌ। অর্দ্ধনারীশ্বরশ্চোমাকান্তশ্চাষাঢ়িদণ্ডিনৌ। স্যুরদ্রিমীনমেষশ্চ লোহিতশ্চ শিখী তথা। ছগলণ্ডদ্বিরণ্ডেশৌ স মহাকালবালিনৌ। ভুজঙ্গেশঃ পিণাকীশঃ খড়্গীশশ্চ বকস্তথা। শ্বেতভৃগ্বীশনকুলিঃ শিবঃ সম্বর্ত্তকস্তথা। এতে রুদ্রাঃ সমাখ্যাতা ধৃতশূলকপালকাঃ॥ পূর্ণোদরী স্যাদ্বিরজা শাল্মলী তদনন্তরং। লোলাক্ষী বর্ত্তুলাক্ষী চ দীর্ঘঘোণা সমীরিতা। সুদীর্ঘমুখীগোমুখ্যৌ দীর্ঘজিহ্বা তথৈব চ। কুণ্ডোদর্য্যূর্দ্ধমুখ্যৌ চ তথা বিকৃতমুখ্যপি। জ্বালামুখী ততো জ্ঞেয়া পশ্চাদুল্কামুখী স্মৃতা। সুশ্রীমুখী চ বিদ্যামুখ্যেতাঃ স্যুঃ স্বরশক্তয়ঃ। মহাকালীসরস্বত্যৌ সর্ব্বসিদ্ধিসমন্বিতে। গৌরী ত্রৈলোক্যবিদ্যা স্যান্মন্ত্রশক্তিস্ততঃপরং। আত্মশক্তির্ভূতমাতা তথা লম্বোদরী মতা। দ্রাবিণী নাগরী ভূয়ঃ খেচরী চাপি মঞ্জরী। রূপিণী বীরিণী পশ্চাৎ কাকোদর্য্যপি পূতনা। স্যাদ্ভদ্রকালী যোগিন্যৌ শঙ্খিনী গর্জ্জিনী তথা। কালরাত্রিশ্চ কুব্জিন্যা কপর্দ্দিন্যপি বজ্রয়া। জয়া চ সুমুখেশ্বর্য্যা রেবতী মাধবী ততঃ। বারুণী বায়বী প্রোক্তা পশ্চাদ্রক্ষোবিদারিণী। ততশ্চ সহজালক্ষ্মীর্ব্ব্যাপিনী মায়য়ান্বিতা। এতা রুদ্রাঙ্কপীঠস্থাঃ সিন্দূরারুণবিগ্রহাঃ।

শ্রীকণ্ঠাদিন্যাস করিবে, দেহের যে যে স্থানে এবং যে প্রণালীতে মাতৃকান্যাস উক্ত আছে, এই শ্রীকণ্ঠাদিন্যাসও সেই সেই স্থানে এবং সেই প্রণালী অবলম্বন করিয়া করিতে হইবে। কেবল মন্ত্রের বিশেষ আছে, তাহাও মূলে স্পষ্টরূপে, লিখিত হইয়াছে, দৃষ্টি করিলে অনায়াসে বোধগম্য হইতে পারিবে। উক্ত শ্রীকণ্ঠাদিন্যাসবিষয়ে যে সকল প্রমাণস্বরূপ বচন নিবন্ধগ্রন্থে লিখিত আছে, সেই সকল বচন গ্রন্থকর্ত্তা এইস্থলে উদ্ধৃত করিয়াছেন। তৎপরে সামান্য পূজাপদ্ধতিক্রমে পীঠন্যাস করিয়া পীঠশক্তিন্যাস করিবে। হৃদয়পদ্মের পূর্ব্বকেশরে ওঁ বামায়ৈ নমঃ, আগ্নেয়কেশরে ওঁ জ্যেষ্ঠায়ৈ নমঃ, দক্ষিণ কেশরে ওঁ রৌদ্র্যৈ নমঃ, নৈঋতকেশরে ওঁ কাল্যৈ নমঃ, পশ্চিমকেশরে ওঁ কলবিকরিণ্যৈ নমঃ, বায়ুকেশরে ওঁ বলবিকরিণ্যৈ নমঃ, উত্তরকেশরে ওঁ বলপ্রমথিন্যৈ নমঃ, ঈশানকেশরে ওঁ

রক্তোৎপলকপালাভ্যামলঙ্কৃতকরাম্বুজাঃ॥ ততঃ সামান্যপূজাপদ্ধত্যুক্তপীঠন্যাসং কৃত্বা পীঠশক্তীর্ন্যসেৎ। যথা ওঁ বামায়ৈ নমঃ এবং জ্যেষ্ঠায়ৈ রৌদ্র্যৈ কাল্যৈ কলবিকরিণ্যৈ বলবিকরিণ্যৈ বলপ্রমথিন্যৈ এতা হৃৎপদ্মস্য পূর্ব্বাদিকেশরেষু বিন্যস্য মধ্যে ওঁ মনোন্মন্যৈ নমঃ তদুপরি ওঁ নমো ভগবতে সকলগুণাত্মশক্তিযুক্তায়ানন্তায় যোগপীঠাত্মনে নমঃ। তথাচ সারদায়াং—বামা জ্যেষ্ঠা তথা রৌদ্রী কালী কলপদাদিকা। বিকরিণ্যাহ্বয়া প্রোক্তা বলাদিবিকরিণ্যথ। বলপ্রমথিনী পশ্চাৎ সর্ব্বভূতদমন্যপি। মনোন্মনীতিসংপ্রোক্তা সৈব পীঠস্য শক্তয়ঃ। নমো ভগবতে পশ্চাৎ সকলাদি বদেত্ততঃ। গুণাদিশক্তিরূপায় ততোঽনন্তায় তৎপরং। যোগপীঠাত্মনে ভূয়ো নমোঽন্তাদিকো মনুঃ। অমুনা মনুনা পশ্চাদাসনং গিরিজাপতেঃ। মূর্ত্তিং মূলেন সঙ্কল্প্য তত্রাবাহ্য যজেচ্ছিবং॥ তত ঋষ্যাদিন্যাসঃ—শিরসি বামদেবায় ঋষয়ে নমঃ মুখে পঙ্‌ক্তিচ্ছন্দসে নমঃ হৃদি সদাশিবায় দেবতায়ৈ নমঃ। সারদায়াং—বামদেবোমুনিশ্ছন্দঃ পঙ্‌ক্তির্দ্দেবঃ সদাশিবঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—হাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি এবং হাং হৃদয়ায় নমঃ ইত্যাদি ষড়্‌দীর্ঘযুক্তহকারেণ ন্যসেৎ। তদুক্তং ষড়্‌দীর্ঘযুক্তবীজেন ষড়ঙ্গবিধিরীরিতঃ। তত ঈশানাদ্যাঃ পঞ্চমূর্ত্তীর্ন্যসেৎ করয়োরঙ্গুষ্ঠাদ্যঙ্গুলীষু যথা—অঙ্গুষ্ঠয়োঃ হোং ঈশানায় নমঃ তর্জ্জন্যোঃ হেং তৎপুরুষায় নমঃ মধ্যময়োঃ হুঁ অঘোরায় নমঃ অনামিকয়োঃ হিং বামদেবায় নমঃ কনিষ্ঠয়োঃ হং সদ্যোজাতায় নমঃ। তথাচ—ঈশানাদীর্ন্যসেন্মূর্ত্তীরঙ্গুষ্ঠাদিষু দেশিকঃ। ঈশানাখ্যং তৎপুরুষমঘোরং তদনন্তরং। বামদেবাহ্বয়ং পশ্চাৎ সদ্যোজাতং ক্রমাদ্বহিঃ। ওকারাদ্যৈঃ পঞ্চহ্রস্বৈর্ব্বিলোমাৎ সংযুতং বিয়ৎ। তত্তদঙ্গুলীভির্ভূয়স্তত্তদ্বীজাদিকান্ ন্যসেৎ। ততস্তত্তদঙ্গুলীভিঃ হোং ঈশানায় নমঃ ইত্যাদি শিরোবদনহৃদ্‌গুহ্যপাদেষু

---

সর্ব্বভূতদমন্যৈ নমঃ, হৃৎপদ্মমধ্যে ওঁ মনোন্মন্যৈ নমঃ, এবং তদুপরি ওঁ নমো ভগবতে সকলগুণাত্মশক্তিযুক্তায় অনন্তায় যোগপীঠাত্মনে নমঃ এই বলিয়া ন্যাস করিবে। এই পীঠশক্তিন্যাসের যে সকল প্রমাণস্বরূপ বচন সারদাতিলকে লিখিত আছে, সেই সকল বচন গ্রন্থকার এইস্থলে উদ্ধৃত করিয়াছেন, মূলে দৃষ্টি করিলেই দেখিতে পাইবেন। তৎপরে মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস করিবে। এই ঋষ্যাদিন্যাসের প্রমাণ সারদাতন্ত্রে লিখিত আছে। তৎপরে করাঙ্গন্যাস করিবে—হাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, হীং তর্জ্জনীভ্যাং স্বাহা, হূং মধ্যমাভ্যাং বষট্, হৈং অনামিকাভ্যাং হুঁ, হৌং কনিষ্ঠাভ্যাং বৌষট্, হঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্, এইরূপে হাং হৃদয়ায় নমঃ, হীঁ শিরসে স্বাহা, হূং শিখায়ৈ বষট্, হৈং কবচায় হুঁ, হৌং নেত্রত্রয়ায় বৌষট্, হঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এইপ্রকারে করাঙ্গন্যাস করিয়া হস্তদ্বয়ের অঙ্গুষ্ঠাদি অঙ্গুলীতে ঈশানাদিপঞ্চমূর্ত্তিন্যাস করিবে, এই ন্যাস মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। এই ন্যাসের যে সকল প্রমাণ অন্যান্য তন্ত্রে লিখিত আছে সেই সকল প্রমাণ এইস্থলে গ্রন্থকর্ত্তা উদ্ধৃত করিয়াছেন। পুনর্ব্বার অঙ্গুষ্ঠাদি অঙ্গুলীতে হোং ঈশানায় নমঃ ইত্যাদি পঞ্চমূর্ত্তি ন্যাস করিবে। তৎপরে অঙ্গুষ্ঠাঙ্গুলীদ্বারা মস্তকে হোং ঈশানায় নমঃ, তর্জ্জনী অঙ্গুলীদ্বারা মুখে হেং তৎপুরুষায় নমঃ, মধ্যমাঙ্গুলীদ্বারা হৃদয়ে হুঁ অঘোরায় নমঃ, অনামিকাঙ্গুলীদ্বারা গুহ্যে হিং বামদেবায় নমঃ, কনিষ্ঠাঙ্গুলীদ্বারা পাদে

পঞ্চমূর্ত্তীর্ন্যসেৎ। তত ঊর্দ্ধপ্রাগ্‌দক্ষিণপশ্চিমোত্তরেষু মুখেষু তত্তদঙ্গুলীভিস্তত্তদ্বীজৈস্তত্তন্মূর্ত্তী-র্ন্যসেৎ। শূদ্রস্ত্বেতৎপর্য্যন্তং ন্যাসং কৃত্বা ধ্যায়েৎ অন্যত্রানধিকারাৎ। তত ঊর্দ্ধপ্রাগ্দ-ক্ষিণপশ্চিমোত্তরমুখেষু ঈশানস্য পঞ্চকলাঃ পঞ্চব্রহ্মঋচঃ পদাদিকাঃ প্রণবাদিনমোঽন্তা-ন্যসেৎ। তদ্‌যথা—ওঁ ঈশানঃ সর্ব্ববিদ্যানাং ওঁ শশিন্যৈ কলায়ৈ নমঃ। ঈশ্বরঃ সর্ব্বভূ-তানাং ওঁ অঙ্গদায়ৈ কলায়ৈ নমঃ। ব্রহ্মাধিপতির্ব্রহ্মণোঽধিপতির্ব্রহ্মা ওঁ ইষ্টদায়ৈ কলায়ৈ নমঃ। শিবোমেঽস্তু ওঁ মরিচ্যৈ কলায়ৈ নমঃ। সদাশিবোম্ ওঁ অংশুমালিন্যৈ কলায়ৈ নমঃ। ততঃ পূর্ব্বপশ্চিমদক্ষিণোত্তরবক্ত্রেষু তৎপুরুষস্য চতস্রঃ কলা বিন্যসেৎ। যথা ওঁ তৎপুরুষায় বিদ্মহে ওঁ শান্ত্যৈ কলায়ৈ নমঃ। মহাদেবায় ধীমহি ওঁ বিদ্যায়ৈ কলায়ৈ নমঃ। তন্নোরুদ্রঃ ওঁ প্রতিষ্ঠায়ৈ কলায়ৈ নমঃ। প্রচোদয়াৎ ওঁ নিবৃত্ত্যৈ কলায়ৈ নমঃ। ততো-হৃদয়ে গ্রীবায়াং অংশদ্বয়ে নাভৌ কুক্ষৌ পৃষ্ঠে বক্ষসি অঘোরস্যাষ্টৌ কলা ন্যসেৎ। যথা ওঁ অঘোরেভ্যঃ ওঁ উমায়ৈ কলায়ৈ নমঃ। অথঘোরেভ্যঃ মোহায়ৈ কলায়ৈ নমঃ। ঘোর ওঁ ক্ষমায়ৈ কলায়ৈ নমঃ। ঘোরতরেভ্যঃ ওঁ নিদ্রায়ৈ কলায়ৈ নমঃ। সর্ব্বতঃ সর্ব্ব ওঁ ব্যাধয়ে কলায়ৈ নমঃ। সর্ব্বেভ্যঃ ওঁ মৃত্যবে কলায়ৈ নমঃ। নমস্তেঽস্তু ওঁ ক্ষুধায়ৈ কলায়ৈ নমঃ। রুদ্ররূপেভ্যঃ ওঁ তৃষ্ণায়ৈ কলায়ৈ নমঃ। ততো গুহ্যে অণ্ডকোষে ঊরু-দ্বয়ে জানুদ্বয়ে জঙ্ঘাদ্বয়ে স্ফিক্‌দ্বয়ে কট্যাং পার্শ্বদ্বয়ে বামদেবস্য ত্রয়োদশকলা ন্যসেৎ। যথা ওঁ বামদেবায় নমঃ ওঁ ঊর্জায়ৈ কলায়ৈ নমঃ। জ্যেষ্ঠায় নমঃ ওঁ রক্ষায়ৈ কলায়ৈ নমঃ। রুদ্রায় নমঃ ওঁ রত্যৈ কলায়ৈ নমঃ। কালায় নমঃ ওঁ কপালিন্যৈ কলায়ৈ নমঃ। কল ওঁ কামায়ৈ কলায়ৈ নমঃ। বিকরণায় নমঃ ওঁ সংযমিন্যৈ কলায়ৈ নমঃ। বল ওঁ ক্রিয়ায়ৈ কলায়ৈ নমঃ। বিকরণায় নমঃ ওঁ বৃদ্ধ্যৈ কলায়ৈ নমঃ। বল ওঁ স্থিরায়ৈ কলায়ৈ নমঃ। প্রমথনায় নমঃ ওঁ রাত্র্যৈ কলায়ৈ নমঃ। সর্ব্বভূতদমনায় নমঃ ওঁ ভ্রামিণ্যৈ কলায়ৈ নমঃ। মন ওঁ মোহিন্যৈ কলায়ৈ নমঃ। উন্মনায় নমঃ ওঁ জরায়ৈ কলায়ৈ নমঃ। ততঃ পার্শ্বয়োঃ স্তনয়োর্নাসিকায়াং মূর্দ্ধ্নি বাহুযুগ্মে সদ্যোজাতস্যাষ্টৌ কলা ন্যসেৎ। যথা ওঁ সদ্যোজাতং প্রপদ্যামি ওঁ সিদ্ধ্যৈ কলায়ৈ নমঃ। সদ্যোজাতায় বৈ নমঃ ওঁ ঋদ্ধ্যৈ কলায়ৈ নমঃ। ভবে ওঁ মত্যৈ কলায়ৈ নমঃ। অভবে ওঁ লক্ষ্ম্যৈ কলায়ৈ নমঃ। অনাদিভবে ওঁ মেধায়ৈ

হং সদ্যোজাতায় নমঃ এই বলিয়া পঞ্চমূর্ত্তিন্যাস করিবে। তৎপরে ঊর্দ্ধমুখে অঙ্গুষ্ঠাঙ্গুলীদ্বারা হোং ঈশানায় নমঃ, পূর্ব্বমুখে তর্জ্জনী অঙ্গুলীদ্বারা হেং তৎপুরুষায় নমঃ, দক্ষিণমুখে মধ্যমাঙ্গুলীদ্বারা হুঁ অঘোরায় নমঃ, পশ্চিমমুখে অনামিকাঙ্গুলীদ্বারা হিং বামদেবায় নমঃ, উত্তরমুখে কনিষ্ঠাঙ্গুলীদ্বারা হং সদ্যোজাতায় নমঃ, এই বলিয়া দেবতার পঞ্চবদনে ঈশানাদি-পঞ্চমূর্ত্তিন্যাস করিবে। শূদ্র ব্যক্তি এইপর্য্যন্ত ন্যাস করিয়া ধ্যান করিবে। অতঃপর যে সকল

কলায়ৈ নমঃ। ভজস্ব মাং ওঁ প্রহ্বায়ৈ কলায়ৈ নমঃ। ভব প্রভায়ৈ কলায়ৈ নমঃ। উদ্ভবায় নমঃ ওঁ সুধায়ৈ কলায়ৈ নমঃ। ততঃ পঞ্চাঙ্গুলীষু ঈশানাদ্যাঃ পঞ্চঋচো ন্যসেৎ। ওঁ ঈশানঃ সর্ব্ববিদ্যানামীশ্বরঃ সর্ব্বভূতানাং ব্রহ্মাধিপতির্ব্রহ্মণোঽধিপতির্ব্রহ্মা শিবোমেঽস্তু সদাশিবোম্। ওঁ তৎপুরুষায় বিদ্মহে মহাদেবায় ধীমহি তন্নোরুদ্রঃ প্রচোদয়াৎ। ওঁ অঘোরেভ্যোঽথঘোরেভ্যো ঘোরঘোরতরেভ্যঃ সর্ব্বতঃ সর্ব্বসর্ব্বেভ্যো নমস্তেঽস্তু রুদ্ররূপেভ্যঃ। ওঁ বামদেবায় নমো জ্যেষ্ঠায় নমো রুদ্রায় নমঃ কালায় নমঃ কলবিকরণায় নমো বলবিকরণায় নমো বলপ্রমথনায় নমঃ সর্ব্বভূতদমনায় নমঃ মনোন্মনায় নমঃ। ওঁ সদ্যোজাতং প্রপদ্যামি সদ্যোজাতায় বৈ নমঃ ভবেঽভবেঽনাদিভবে ভজস্ব মাং ভবোদ্ভবায় নমঃ। এবং মূর্দ্ধাস্যহৃদয়গুহ্যপাদেষু এতা ঋচো ন্যসেৎ। এবং ঊর্দ্ধপ্রাগ্দক্ষিণোদীচ্যপশ্চিমেষু মুখেষু এতাঋচো ন্যসেৎ। ততোঽঙ্গন্যাসান্তরং কুর্য্যাৎ তদ্‌যথা—ঐঁ ক্লীঁ ব্লুং স্ত্রীংশঃ সর্ব্বজ্ঞায় হৃদয়ায় নমঃ। অমৃতে তেজোমালিনে তৃপ্তয়ে ব্রহ্মণে শিরসে স্বাহা। জ্বলিতশিখিশিখায় অনাদিবোধায় শিখায়ৈ বষট্। বজ্রিণে বজ্রহস্তায় স্বতন্ত্রায় কবচায় হুঁ। সৌঁ চৌঁ হৌঁ পরতোঽলুপ্তশক্তয়ে নেত্রত্রয়ায় বৌষট্। শ্লীং পশুং হুঁ ফট্ অনন্তশক্তয়ে অস্ত্রায় ফট্। তথাচ জামলে—সর্ব্বজ্ঞতা-তৃপ্তিরনাদিবোধঃ স্বতন্ত্রতা নিত্যমলুপ্তশক্তিঃ। অনন্তশক্তিশ্চ বিভোর্ব্বিধিজ্ঞাঃ ষড়াহুরঙ্গানি মহেশ্বরস্য॥ এবং বিন্যস্য ধ্যায়েৎ। যথা—মুক্তাপীতপয়োদমৌক্তিকজবাবর্ণৈর্ম্মুখৈঃ পঞ্চভিস্ত্র্যক্ষৈরঞ্চিতমীশমিন্দুমুকুটং পূর্ণেন্দুকোটিপ্রভং। শূলং টঙ্ককৃপাণবজ্রদহনান্নাগেন্দ্রঘণ্টাঙ্কুশান্ পাশং

ন্যাস কথিত হইবে, তাহাতে ব্রাহ্মণাদি-বর্ণত্রয়ের অধিকার, শূদ্রের অধিকার নাই। তৎপরে ঊর্দ্ধ, পূর্ব্ব, দক্ষিণ, পশ্চিম ও উত্তরমুখে ঈশানের পঞ্চকলান্যাস করিবে। এইরূপে পূর্ব্ব, দক্ষিণ, পশ্চিম ও উত্তরমুখে তৎপুরুষের চতুষ্টয়কলা, এবং হৃদয়ে, গ্রীবাতে, স্কন্ধদ্বয়ে, নাভিতে, উদরে, পৃষ্ঠে ও বক্ষঃস্থলে অঘোরের অষ্টকলা, তৎপরে গুহ্যে অণ্ডকোষে উরুদ্বয়ে, জানুদ্বয়ে, জঙ্ঘাদ্বয়ে, নিতম্বদ্বয়ে, কটীতে ও পার্শ্বদ্বয়ে বামদেবের ত্রয়োদশকলা, তৎপরে পার্শ্বদ্বয়ে, স্তনদ্বয়ে নাসিকাতে মস্তকে ও বাহুদ্বয়ে সদ্যোজাতের অষ্টকলা ন্যাস করিবে। এই সকল ন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে স্পষ্টরূপে লিখিত আছে দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। তৎপরে অঙ্গুষ্ঠাঙ্গুলীতে ওঁ ঈশানঃ সর্ব্ববিদ্যানাং ইত্যাদি, তর্জনী অঙ্গুলীতে ওঁ তৎপুরুষায় বিদ্মহে ইত্যাদি, মধ্যমাঙ্গুলীতে ওঁ অঘোরেভ্য ইত্যাদি, অনামিকাঙ্গুলীতে ওঁ বামদেবায় নমঃ ইত্যাদি এবং কনিষ্ঠাঙ্গুলীতে ওঁ সদ্যোজাতং প্রপদ্যামি ইত্যাদি পঞ্চমন্ত্রন্যাস করিবে এইরূপে ঊর্দ্ধমুখে ওঁ ঈশানঃ সর্ব্ববিদ্যানাং ইত্যাদি, পূর্ব্বমুখে ওঁ তৎপুরুষায় বিদ্মহে ইত্যাদি, দক্ষিণমুখে ওঁ অঘোরেভ্য-ইত্যাদি, পশ্চিমমুখে ওঁ বামদেবায় নমঃ ইত্যাদি এবং উত্তরমুখে ওঁ সদ্যোজাতং প্রপদ্যামি ইত্যাদি পঞ্চমন্ত্রন্যাস করিবে। উক্ত পঞ্চবিধ মন্ত্র মূলে লিখিত আছে, দৃষ্টি করিলেই দেখিতে পাইবেন। তৎপরে অঙ্গপ্রকার অঙ্গন্যাস করিবে। এই অঙ্গন্যাসের মন্ত্র মূলে লিখিত আছে। এই অঙ্গন্যাসের যে সকল প্রমাণ জামলে লিখিত আছে, সেই সকল প্রমাণ গ্রন্থকার এইস্থলে উদ্ধৃত করিয়াছেন। তৎপরে ধ্যান করিবে। দেবতার আকার এইরূপ—মুক্তাবর্ণ, পীতবর্ণ, মেঘবর্ণ, শুভ্রবর্ণ, ও জবাপুষ্পবর্ণ এইরূপ পঞ্চবদনবিশিষ্ট, প্রত্যেক বদনে ত্রিনয়ন, কপালে অর্দ্ধ-

ভীতিহরং দধানমমিতাকল্পোজ্জ্বলাঙ্গং ভজে। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্যার্ঘস্থাপনং কুর্য্যাৎ। অত্র শঙ্খনিষেধঃ। সর্ব্বত্রৈব প্রশস্তোঽব্জঃ শিবসূর্য্যার্চ্চনং বিনা ইতি। ততঃ শৈবোক্তপীঠপূজাং বিধায় পুনর্ধ্যাত্বা মূলেন মূর্ত্তিং সঙ্কল্প্য আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। যথা ঐশান্যাং ওঁ ঈশানায় নমঃ পূর্ব্বে ওঁ তৎপুরুষায় নমঃ দক্ষিণে ওঁ অঘোরায় নমঃ উত্তরে ওঁ বামদেবায় নমঃ পশ্চিমে ওঁ সদ্যোজাতায় নমঃ। ঈশানাদিকোণেষু নিবৃত্ত্যৈ নমঃ এবং প্রতিষ্ঠায়ৈ বিদ্যায়ৈ শান্ত্যৈ। ততোঽষ্টপত্রেষু পূর্ব্বাদি ওঁ অনন্তায় নমঃ এবং সূক্ষ্মায় শিবোত্তমায় একনেত্রায় একরুদ্রায় ত্রিমূর্ত্তয়ে শ্রীকণ্ঠায় শিখণ্ডিনে তদ্বাহে উত্তরাদিক্রমেণ ওঁ উমায়ৈ নমঃ এবং চণ্ডেশ্বরায় নন্দিনে মহাবলায় গণেশায় বৃষায় ভৃঙ্গরীটায় স্কন্দায় তদ্বাহে পূর্ব্বাদিক্রমেণ ইন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ। ততোধূপাদিবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং পঞ্চলক্ষজপঃ। তথাচ—এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং পঞ্চলক্ষং মধুপ্লুতৈঃ। প্রসূনৈঃ করবীরোত্থৈর্জুহুয়াত্তদ্দশাংশতঃ॥

মন্ত্রান্তরং। ভুবনেশী প্রণবং নমঃ শিবায় ভুবনেশী পুনরষ্টাক্ষরো মনুঃ। তথাচ নিবন্ধে—ষড়ক্ষরঃ শক্তিরুদ্ধঃ কথিতোঽষ্টাক্ষরো মনুঃ। অস্য পূজা—প্রাতঃকৃত্যাদি-পূর্ব্বোক্তপীঠমন্বন্তং পীঠন্যাসং বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি বামদেবায় ঋষয়ে নমঃ মুখে পঙ্‌ক্তিচ্ছন্দসে নমঃ হৃদি উমাপতয়ে নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—ওঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। নং তর্জনীভ্যাং স্বাহা। মং মধ্যমাভ্যাং বষট্। শিং অনামিকাভ্যাং হুঁ। বাং কনিষ্ঠাভ্যাং বৌষট্। যং করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। ততোধ্যানং—বন্ধূকাভং ত্রিনেত্রং শশিশকলধরং স্মেরবক্ত্রং বহন্তং হস্তৈঃ শূলং কপালং বরদমভয়দং চারুহারং নমামি। বামোরুস্তম্ভ-

চন্দ্র এবং কোটী পূর্ণচন্দ্রের ন্যায় দেহকান্তি। হস্তেতে শূল, টঙ্ক (পাষাণদারণ অস্ত্রবিশেষ), খড়্গ, বজ্র, অগ্নি, সর্প, ঘণ্টা, অঙ্কুশ, পাশ, ও অভয়মুদ্রা আছে। এইপ্রকারে রূপ চিন্তা করতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও অর্ঘস্থাপন করিবে। শিবপূজাতে শঙ্খস্থাপনের নিষেধ আছে। তৎপরে শৈবোক্তপীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান ও মূলমন্ত্রে মূর্ত্তিপরিকল্পনপূর্ব্বক আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিপ্রদানপর্য্যন্ত সমস্ত পূজাকার্য্য করিয়া আবরণপূজা আরম্ভ করিবে। এই আবরণপূজার দেবতা ও প্রণালী মূলে স্পষ্টরূপে লিখিত আছে দৃষ্টি করিলেই বোধগম্য হইবে তৎপরে ধূপাদিবিসর্জনান্ত কর্ম্ম সমাপন করিয়া, পূজা সাঙ্গ করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে পঞ্চলক্ষ জপ ও করবীরপুষ্পদ্বারা জপের দশাংশ হোম করিবে।

অনন্তর শিবের অষ্টাক্ষর মন্ত্র ও তৎপূজাদি কথিত হইতেছে। হ্রীঁ ওঁ নমঃ শিবায় হ্রীঁ এই অষ্টাক্ষরমন্ত্রে শিবের পূজাদি করিবে। উক্ত মন্ত্রের পূজাপ্রয়োগ এই—প্রথমতঃ সামান্য পূজাপদ্ধতিক্রমে প্রাতঃকৃত্যাদি করিয়া পূর্ব্বোক্ত বিধানে পীঠন্যাসান্ত কর্ম্ম সমাপনপূর্ব্বক মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস ও করাঙ্গন্যাস করিবে। তৎপরে ধ্যান করিতে হইবে। দেবতার আকার এইরূপ—বন্ধূকাকুসুমের ন্যায় দেহবর্ণ, ত্রিনয়ন, হাস্যবদন এবং কপালে চন্দ্রকলা আছে। হস্তেতে শূল, কপাল অর্থাৎ মনুষ্যশিরোস্থিনির্ম্মিত ভিক্ষাপাত্র, বরমুদ্রা, অভয়মুদ্রা, এবং কণ্ঠদেশে




গায়াঃ করতলবিলসচ্চারুরক্তোৎপলায়া হস্তেনাশ্লিষ্টদেহং মণিময়বিলসদ্ভূষণায়াঃ প্রিয়ায়াঃ। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্যার্ঘ্যস্থাপনং কৃত্বা শৈবোক্তপীঠপূজাং বিধায় পুনর্ধ্যাত্বা আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্তং বিধায়াবরণপূজামারভেৎ। যথা—কেশরেষ্বগ্নিনিঋ্ঝতিবায্বীশান-কোণেষু মধ্যে দিক্ষু চ ওঁ হৃদয়ায় নমঃ নং শিরসে স্বাহা মং শিখায়ৈ বষট্ শিং কবচায় হুঁ বাং নেত্রত্রয়ায় বৌষট্ যং অস্ত্রায় ফট্। ততো মধ্যে পূর্ব্বাদিদিক্ষু চ ওঁ হৃল্লেখায়ৈ নমঃ এবং গগনায়ৈ রক্তায়ৈ করালিকায়ৈ মহোচ্ছুষ্মায়ৈ। ততঃ পত্রেষু পূর্ব্বাদি বৃষভাদীন্ পূজয়েৎ। ওঁ বৃষভায় নমঃ এবং ক্ষেত্রপালায় চণ্ডেশ্বরায় দুর্গায়ৈ কার্ত্তিকেয়ায় নন্দিনে বিঘ্ননাশকায় সেনাপতয়ে ততঃ পূর্ব্বপত্রেষু উমাদীন্ পূজয়েৎ। তদ্বাহ্যে ব্রাহ্ম্যাদ্যামাতরঃ পূজ্যাঃ। ব্রাহ্মী

---

মনোহর হার। বামোরুতে নিজপ্রিয়া উপবিষ্টা আছেন, তাঁহার একহস্তে রক্তোৎপল এবং সর্ব্বাঙ্গে মণিময় আভরণ। অপর হস্তদ্বারা শিবকে আলিঙ্গন করিয়া রহিয়াছেন। এইপ্রকারে রূপ চিন্তা করতঃ ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও অর্ঘ্যস্থাপন পূর্ব্বক শিবমন্ত্রোক্তপীঠপূজা করিয়া পুনর্ব্বার ধ্যান ও আবাহনাদি-পঞ্চপুষ্পাঞ্জলিদানপর্য্যন্ত সমস্ত কর্ম্ম সমাপনান্তে আবরণপূজা আরম্ভ করিবে। এই আবরণপূজার দেবতা ও প্রণালী মূলে স্পষ্টরূপে লিখিত আছে,

অথ মন্ত্রভেদাঃ। বর্গাদ্যং বহ্নিসংযুক্তং রতিবিন্দুবিভূষিতং। একাক্ষরো মহামন্ত্রঃ সর্ব্বকামফলপ্রদঃ। ত্রিগুণা তু বিশেষেণ সর্ব্বশাস্ত্রপ্রবোধিনী॥ অনয়োঃ পূজাপ্রয়োগঃ। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং বিধায় পূর্ব্বোক্ত-ঋষিচ্ছন্দোদেবতা বিন্যস্য বর্ণন্যাসং কৃত্বা করাঙ্গন্যাসৌ কুর্য্যাৎ। যথা—ওঁ ক্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। ওঁ ক্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা ইত্যাদি। এবং ওঁ ক্রাঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি। তথা চ বীরতন্ত্রে—দীর্ঘষট্‌কযুতাদ্যেন প্রণবাদ্যেন কল্পয়েৎ। ষড়ঙ্গানি মনোরস্য জাতিযুক্তেন দেশিকঃ॥ অন্যৎ সর্ব্বং পূর্ব্ববৎ কার্য্যং। একাক্ষরস্য ধ্যানং সিদ্ধেশ্বরতন্ত্রে—শবারূঢ়াং মহাভীমাং ঘোরদংষ্ট্রাং বরপ্রদাং। হাস্যযুক্তাং ত্রিনেত্রাঞ্চ কপালকর্ত্তৃকাকরাং। মুক্তকেশীং ললজ্জিহ্বাং পিবন্তীং রুধিরং মুহুঃ। চতুর্ব্বাহুযুতাং দেবীং বরাভয়করাং স্মরেৎ॥ অনয়োঃ পুরশ্চরণং লক্ষজপঃ। তথাচ সিদ্ধেশ্বরতন্ত্রে—এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং লক্ষমেকং বিধানতঃ। তদ্দশাংশবিধানেন হোময়েৎ সাধকোত্তমঃ॥ কুলচূড়ামণৌ—এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং হবিষ্যাশী দিবা শুচিঃ। লক্ষং রাত্রৌ তথা লক্ষং মহাশৌচপরায়ণঃ। রাত্রৌ জপেকমাত্রেণ দক্ষিণা সিদ্ধিদা ভবেৎ॥

কালীতন্ত্রে—বিদ্যারত্নং প্রবক্ষ্যামি শৃণুষ্ব কমলাননে। মায়াদ্বয়ং কূর্চ্চযুগ্মমেন্দ্রান্তং

---

অনন্তর দক্ষিণকালিকা দেবীর অন্যান্য মন্ত্র সকল কথিত হইতেছে। ক্রীঁ এই একটি একাক্ষর মন্ত্র, এই মহামন্ত্র অভিলষিত সর্ব্বফল প্রদান করে। হ্রীঁ এই একটি অন্য একাক্ষর মন্ত্র, এই মন্ত্রে দেবীর আরাধনা করিলে সাধক সর্ব্বশাস্ত্রে জ্ঞানলাভ করিতে পারে। উক্ত মন্ত্রদ্বয়ের পূজাপ্রণালী এই—প্রথমে সামান্যবিধির লিখিতনিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত কার্য্য করিয়া পূর্ব্বোক্ত ঋষ্যাদিন্যাস, বর্ণন্যাস ও করাঙ্গন্যাস করিবে। উক্ত মন্ত্রদ্বয়ের করাঙ্গন্যাস এই, ওঁ ক্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি। ওঁ ক্রাঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি। ওঁ হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি। ওঁ হ্রাঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি। এই পূজার অন্যান্য কার্য্য পূর্ব্বলিখিত প্রণালীতে করিতে হইবে। একাক্ষর মন্ত্রবিষয়ে সিদ্ধেশ্বরতন্ত্রে যে ধ্যান লিখিত আছে, তাহাতে দেবীর আকৃতি এইরূপ বোধ হয়। দেবী শবারূঢ়া, মহাভয়ঙ্করাকৃতি, ভীষণদন্তা, বরপ্রদাননিরতা, হাস্যবদনা ও ত্রিনয়না। ইঁহার কেশদাম আলুলায়িত ও জিহ্বা লোল। ইনি বারম্বার রুধির পান করেন। কালিকাদেবীর চারি হস্ত, ঐ হস্তচতুষ্টয়ে নরমুণ্ড, খড়্গ, বর ও অভয় মুদ্রা আছে। দেবীর উক্তরূপ রূপ চিন্তাকরতঃ ধ্যান করিয়া পূর্ব্বোক্ত নিয়মানুসারে পূজাকার্য্য সমাপন করিবে। উক্ত একাক্ষর মন্ত্রদ্বয়ের পুরশ্চরণে একলক্ষ জপ করিতে হয়। এই মন্ত্রের পুরশ্চরণসম্বন্ধে সিদ্ধেশ্বরতন্ত্রে লিখিত আছে যে, দেবীর ধ্যান করিয়া যথাবিধি একলক্ষ মন্ত্র জপ করিবে এবং বিধানক্রমে জপের দশাংশপরিমাণে হোম করিবে। কুলচূড়ামণিতে লিখিত আছে যে, হবিষ্যাশী সাধক দিবাতে শুচি হইয়া একলক্ষ মন্ত্র জপ করিবে এবং রাত্রিতেও ঐরূপে একলক্ষ জপ করিতে হইবে। রাত্রিকালে একলক্ষ জপ করিলে দক্ষিণকালিকা দেবী মন্ত্র সিদ্ধিপ্রদান করেন॥

---

শিবে। অভাবে গন্ধপুষ্পাভ্যাং পুষ্পেণ তদভাবতঃ। তদভাবে যজেৎ পত্রৈস্তণ্ডুলেন জলেন বা। মানসীং তদভাবেঽপি পূজাং ন লঙ্ঘয়েৎ ক্বচিৎ। লঙ্ঘনে সর্ব্বনাশঃ স্যা-দাপদশ্চ পদে পদে॥

মাদনত্রয়ং। মায়াবিন্দ্বীশ্বরযুতং দক্ষিণে কালিকে পদং। সংহারক্রমযোগেন বীজসপ্তকমুদ্ধরেৎ। একবিংশাক্ষরো জ্ঞেয়স্তারাদ্যঃ কালিকামনুঃ॥ ইন্দ্রস্তু সমীপং ঐন্দ্রং রেফঃ। তথাচ তন্ত্রে—মায়ে ক্রোধৌ ত্রয়ঃ কামাবহ্ন্যন্তে রতিসংযুতাঃ। বিন্দুযুক্তা মহেশানি সম্বোধনপদদ্বয়ং। সপ্তবীজানি সংহারৈঃ স্বাহান্তঃ প্রণবাদিকঃ॥ ইত্যত্র স্ফুটমাহ। তথাচ—প্রণবং মায়াদ্বয়ং কূর্চ্চদ্বয়ং নিজবীজত্রয়ং দক্ষিণে কালিকে নিজবীজত্রয়ং। কূর্চ্চদ্বয়ং মায়াদ্বয়ং ইত্যেকবিংশাক্ষরঃ। অস্যাঃ পূজাদিকং দক্ষিণাবৎ কার্য্যং। পুরশ্চরণন্তু লক্ষজপঃ। তন্ত্রোক্তত্বাৎ। হোমস্তু তদ্দশাংশতঃ। বিশ্বসারে—স্বাহান্তশ্চ ত্রয়োবিংশত্যক্ষরো মন্ত্ররাজকঃ। বিনা প্রণবং দেবেশি দ্বাবিংশত্যক্ষরী ভবেৎ। স্বাহাং বিনা চৈকবিংশত্যক্ষরঃ কামদোমনুঃ। বিংশত্যর্ণা মহাবিদ্যা স্বাহাপ্রণববর্জ্জিতা। ধ্যানপূজাদিকং সর্ব্বং দক্ষিণাবদুপাচরেৎ॥ ভৈরবতন্ত্রে—কামবীজদ্বয়ং দেবি দীর্ঘহুঙ্কারমেব চ। ত্র্যক্ষরী সা মহাবিদ্যা চামুণ্ডা কালিকা স্মৃতা॥ তন্ত্রে—অথ বক্ষ্যে মহাবিদ্যাং সিদ্ধবিদ্যাং মহোদয়াং। ভৈরবেণ পুরা প্রোক্তা কালীহৃদয়সংস্থিতা। অস্যাজ্ঞানপ্রভাবেন কলয়ামি জগত্রয়ং। প্রণবং পূর্ব্বমুদ্ধৃত্য হৃল্লেখাবীজমুদ্ধরেৎ। রতিবীজং সমুদ্ধৃত্য পপঞ্চমভগান্বিতং। ঠদ্বয়েন সমাযুক্তা বিদ্যারাজ্ঞী প্রকীর্ত্তিতা॥ রতিবীজং নিজবীজং। তথাচ চামুণ্ডাতন্ত্রে—রত্যাদ্যা কালিকা

---

কালীতন্ত্রে লিখিত আছে যে, হে কমলাননে। সর্ব্বপ্রধান মন্ত্র বলিব, শ্রবণ কর। ওঁ হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ। দক্ষিণকালিকাদেবীর এই একবিংশত্যক্ষর মন্ত্র, এই মন্ত্রোদ্ধারের যে সকল প্রমাণ অন্যান্য তন্ত্রে লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। এই সকল বচন দৃষ্টি করিলেই উক্ত মন্ত্রোদ্ধারের বিষয় সহজে বোধগম্য হইবে। দক্ষিণকালিকার পূজাপ্রণালীক্রমে এই মন্ত্রের পূজাদি সমস্ত কার্য্য করিতে হইবে। তন্ত্রে উক্ত আছে যে, লক্ষ জপে এই মন্ত্রের পুরশ্চরণ হয়। জপের দশাংশ সংখ্যায় পুরশ্চরণাঙ্গ হোম করিতে হইবে। বিশ্বসারতন্ত্রে লিখিত আছে যে, উক্ত মন্ত্রের অন্তে স্বাহা এই অক্ষরদ্বয় যোগ করিলে ত্রয়োবিংশত্যক্ষর মন্ত্র হয়, যথা—ওঁ হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। কথিত ত্রয়োবিংশাক্ষর মন্ত্রের প্রণব পরিত্যাগ করিলে দ্বাবিংশাক্ষর মন্ত্র হইবে। যথা—হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। উক্ত ত্রয়োবিংশাক্ষর মন্ত্রের স্বাহা পদ বিয়োগ করিলে একবিংশাক্ষর মন্ত্র হইবে। যথা—ওঁ হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ এই মন্ত্র সর্ব্বকামফলপ্রদ। ত্রয়োবিংশাক্ষরমন্ত্রান্তর্গত প্রণব ও স্বাহা পদ পরিত্যাগ করিলে বিংশাক্ষরমন্ত্র হইবে, যথা—হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ। উক্ত মন্ত্র সকলের পূজাদি দক্ষিণকালিকাপূজাপদ্ধতিক্রমানুসারে করিতে হইবে। ভৈরবতন্ত্রে লিখিত আছে যে, ক্রীঁ ক্রীঁ হূঁ এই ত্র্যক্ষরমন্ত্র চামুণ্ডাকালিকাসাধনে প্রশস্ত। অন্যান্য তন্ত্রে লিখিত আছে যে, অনন্তর মহামন্ত্র বলিব, এই মহোদয় মন্ত্র পূর্ব্বকালে ভৈরব বলিয়াছেন, এই মন্ত্রের নাম কালীহৃদয়, এই মন্ত্রজ্ঞানপ্রভাবে ত্রিজগৎ সংকলন করিতে পারে। উক্ত দেবতার অন্য মন্ত্র এই—ওঁ হ্রীঁ ক্রীঁ মে [illegible] এই মন্ত্র সর্ব্বমন্ত্র-

পাতু স্বাবিংশাক্ষররূপিণী॥ ইত্যেকবাক্যাৎ। তেন প্রণবো মায়াবীজং নিজবীজং পপঞ্চমরেকারসংযুক্তং বহ্নিবল্লভা। অস্যাঃ পূজাপ্রয়োগঃ। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং কর্ম্ম বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। যথা—অস্য মন্ত্রস্য ভৈরবঋষির্বিরাট্ছন্দঃ সিদ্ধকালী ব্রহ্মরূপা ভুবনেশ্বরী দেবতা নিজবীজং বীজং লজ্জাবীজং শক্তিঃ। বর্ণন্যাসকরাঙ্গন্যাসৌ চ দক্ষিণাবৎ। ধ্যানন্তু—খড়্গোপাত্তিমিন্দুখণ্ডস্রবদমৃতরসাপ্লাবিতাঙ্গী ত্রিনেত্রা সব্যে পাণৌ কপালাদ্গলদসৃজমথো মুক্তকেশী পিবন্তী। দিগ্বস্ত্রা বদ্ধকাঞ্চী মণিময়মুকুটাদ্যৈর্যুতা দীপ্তজিহ্বা পায়ান্নীলোৎপলাভা রবিশশিবিলসৎকুণ্ডলালীঢ়পাদা॥ এবং ধ্যাত্বা দক্ষিণাবৎ সর্ব্বং কার্য্যং। পুরশ্চরণন্তু একবিংশতিসহস্রজপঃ। তদুক্তং কালীতন্ত্রে—জপেদ্বিংশতিসাহস্র্যং সহস্রেণৈকেন সংযুতং। হোময়েত্তদ্দশাংশেন মৃদুপুষ্পেণ মন্ত্রবিৎ॥

মন্ত্রান্তরং বিশ্বসারে—মূলবীজং ততো মায়া লজ্জাবীজং ততঃপরং। মহাবিদ্যা মহাকাল্যা মহাকালেন ভাষিতা॥ ১॥ বর্গাদ্যং বহ্নিসংযুক্তং রতিবিন্দুসমন্বিতং। এতত্ত্রয়ং বহ্নিবল্লভা॥ ২॥ নিজবীজত্রয়ং ফট্ বহ্নিবল্লভা॥ ৩॥ নিজবীজত্রয়ং কূর্চ্চং লজ্জা পুনস্তান্যেব বহ্নিবল্লভা॥ ৪॥ বাগ্ভবং নমো মূলবীজং পুনস্তদেব কালিকায়ৈ বহ্নিবল্লভা॥ ৫॥ এতাসাং পূজাপ্রয়োগঃ। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং বিধায় ঋষ্যাদিন্যাস

---

রাজ বলিয়া বিখ্যাত আছে। চামুণ্ডাতন্ত্রোক্ত রত্যাদ্যা কালিকা পাতু ইত্যাদি বচনের সহিত প্রণবং পূর্ব্বমুদ্ধৃত্য ইত্যাদি বচনের একবাক্যতাবশতঃ উক্ত মন্ত্র শাস্ত্রসিদ্ধ। উক্ত মন্ত্রের পূজাপ্রণালী এই পূর্ব্বোক্ত সামান্য পূজাপদ্ধতির নিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত কর্ম্ম সমাধান করিয়া ঋষ্যাদিন্যাস করিবে। যথা—মস্তকে ভৈরবঋষয়ে নমঃ। মুখে বিরাট্ছন্দসে নমঃ। হৃদয়ে সিদ্ধকালীব্রহ্মরূপাভুবনেশ্বরীদেবতায়ৈঃ নমঃ। গুহ্যে ক্রীঁ বীজায় নমঃ, পাদয়োঃ হ্রীঁ শক্তয়ে নমঃ। তৎপরে দক্ষিণকালিকাপূজাপদ্ধতিক্রমানুসারে বর্ণন্যাস ও করাঙ্গন্যাস করিয়া ধ্যান করিবে। খড়্গখণ্ডিত ইন্দুখণ্ড হইতে যে অমৃতধারা পড়িতেছে, ঐ অমৃতরসে দেবীর সর্ব্বাঙ্গ প্লাবিত হইয়াছে। ইনি ত্রিনয়নবিশিষ্টা, বামহস্তে নরমুণ্ডধারণ করিয়া রহিয়াছেন, ঐ মুণ্ড হইতে যে রক্তধারা বিগলিত হইতেছে, দেবীঐ রুধিরধারাপানে নিযুক্তা আছেন। দেবী আলুলায়িতকেশা ও নগ্না। ইহাঁর কটিতট মেখলাকলাপে পরিবেষ্টিত ইনি মণিময় মুকুটাদিভূষণে বিভূষিতা। নীলোৎপলের ন্যায় ইহাঁর দেহকান্তি এবং বিলোলজিহ্বা অগ্নিশিখার ন্যায় দীপ্তিবিশিষ্ট। দেবী রবিশশিবিরাজিত কুণ্ডলদ্বয় ধারণ করিয়া আলীঢ়পাদে বর্ত্তমানা আছেন। এইপ্রকারে দেবীর রূপচিন্তা করতঃ ধ্যান করিয়া দক্ষিণকালিকাদেবীর পূজাপদ্ধতি-অনুসারে সমস্তপূজাকার্য্য করিবে। একবিংশতিসহস্রজপে এই মন্ত্রের পুরশ্চরণ হয়। কালীতন্ত্রে লিখিত আছে যে, সাধক উক্ত মন্ত্রের পুরশ্চরণে একবিংশতিসহস্র জপ করিয়া শিরীষপুষ্পদ্বারা জপের দশাংশ হোম করিবে।

বিশ্বসারতন্ত্রে দক্ষিণকালিকার যে সকল মন্ত্র লিখিত আছে, সেই সকল মন্ত্র এই,—ক্রীঁ হ্রীঁ হ্রীঁ মহাকালীর এই মহামন্ত্র স্বয়ং মহাকাল বলিয়াছেন। ১। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ স্বাহা। ২। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ ফট্ স্বাহা। ৩। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হ্রীঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হ্রীঁ স্বাহা। ৪। ঐঁ নমঃ ক্রীঁ ঐঁ নমঃ ক্রীঁ কালিকায়ৈ স্বাহা। ৫। উক্ত

কুর্য্যাৎ। যথা—দক্ষিণামূর্ত্তিঋষিঃ পংক্তিশ্ছন্দঃ কালিকাদেবতা শিরসি দক্ষিণামূর্ত্তি-ঋষয়ে নমঃ। মুখে পংক্তিচ্ছন্দসে নমঃ। হৃদি কালিকাদেবতায়ৈ নমঃ। ততো-ধ্যানং। চতুর্ভুজা কৃষ্ণবর্ণা মুণ্ডমালাবিভূষিতা। খড়্গঞ্চ দক্ষিণে পাণৌ বিভ্রতীন্দী-বরদ্বয়ং। কর্ত্রীঞ্চ খর্পরঞ্চৈব ক্রমাদ্বামেন বিভ্রতী। দ্যাং লিখন্তীং জটামেকাং বিভ্রতীং শিরসা স্বয়ীং। মুণ্ডমালাধরা শীর্ষে গ্রীবায়ামথ চাপরাং। বক্ষসা নাগহারঞ্চ বিভ্রতী রক্ত-লোচনা। কৃষ্ণবস্ত্রধরা কট্যাং ব্যাঘ্রাজিনসমন্বিতা। বামপাদং শবহৃদি সংস্থাপ্য দক্ষিণং পদং। বিলাপ্য সিংহপৃষ্ঠে তু লেলিহানাসবং স্বয়ং। সাট্টহাসা মহাঘোররাবযুক্তা সুভীষণা॥ এবং ধ্যাত্বা অন্যৎ সর্ব্বং দক্ষিণাবৎ কুর্য্যাৎ। পূর্ব্বোক্তানাং মন্ত্রাণাং সর্ব্বং দক্ষিণাবৎ কার্য্যং। অস্য পুরশ্চরণং লক্ষদ্বয়জপঃ। অন্যাসাং মন্ত্রবর্ণসংখ্যলক্ষজপঃ॥ নিজবীজদ্বয়ং মায়াদ্বয়ং দক্ষিণকালিকে বহ্নিবল্লভা॥ ৬॥ নিজং কূর্চ্চং লজ্জা দক্ষিণকালিকে ফট্॥ ৭॥ মূলবীজদ্বয়ং কূর্চ্চদ্বয়ং লজ্জাদ্বয়ং দক্ষিণে কালিকে পূর্ব্ববদ্বীজানি বহ্নিবল্লভা॥৮॥ এতাসাং পূজাপ্রয়োগঃ। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। এতাসাং দক্ষিণামূর্ত্তিঋষিঃ পংক্তিশ্ছন্দঃ দক্ষিণকালিকা দেবতা। অন্যৎ সর্ব্বং দক্ষিণাবৎ। নিজবীজং বহ্নিবল্লভা। ভৈরবোঽস্য ঋষিঃ॥ ৯॥ নিজবীজদ্বয়ং কূর্চ্চদ্বয়ং লজ্জাযুগং বহ্নি-বল্লভা॥ ১০॥ নিজবীজং কূর্চ্চং লজ্জা বহ্নিবল্লভা। অস্য পঞ্চবক্ত্রঋষিঃ॥ ১১॥ মূলত্রয়ং

---

মন্ত্র সকলের পূজাপ্রণালী এই,—পূর্ব্বকথিত সামান্যপূজাপদ্ধতিনিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত কার্য্য করিয়া ঋষ্যাদিন্যাস করিতে হইবে। এই ঋষ্যাদিন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে স্পষ্ট লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস ও পূর্ব্বোক্তপ্রকারে করাঙ্গন্যাসাদি করিয়া দেবীর ধ্যান করিবে। দেবী চতুর্ভুজা, কৃষ্ণবর্ণা ও মুণ্ডমালাদ্বারা বিভূষিতা। দক্ষিণ হস্তদ্বয়ে খড়্গ ও নীলোৎপলদ্বয় এবং বামহস্তদ্বয়ে কর্ত্তৃকা ও খর্পর ধারণ করিয়াছেন। দেবীর মস্তকে দুইটী জটা আছে, তাহার একটী গগনস্পর্শিনী। ইহাঁর মস্তকে ও গলদেশে মুণ্ডমালা ও বক্ষঃস্থলে নাগহার। চক্ষুঃ রক্তবর্ণ, কটীদেশে কৃষ্ণবস্ত্র ও ব্যাঘ্রাজিন ধারণ করিয়া শবরূপী শিবের হৃদয়ে বামপাদ সংস্থাপনপূর্ব্বক সিংহপৃষ্ঠে দক্ষিণ পদ রাখিয়াছেন। স্বয়ং আসবপানে আশক্তা, অট্টহাসযুক্তা, ভয়ঙ্করশব্দা ও ভীষণাকৃতি। এইরূপে ধ্যান করিয়া দক্ষিণকালিকার পূজার ক্রমানুসারে সমস্ত পূজাকার্য্য করিবে। লক্ষ জপে উক্ত মন্ত্রের পুরশ্চরণ হয়। অন্যান্য মন্ত্রে মন্ত্রান্তর্গত বর্ণসংখ্যা যত হইবে, তত লক্ষ জপ করিলে পুরশ্চরণ হইবে। ক্রীঁ ক্রীঁ হ্রীঁ হ্রীঁ দক্ষিণকালিকে স্বাহা। ৬। ক্রীঁ হূঁ হ্রীঁ দক্ষিণকালিকে ফট্। ৭। ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। ৮। এই সকল মন্ত্রের পূজাপ্রয়োগ এই,—পূর্ব্বলিখিত সামান্য বিধির নিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত কর্ম্ম করিয়া ঋষ্যাদিন্যাস করিবে। শিরসি দক্ষিণামূর্ত্তি ঋষয়ে নমঃ। মুখে পংক্তিচ্ছন্দসে নমঃ। হৃদয়ে দক্ষিণকালি-কায়ৈ নমঃ। অন্যান্য পূজাক্রম দক্ষিণকালিকাবৎ জানিবে। ক্রীঁ স্বাহা এই মন্ত্রের ভৈরব ঋষি। অন্যান্য পূজা-কার্য্য দক্ষিণকালিকাবৎ জানিবে। ৯। ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। ১০। ক্রীঁ হূঁ হ্রীঁ স্বাহা এই পঞ্চাক্ষর মন্ত্রের পঞ্চ-বক্ত্র ঋষি, এইমাত্র বিশেষ, অন্যান্য কার্য্য সকল পূর্ব্ববৎ করিতে হইবে। ১১। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। ১২।

কূর্চ্চদ্বয়ং লজ্জাদ্বয়ং বহ্নিবল্লভা ॥ ১২ ॥ মূলবীজং দক্ষিণে কালিকে বহ্নিবল্লভা ॥ ১৩ ॥ নিজবীজং কূর্চ্চদ্বয়ং মায়াং পুনস্তানি বহ্নিবল্লভা ॥ ১৪ ॥ মূলদ্বয়ং কূর্চ্চদ্বয়ং লজ্জাদ্বয়ং পুনস্তান্যেব বহ্নিবল্লভা ॥ ১৫ ॥ নিজবীজত্রয়ং লজ্জাদ্বয়ং কূর্চ্চদ্বয়ং পুনস্তান্যেব বহ্নিবল্লভা ॥ ১৬ ॥ হৃদয়ং বাগ্‌ভবং মূলদ্বয়ং কালিকায়ৈ ঠদ্বয়ং ॥ ১৭ ॥ হৃদয়ং পাশদ্বয়ং অঙ্কুশদ্বয়ং ফট্ স্বাহা কালিকে কূর্চ্চং ॥ ১৮ ॥ এতাসাং ঋষ্যাদিকং পূজাদিকঞ্চ দক্ষিণাবৎ। পুরশ্চরণং লক্ষজপঃ। এতাসাং বিদ্যানাং প্রমাণং বিশ্বসারে—অথ পঞ্চাক্ষরীং বক্ষ্যে শৃণুষ্ব কমলাননে। প্রজাপতিং সমুদ্ধৃত্য বহ্ন্যারূঢ়ং ততঃ প্রিয়ে। চতুর্থস্বরসংযুক্তং নাদবিন্দুবিভূষিতং। বীজত্রয়ং ক্রমেণৈব তদন্তে বহ্নিসুন্দরী। পঞ্চাক্ষরী মহাবিদ্যা কথিতা পদ্মযোনিনা। ষড়ক্ষরীং মহাকালীং বক্ষ্যামি শৃণু পার্ব্বতি। বীজত্রয়ং সমুদ্ধৃত্য অস্ত্রমন্ত্রং সমুদ্ধরেৎ। বহ্নিজায়াবধিঃ প্রোক্তা বিদ্যা ত্রৈলোক্যমোহিনী। অষ্টাক্ষরী মহাবিদ্যা কথ্যতে পরমেশ্বরি। বীজত্রয়ং ক্রমেণৈব পুনর্ব্বীজত্রয়ং সুধীঃ। স্বাহান্তা কথিতা বিদ্যা চতুর্ব্বর্গফলপ্রদা। একাদশাক্ষরী বিদ্যা কথ্যতে পরমেশ্বরি। বাগ্‌ভবং হৃদয়ং পশ্চাদ্বহ্ন্যারূঢ়ং প্রজাপতিং। চতুর্থস্বরসংযুক্তং বিন্দুনাদবিভূষিতং। দ্বিগুণঞ্চ ততঃ কৃত্বা ঙেঽন্তঞ্চ কালিকাপদং। স্বাহান্তা কথিতা বিদ্যা প্রিয়ে একাদশাক্ষরী। ঋষিঃ স্যাদ্দক্ষিণামূর্ত্তিশ্ছন্দঃ পংক্তিরুদাহৃতং। পরাৎপরতরা শক্তিঃ কালিকা দেবতা স্মৃতা। একাদশাক্ষরী বিদ্যা কালিকায়াঃ সুদুর্ল্লভা। লক্ষদ্বয়ং জপেদ্বিদ্যাং পুরশ্চরণকর্ম্মণি। অন্যাসাং বর্ণলক্ষং স্যাৎ কথিতং পদ্মযোনিনা॥ অন্যাসামুক্তপঞ্চাক্ষরীপ্রভৃতীনাং। অস্যা ধ্যানং—চতুর্ভুজাং কৃষ্ণবর্ণামিত্যাদি। মূলবীজং ততোমায়াং লজ্জাবীজং

---

ক্রীঁ দক্ষিণকালিকে স্বাহা। ১৩। ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ স্বাহা। ১৪। ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। ১৫। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হ্রীঁ হ্রীঁ হূঁ হূঁ স্বাহা। ১৬। নমঃ ঐঁ ক্রীঁ ক্রীঁ কালিকায়ৈ স্বাহা। ১৭। নমঃ আং আং ক্রোং ক্রোং ফট্ স্বাহা কালিকে হূঁ। ১৮। এই সকল মন্ত্রের ঋষ্যাদিন্যাস ও পূজাদি দক্ষিণকালিকাদেবীর পূজাপদ্ধতিক্রমানুসারে করিতে হইবে। একলক্ষ জপ করিলে উক্ত মন্ত্র সকলের পুরশ্চরণ হয়। বিশ্বসারতন্ত্রে যে সকল প্রমাণ লিখিত আছে, সেই সকল প্রমাণ এই স্থানে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। উক্ত তন্ত্রে লিখিত আছে যে, হে কমলাননে! অতঃপর পঞ্চাক্ষর মন্ত্র বলিব, শ্রবণ কর। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ স্বাহা এই পঞ্চাক্ষর মন্ত্র স্বয়ং পদ্মযোনি বলিয়াছেন। হে পার্ব্বতি! কালিকাদেবীর ষড়ক্ষর মন্ত্র বলিব, শ্রবণ কর, ক্রীঁ ক্রীঁ ক্রীঁ ফট্ স্বাহা, এই মন্ত্র ত্রৈলোক্যমোহনকারী। হে পরমেশ্বরি! অষ্টাক্ষর মন্ত্র কথিত হইতেছে। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ স্বাহা এই অষ্টাক্ষর মন্ত্র চতুর্ব্বর্গ প্রদান করে। হে পরমেশ্বরি! একাদশাক্ষর মন্ত্র কথিত হইতেছে। ঐঁ নমঃ ক্রীঁ ক্রীঁ কালিকায়ৈ স্বাহা। এই মন্ত্রের দক্ষিণামূর্ত্তি ঋষি পংক্তিচ্ছন্দঃ হ্রীঁ শক্তি ও কালিকা দেবতা। কালিকাদেবীর এই একাদশাক্ষর মন্ত্র অতিদুর্ল্লভ। এই মন্ত্রের পুরশ্চরণে দুইলক্ষ জপ করিতে হয়। পঞ্চাক্ষর প্রভৃতি অন্যান্য মন্ত্রের পুরশ্চরণে মন্ত্রমধ্যে যতসংখ্যক বর্ণ আছে, তত লক্ষ জপ করিতে হইবে। এই মন্ত্রের পূজাতে পূর্ব্বোক্ত চতুর্ভুজাং কৃষ্ণবর্ণাং ইত্যাদি ধ্যান করিতে হইবে। দক্ষিণকালিকাদেবীর অন্য একাদশাক্ষর মন্ত্র এই—ক্রীঁ হ্রীঁ হ্রীঁ

ততঃ পরং। দক্ষিণে কালিকে চেতি তদন্তে বহ্নিসুন্দরী। একাদশাক্ষরী কালী চতুর্ব্বর্গফলপ্রদা। দশাক্ষরী মহাবিদ্যা চতুর্ব্বর্গফলপ্রদা। কবচং মূলবীজাদ্যং তদন্তে ভুবনেশ্বরী। দক্ষিণে কালিকে চেতি অস্ত্রান্তা সমুদীরিতা॥

অথাপরাং প্রবক্ষ্যামি বিদ্যাং বিংশতিবর্ণিকাং। যস্যাঃ প্রসাদমাত্রেণ ভবেচ্ছু-ন্দরঃ। মূলবীজদ্বয়ং জ্রয়াত্ততঃ কূর্চ্চদ্বয়ং বদেৎ। লজ্জাদ্বয়ং সমুদ্ধৃত্য সম্বুদ্ধ্যন্তপদদ্বয়ং পূর্ব্ববৎ ষট্ তথা বীজান্যন্তে চ বহ্নিসুন্দরী। ঋষিঃ স্যাদ্দক্ষিণামূর্ত্তিঃ পঙ্‌ক্তিশ্ছন্দ উদাহৃতঃ দেবতা কথিতা সদ্ভিঃ কালী দক্ষিণপূর্ব্বিকা॥

অথাপরাং প্রবক্ষ্যামি বিদ্যাং ত্রিভুবনেশ্বরীং। নিজবীজং সমুদ্ধৃত্য তদন্তে বহ্নিসুন্দরী। ভৈরবোঽস্য ঋষিঃ প্রোক্তঃ সর্ব্বতন্ত্রসমন্বিতঃ। অষ্টাক্ষরী তু যা প্রোক্তা সর্ব্বতন্ত্রেষু গোপিতা। নিজবীজদ্বয়ং কূর্চ্চদ্বয়ং লজ্জাদ্বয়ং ততঃ। স্বাহান্তা কথিতা বিদ্যা সর্ব্বকামফলপ্রদা। নিজং কূর্চ্চং তথা লজ্জা তদন্তে বহ্নিসুন্দরী। পঞ্চাক্ষরী মহাবিদ্যা পঞ্চবক্ত্র ঋষিঃ স্মৃতঃ। নবাক্ষরীং মহাবিদ্যাং শৃণুম্ব কমলাননে। নিজবীজত্রয়ং কূর্চ্চযুগ্মং লজ্জাযুগং ততঃ। স্বাহান্তা কথিতা বিদ্যা সর্ব্বসম্পৎকরী মতা॥

অথাপরাং প্রবক্ষ্যামি বিদ্যাং তাঞ্চ নবাক্ষরীং। মূলবীজং সমুদ্ধৃত্য সম্বুদ্ধ্যন্তপদদ্বয়ং। স্বাহান্তা কথিতা বিদ্যা সর্ব্বশত্রুক্ষয়ঙ্করী॥

অথ চাষ্টাক্ষরীং বিদ্যাং শৃণুম্ব কমলাননে। নিজবীজং ততঃ কূর্চ্চং ততোমায়াং সমুদ্ধরেৎ। পুনস্তানি সমুদ্ধৃত্য স্বাহান্তা মোক্ষদায়িনী॥

---

দক্ষিণে কালিকে স্বাহা, এই একাদশাক্ষর মন্ত্র ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ এই চতুর্ব্বর্গ প্রদান করে। চতুর্ব্বর্গফলপ্রদ দশাক্ষর মন্ত্র এই, ক্রীঁ হূঁ হ্রীঁ দক্ষিণে কালিকে ফট্।

অনন্তর বিংশতিবর্ণাত্মক মন্ত্র কথিত হইতেছে, এই মন্ত্রপ্রসাদে সাধক পৃথিবীতে ইন্দ্রতুল্য হইতে পারে। ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। এই মন্ত্রের দক্ষিণামূর্ত্তি ঋষি, পংক্তিচ্ছন্দঃ ও দক্ষিণকালিকা দেবতা।

অনন্তর অন্যমন্ত্র কথিত হইতেছে। ক্রীঁ স্বাহা, এই মন্ত্রের ভৈরবঋষি। সর্ব্বতন্ত্রসম্মত অষ্টাক্ষরমন্ত্র এই—ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা, এই অষ্টাক্ষরমন্ত্র সর্ব্বকামফলপ্রদ। ক্রীঁ হূঁ হ্রীঁ স্বাহা এই পঞ্চাক্ষরমহামন্ত্রের পঞ্চবক্ত্র ঋষি। হে কমলাননে! নবাক্ষরী বিদ্যা শ্রবণ কর। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হূঁ হূঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা এই নবাক্ষরমন্ত্রে দেবীর আরাধনা করিলে সাধক সর্ব্বসম্পত্তি লাভ করে।

অতঃপর অন্য নবাক্ষর মহামন্ত্র বলিব। ক্রীঁ দক্ষিণে কালিকে স্বাহা এই নবাক্ষরমহামন্ত্রদ্বারা দক্ষিণকালিকা দেবীর আরাধনা করিলে সাধকের সর্ব্ব শত্রু বিনাশ হয়।

হে কমলাননে! অনন্তর অন্য অষ্টাক্ষর মহামন্ত্র শ্রবণ কর। ক্রীঁ হূঁ হ্রীঁ ক্রীঁ হূঁ হ্রীঁ স্বাহা এই অষ্টাক্ষরমহামন্ত্র জপ করিলে সাধক মুক্তিপদ প্রাপ্ত হয়।

অথাপরাং প্রবক্ষ্যামি দশতত্ত্বসমন্বিতাং। মূলদ্বয়ং কূর্চ্চযুগ্মং তথা লজ্জাদ্বয়ং ততঃ। পুনস্তান্যেব বীজানি তদন্তে বহ্নিসুন্দরী। চতুর্দ্দশাক্ষরী বিদ্যা চতুর্ব্বর্গফলপ্রদা। ব্রহ্মাত্রয়ং সমুদ্ধৃত্য রতিবহ্নিসমন্বিতং। নাদবিন্দুসমাযুক্তং কূর্চ্চলজ্জাদ্বয়ং ততঃ। পুনঃ ক্রমেণ ... বহ্নিজায়াবধির্ম্মনুঃ। ষোড়শীয়ং সমাখ্যাতা বিদ্যা কল্পদ্রুমোপমা। মায়াতন্ত্রে—বাগভবং দেবি নিজবীজযুগং ততঃ। কালিকায়ৈ পদং চোক্ত্বা তদন্তে বহ্নিসুন্দরী। ...রে—নমঃ পাশাঙ্কুশৌ দ্বেধা ফট্ স্বাহা কালি কালিকে। দীর্ঘতনুচ্ছদং কালীমনুঃ পঞ্চদশাক্ষরঃ। এতাসাং পূজনং দেবি দক্ষিণাবৎ সুরেশ্বরি। লক্ষসংখ্যং জপং কুর্য্যাৎ পুরশ্চরণসিদ্ধয়ে। এতাসাং পূজাযন্ত্রং কালীতন্ত্রে—আদৌ ত্রিকোণং বিন্যস্য ত্রিকোণং তদ্বহির্ন্যসেৎ। ততোবৈ বিলিখেন্মন্ত্রী ত্রিকোণত্রয়মুত্তমং। ততোবৃত্তং সমালিখ্য লিখেদষ্টদলং ততঃ।

## শ্যামা যন্ত্রং।




অনন্তর দশতত্ত্বসমন্বিত অন্য মন্ত্র বলিব। ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা, এই চতুর্দ্দশাক্ষর মহামন্ত্রদ্বারা দেবীর অর্চ্চনা করিলে সাধক চতুর্ব্বর্গফলপ্রাপ্ত হয়। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। এই ষোড়শাক্ষর মন্ত্র কল্পদ্রুমস্বরূপ, সাধক যে যে কামনা করিয়া উক্ত মন্ত্র জপ করিবে, তাহার সেই সেই অভিলাষ পূর্ণ হইবে। মায়াতন্ত্রে এই মন্ত্র লিখিত আছে—নমঃ ঐঁ ক্রীঁ ক্রীঁ কালিকায়ৈ স্বাহা। তন্ত্রান্তরে দক্ষিণকালিকাদেবীর যে পঞ্চদশাক্ষরমন্ত্র লিখিত আছে, তাহা এই—নমঃ আং ক্রোং আং ক্রোং ফট্ স্বাহা কালি কালিকে হুঁ। দক্ষিণকালিকার পূজাপদ্ধতি অবলম্বন করিয়া উক্ত মন্ত্রসমূহের পূজাদি করিবে। এক-লক্ষ জপে উক্ত মন্ত্রসকলের পুরশ্চরণ হয়। এই সকল মন্ত্রের পূজাযন্ত্রসম্বন্ধে যে সকল প্রমাণ কালীতন্ত্রে লিখিত আছে, ঐ সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। যন্ত্রের অঙ্কনপ্রণালী ৩৯০ পৃষ্ঠাতে লিখিত হইয়াছে।

বৃত্তং বিলিখ্য বিধিবল্লিখেন্তু পুরমেককং। কুমারীকল্পে—মধ্যে তু বৈন্দবং চক্রং বীজমায়া-বিভূষিতং ॥

অথ গুহ্যকালী। তত্র বিশ্বসারে—অথ বক্ষ্যে মহেশানি বিদ্যাং সর্ব্বফলপ্রদাং। চতুর্ব্বর্গপ্রদাং সাক্ষান্মহাপাতকনাশিনীং। সর্ব্বসিদ্ধিপ্রদাং নিত্যাং ভুক্তিমুক্তিপ্রদায়িনীং। গুহ্যকালীং মহাবিদ্যাং ত্রৈলোক্যে চাতিদুর্ল্লভাং। ইন্দ্রাদিরূঢ়ং বর্গাদ্যং রতিবিন্দুসমন্বিতং। ত্রিগুণঞ্চ ততঃ কৃত্বা ঈশানঞ্চ সমুদ্ধরেৎ। ষষ্ঠস্বরসমাযুক্তং নাদবিন্দুকলান্বিতং। দ্বিগুণঞ্চ ততঃ কৃত্বা ঈশানদ্বয়মুদ্ধরেৎ। বামাক্ষিবহ্নিসংযুক্তং নাদবিন্দুকলাযুতং। তদ্গুহ্যে কালিকে প্রোক্ত্বা চাথবা দক্ষিণে বদেৎ। সপ্তবীজং ততঃ পূর্ব্বক্রমেণ যোজয়েত্ততঃ। বহ্নিজায়াবধিঃ প্রোক্তা বিদ্যা ত্রৈলোক্যমোহিনী। অথবেতি গুহ্যে কালিকে দক্ষিণে কালিকে বা মন্ত্রঃ। কামবীজং ততঃ কূর্চ্চং তদন্তে ভুবনেশ্বরী। গুহ্যে চ কালিকে চেতি তথা বীজদ্বয়ং ভবেৎ। স্বাহান্তা কথিতা বিদ্যা সর্ব্বতন্ত্রেষু গোপিতা। এষা তু ষোড়শী প্রোক্তা চতুর্ব্বর্গফলপ্রদা ॥ অস্যার্থঃ আদৌ নিজবীজং ততঃ কূর্চ্চং মায়া ততঃ সম্বোধনপদদ্বয়ং। ততো-নিজবীজদ্বয়ং কূর্চ্চদ্বয়ং মায়াদ্বয়ং বহ্নিবল্লভা। কামবীজদ্বয়ং হিত্বা ভবেদ্বিদ্যা চতুর্দ্দশী। অস্য মন্ত্রস্যেতি শেষঃ। সপ্তবীজং পুরা প্রোক্তং গুহ্যেঽন্তে কালিকে পুনঃ। স্বাহান্তা কথিতা বিদ্যা সর্ব্বতন্ত্রেষু গোপিতা ॥ এষাপি চতুর্দ্দশাক্ষরী। অস্যা নামাদিপদং হিত্বা দক্ষিণে চেৎ তদা পঞ্চদশাক্ষরী ॥ তথাচ—দক্ষিণে পদমাভাষ্য ভবেৎ পঞ্চদশাক্ষরী ॥ তথা—কামবীজং পরিত্যজ্য অথবা ষোড়শাক্ষরী। এতেন ষোড়শাক্ষরবিদ্যায়াঃ কামবীজাভাবেন পঞ্চদশাক্ষরী ভবতি। কামবীজং সমুদ্ধৃত্য সমুদ্ধ্যন্তপদদ্বয়ং। পুনঃ কামং তদন্তে চ

---

এই স্থলে পুনর্ব্বার প্রতিকৃতিমাত্র প্রদর্শিত হইল, তদ্দৃষ্টেই বচনার্থ বোধগম্য হইবে। এজন্য এস্থলে যন্ত্রাঙ্কনবচনের বঙ্গানুবাদ প্রদত্ত হইল না।

অনন্তর গুহ্যকালীর মন্ত্র ও পূজাপ্রণালী কথিত হইতেছে। বিশ্বসারতন্ত্রে লিখিত আছে যে, হে মহেশানি! সর্ব্বফলপ্রদা, চতুর্ব্বর্গপ্রদায়িনী, মহাপাতকবিনাশিনী, সর্ব্বসিদ্ধিদাত্রী, সনাতনী, ভুক্তিমুক্তিদায়িনী মহাবিদ্যা গুহ্যকালীর মন্ত্রাদি বলিব। এই মহাবিদ্যা ত্রিভুবনে অতিদুর্ল্লভা। গুহ্যকালিকাদেবীর মন্ত্র এই—ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ গুহ্যে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা অথবা ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। গুহ্যকালিকার মন্ত্রান্তর এই—ক্রীঁ হুঁ হ্রীঁ গুহ্যে কালিকে ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। এই ষোড়শাক্ষরমন্ত্রে আরাধনা করিলে দেবী সাধককে চতুর্ব্বর্গফল প্রদান করেন। উক্ত দেবতার চতুর্দ্দশাক্ষর মন্ত্র এই—ক্রীঁ হুঁ হ্রীঁ গুহ্যে কালিকে হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। অন্য চতুর্দ্দশাক্ষর মন্ত্র যথা—ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ গুহ্যে কালিকে স্বাহা। এই চতুর্দ্দশাক্ষর মন্ত্র সর্ব্বতন্ত্রে গোপিত। পূর্ব্বোক্ত চতুর্দ্দশাক্ষরমন্ত্রের গুহ্যে এই পদ পরিত্যাগ করিয়া দক্ষিণে এই পদযুক্ত করিলে পঞ্চদশাক্ষরমন্ত্র হয়, তাহা এই—ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ দক্ষিণে কালিকে স্বাহা। অন্য প্রকারেও পঞ্চদশাক্ষর মন্ত্র হইয়া থাকে, পূর্ব্বোক্ত ষোড়শাক্ষরমন্ত্রের প্রথমবীজ পরিত্যাগ করিলে পঞ্চদশাক্ষর মন্ত্র হয়।

দদ্যাদ্বহ্নেশ্চ সুন্দরীং। এষা নবাক্ষরী বিদ্যা গুহ্যকাল্যাঃ সমীরিতা। দক্ষিণে পদমাভাষ্য ভবেদ্বিদ্যা দশাক্ষরী॥ এতাসাং পূজনন্তু তত্রৈব। পূর্ব্ববন্ন্যাসবর্গন্তু পূর্ব্ববৎ পূজয়েচ্ছিবাং। পূর্ব্ববচ্চ জপেদ্বিদ্যাং সর্ব্বং পূর্ব্ববদেব হি। বলিদানং যথামন্ত্রং পূর্ব্ববৎ পরিকল্পয়েৎ। বলিমন্ত্রস্তু ঐঁ হ্রীঁ এহ্যেহি জগন্মাতর্জ্জগতাং জননি গৃহ্ণ গৃহ্ণ মম বলিং সিদ্ধিং দেহি দেহি শত্রুক্ষয়ং কুরু কুরু হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ ফট্ ফট্ ওঁ কালিকায়ৈ নমঃ ফট্ স্বাহা। যদ্বা গুহ্যকাল্যা-অয়ং বলিমন্ত্রঃ। ত্রহ্যেহি গুহ্যকালিকে মম বলিং গৃহ্ণ গৃহ্ণ মম শত্রূন্ নাশয় নাশয় খাদয় খাদয় স্ফুর স্ফুর ছিন্ধি ছিন্ধি সিদ্ধিং দেহি দেহি হুঁ ফট্ স্বাহা। অথায়ং বাসনমন্ত্রঃ। ওঁ সদাশিবমহাপ্রেতায় গুহ্যকাল্যাসনায় নমঃ॥

ভদ্রকাল্যাদয়োবিদ্যাঃ কথ্যন্তে শৃণু পার্ব্বতি। কামবীজাদিকং বীজং সর্ব্বং পূর্ব্বাপরে যজেৎ। ভদ্রকালীং তথা ঙেহন্তাং বীজমধ্যে নিয়োজয়েৎ। স্বাহান্তা কথিতা বিদ্যা বিংশদ্বর্ণাত্মিকা পরা। চতুর্ব্বর্গপ্রদা বিদ্যা ভদ্রকালী শুভাবহা। সপ্তবীজং সমুদ্ধৃত্য শ্মশানকালি চেত্তথা। পুনর্ব্বীজং ক্রমেণৈব স্বাহান্তা সর্ব্বসিদ্ধিদা। বিংশত্যেকাধিকা বিদ্যা শ্মশানকালিকা মতা। বীজানি চোচ্চরেৎ পূর্ব্বং মহাকালিপদং ততঃ। তদন্তে সপ্তবীজানি স্বাহান্তা সর্ব্বসিদ্ধিদা। বিংশত্যর্ণা মহাবিদ্যা মহাকাল্যাঃ প্রকীর্ত্তিতা॥ এতাসাং পূজনং জপশ্চ দক্ষিণাবৎ। বিশেষস্তু ভূপুরে ইন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ। ভূপুরস্য চতুর্দ্বারে বিষ্ণুং শিবং সূর্য্যং গণেশং পূজয়েৎ। তদ্‌যথা—ভূগৃহে লোকপালাংশ্চ তদস্ত্রাণি চ তদ্বহিঃ। ভূপুরে চ চতুর্দ্দিক্ষু পূজয়েৎ ক্রমতঃ সুধীঃ। বিষ্ণুং শিবং তথা সূর্য্যং গণেশং পূজয়েত্ততঃ।

যথা—হুঁ হ্রীঁ গুহ্যে কালিকে ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। গুহ্যকালিকাদেবীর নবাক্ষর মন্ত্র এই—ক্রীঁ গুহ্যে কালিকে ক্রীঁ স্বাহা। উক্ত দেবতার দশাক্ষরমন্ত্র যথা—ক্রীঁ দক্ষিণে কালিকে ক্রীঁ স্বাহা। দক্ষিণকালিকার পূজাপদ্ধতির লিখিত নিয়মানুসারে ন্যাসাদি করিয়া পূজা ও বলিদান করিবে। বলিদানে কিঞ্চিৎ বিশেষ আছে, পূর্ব্ব নিয়মানুসারে বলি উৎসর্গ করিয়া ঐঁ হ্রীঁ এহ্যেহি ইত্যাদি মন্ত্রে বলি নিবেদন করিবে। আসনমন্ত্রেও কিঞ্চিৎ বিশেষ আছে, তাহা মূলে দৃষ্টি করিলে পরিজ্ঞাত হইবে।

অনন্তর ভদ্রকাল্যাদিদেবতার মন্ত্র ও পূজাপ্রণালী প্রভৃতি কথিত হইতেছে। ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ ভদ্রকাল্যৈ ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। এই বিংশতিবর্ণাত্মিকা শুভপ্রদা ভদ্রকালীদেবী সাধককে চতুর্ব্বর্গ-প্রদান করেন। শ্মশানকালিকাদেবীর মন্ত্র এই, ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ শ্মশানকালি ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা. এই এক বিংশাক্ষরমন্ত্রে শ্মশানকালিকাদেবীর পূজা করিবে। মহাকালীমন্ত্র এই, ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ মহাকালি ক্রীঁ ক্রীঁ ক্রীঁ হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ স্বাহা। এই বিংশত্যক্ষরমন্ত্রে মহাকালীদেবীর পূজাদি করিবে। পূর্ব্বলিখিত দক্ষিণকালিকাদেবীর পূজাপদ্ধতির ক্রমানুসারে উক্ত ভদ্রকালী প্রভৃতি দেবতার পূজাদি করিবে। উক্ত দেবীগণের পূজাতে বিশেষ এই, যন্ত্রের ভূপুরে ইন্দ্রাদি দশদিক্‌পাল ও বজ্রাদি অস্ত্র, ভূপুরের চতুর্দ্বারে বিষ্ণু, শিব, সূর্য্য ও গণেশ, ভূগৃহে লোকপাল, বহির্ভাগে দেবাস্ত্র, ভূপুরের চতুর্দ্দিকে পূর্ব্বাদিক্রমে বিষ্ণু, শিব, সূর্য্য ও গণেশের পূজা করিবে।

যন্ত্রন্তু। ত্রিকোণঞ্চৈব ষট্‌কোণং নবকোণং মনোহরং। ত্রিবৃত্তং সাষ্টপত্রঞ্চ সকিঞ্জল্কসমন্বিতং। ভূপূরত্রিতয়ারূঢ়ং যোনিমণ্ডলমণ্ডিতং। ত্রিপঞ্চারমিদং প্রোক্তং সর্ব্বতন্ত্রে প্রকীর্ত্তিতং॥ ত্রিকোণং ত্রিকোণাকারমিত্যর্থঃ। ধ্যানন্তু। মহামেঘপ্রভাং দেবীং কৃষ্ণবস্ত্রাপিধায়িনীং। ললজ্জিহ্বাং ঘোরদংষ্ট্রাং কোটরাক্ষীং হসন্মুখীং। নাগহারলতোপেতাং চন্দ্রার্দ্ধকৃত-শেখরাং। দ্যাং লিখন্তীং জটামেকাং লেলিহানাসবং স্বয়ং। নাগযজ্ঞোপবীতাঙ্গীং নাগশয্যানিষেদুষীং। পঞ্চাশন্মুণ্ডসংযুক্তবনমালাং মহোদরীং। সহস্রফণসংযুক্ত-মস্তক-শিরসোপরি। চতুর্দ্দিক্ষু নাগফণাবেষ্টিতাং গুহ্যকালিকাং। তক্ষকসর্পরাজেন বামকঙ্কণ-ভূষিতাং। অনন্তনাগরাজেন কৃতদক্ষিণকঙ্কণাং। নাগেন রসনাহারকল্পিতাং রত্ন-

গুহ্যকালীশ্মশানকালীভদ্রকালীমহাকালীনাংযন্ত্রমিদং



---

একপ্রকার যন্ত্রেই গুহ্যকালী, ভদ্রকালী, শ্মশানকালী ও মহাকালী এই দেবতাচতুষ্টয়ের পূজা করিবে। ইঁহাদিগের যন্ত্রগত কোন প্রকারভেদ নাই। এই যন্ত্রের অঙ্কনপ্রক্রিয়া এইরূপ—প্রথমে ত্রিকোণ, ষট্‌কোণ ও নবকোণ অঙ্কিত করিয়া তদ্বাহে বৃত্তত্রয় ও সকেশর অষ্টদলসংযুক্ত পদ্ম অঙ্কিত করিয়া ভূপূরত্রিতয়াত্মক চতুর্দ্বারসংযুক্ত যোনিমণ্ডল-স্বরূপ যন্ত্র অঙ্কিত করিতে হইবে। এই ত্রিপঞ্চারযন্ত্র সর্ব্বতন্ত্রে প্রসিদ্ধ আছে। উক্তপ্রকারে যন্ত্র অঙ্কিত করিয়া ধ্যান করিবে। দেবতার আকার এইরূপ—দেবী নিবিড়মেঘের ন্যায় কৃষ্ণবর্ণা, তাঁহার পরিধান কৃষ্ণবস্ত্র, জিহ্বা লোল, দন্ত অতিভয়ঙ্কর চক্ষুর্দ্বয় কোটরমধ্যগত, বদন হাস্যপূর্ণ, গলদেশে নাগহার, কপালে অর্দ্ধচন্দ্র ও মস্তকে আকাশগামিনী জটা আছে। ইনি আসবপানে আশক্তা, নাগময় যজ্ঞোপবীত ধারণকরিয়া নাগনির্ম্মিত শয্যাতে উপবিষ্টা আছেন। ইঁহার গলদেশে পঞ্চাশন্মুণ্ডসংযুক্ত বনমালা, উদর অতিবৃহৎ এবং মস্তকোপরি সহস্রফণাবিশিষ্ট অনন্তনাগ আছে। গুহ্যকালিকাদেবী চতুর্দ্দিকে নাগফণাবেষ্টিতা, তক্ষকনাগরাজদ্বারা বামকঙ্কণ, অনন্তনাগদ্বারা দক্ষিণকঙ্কণ,

নূপুরাং। বামে শিবস্বরূপস্তৎ কল্পিতং বৎসরূপকং। দ্বিভুজাং চিন্তয়েদ্দেবীং নাগযজ্ঞো-পবীতিনীং। নরদেহসমাবদ্ধকুণ্ডলশ্রুতিমণ্ডিতাং। প্রসন্নবদনাং সৌম্যাং নবরত্নবিভূষিতাং। নারদাদ্যৈর্ম্মুনিগণৈঃ সেবিতাং শিবমোহিনীং। অট্টহাসাং মহাভীমাং সাধকাভীষ্ট-[illegible] দ্যাং লিখন্তীং জটামেকাং ইতি ধারয়ন্তীমিতি শেষঃ। অনন্তং শিরসোপরি [illegible]তি শেষঃ। গুহ্যেত্যুপলক্ষণং। ইতি শ্যামাপ্রকরণম্॥

অথ তারাপ্রকরণং। অথ ভেদান্ প্রবক্ষ্যামি তারিণ্যাঃ সর্ব্বসিদ্ধিদান্। যেষাং বিজ্ঞান-[illegible] জীবন্মুক্তস্তু সাধকঃ। কবিতাং লভতে শুদ্ধামনর্গলবিজৃম্ভিনীং। পাণ্ডিত্যং সর্ব্বশাস্ত্রেষু ধনৈর্ধনপতির্ভবেৎ। রাজদ্বারে সভায়াঞ্চ বিবাদে ব্যবহারকে। সর্ব্বত্র জয়মাপ্নোতি বৃহস্পতিরিবাপরঃ॥ মায়াবীজং সমুদ্ধৃত্য তকারং বহ্নিসংযুতং। মায়া-বিন্দ্বীশ্বরযুতং দ্বিতীয়ং বীজমুদ্ধৃতং। কূর্চ্চবীজং তৃতীয়ং স্যাৎ ফট্কারস্তদনন্তরং। সং-পূর্ণসিদ্ধমন্ত্রস্তু রশ্মিপঞ্চকসংযুতঃ॥ রশ্মিপঞ্চকং বর্ণপঞ্চকমিত্যর্থঃ। তথা লীলয়া বাক্-প্রদা চেতি তেন নীলসরস্বতী। তারকত্বাৎ সদা তারা সুখমোক্ষপ্রদায়িনী। উগ্রাপত্তা-রিণী যস্মাদুগ্রতারা প্রকীর্ত্তিতা॥ তারার্ণবে—বশিষ্ঠারাধিতা বিদ্যা ন তু শীঘ্রফলা যতঃ। অতস্তেনাপি মুনিনা শাপোদত্তঃ সুদারুণঃ। ততঃপ্রভৃতি বিদ্যেয়ং ফলদাত্রী ন কস্য-চিৎ॥ শাপোদ্ধারমাহ। চন্দ্রবীজং ত্রপান্তস্থবীজোপরি নিয়োজিতং। ততঃপ্রভৃতি

নাগনির্ম্মিত কাঞ্চী ও রত্ননূপুর ধারণ করিয়াছেন। বামভাগে শিবস্বরূপ কল্পিত বৎস রহিয়াছে। দেবীর দুই হস্ত, শ্রুতিযুগল নরদেহসংযুক্তকুণ্ডলদ্বয়ে মণ্ডিত, বদন প্রসন্ন, আকৃতি সৌম্য। নবরত্নে বিভূষিতা শিবমোহিনী দেবীকে নারদাদিমুনিগণ সেবা করিতেছেন। অট্টহাসা ও মহাভয়ঙ্করা দেবী সাধকের অভীষ্টফল প্রদানকরেন। এই ধ্যানে গুহ্য এই পদটি উপলক্ষণমাত্র। ভদ্রকালী প্রভৃতিরও এই ধ্যানে পূজা করিবে।

অনন্তর তারাবিদ্যার সর্ব্বসিদ্ধিপ্রদ বিবিধ মন্ত্র কথিত হইবে। এই সকল মন্ত্র বিজ্ঞানমাত্র সাধক জীবন্মুক্ত হয় বিশুদ্ধ অনর্গল কবিত্ব ও সর্ব্বশাস্ত্রে পাণ্ডিত্য লাভ করে, কুবেরতুল্য ধনপতি হয় এবং রাজদ্বারে, সভাতে, বিবাদে, বাণিজ্যাদি সর্ব্বকার্য্যে জয়ী ও বৃহস্পতির সমকক্ষ হইয়া থাকে। হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্। এই পঞ্চাক্ষরমন্ত্র সংপূর্ণ-সিদ্ধিপ্রদ। তারিণী দেবী অনায়াসে বাক্শক্তি প্রদানকরেন, এইজন্য ইহঁাকে নীলসরস্বতী, সাধককে পরিত্রাণ করিয়া মোক্ষপদপ্রদান করেন বলিয়া তারা এবং উগ্র আপৎ হইতে উদ্ধার করেন, এতন্নিবন্ধন উগ্রতারা নামে কীর্ত্তিতা আছেন। তারার্ণবে লিখিত আছে যে, বশিষ্ঠমুনি বহুকাল তারাদেবীর আরাধনা করিয়াছিলেন, কিন্তু কোনরূপেই তাঁহাকে সিদ্ধি করিতে পারেন নাই, এইনিমিত্তই মুনিবর কুপিত হইয়া দেবীকে সুদারুণ শাপপ্রদান করেন, তদবধি তারিণীদেবী কোন ব্যক্তিকেও ফলপ্রদান করিতে পারেন না। তৎপরে উক্ত মুনি শাপোদ্ধার করিয়াছিলেন, সেই শাপোদ্ধারমন্ত্র কথিত হইতেছে। বশিষ্ঠঋষি হ্রীঁ ত্রীঁ হূঁ ফট্ এই মন্ত্রে দেবীর উপাসনা করিয়াছিলেন, বহুকালেও সিদ্ধিবিষয়ে কৃতকার্য্য হইতে না পারিয়া উক্ত মন্ত্রের প্রতি অভিসম্পাত করেন। শাপোদ্ধার কালে ত্রীঁ এই বীজের সহিত সকার যোগ করিয়া হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এই মন্ত্রে তারাদেবীর আরাধনার

বিদ্যেয়ং বধূরিব যশস্বিনী। ফলিনী সর্ব্ববিদ্যানাং জয়িনী জয়কাঙ্ক্ষিণাং। বিষক্ষয়করী বিদ্যা অমৃতত্বপ্রদায়িনী। মন্ত্রস্য জ্ঞানমাত্রেণ বীজয়ী ভুবি জায়তে॥ একবীরাকল্পে—লজ্জা-বীজং বধূবীজং কূর্চ্চবীজং তথা হি ফট্। এবং পঞ্চাক্ষরী বিদ্যা পঞ্চভূতপ্রকাশিনী॥ বধূবীজং স্ত্রীংকারং। তথা চ বিশ্বসারে—সতরীঞ্চ মহেশানি বধূবীজং প্রকীর্ত্তিতং॥ তথা একবীরাকল্পে—ষোড়শব্যঞ্জনং বহ্নিসাক্ষিবিন্দুবিভূষিতং। চন্দ্রবীজসমারূঢ়ং বধূ-বীজমিদং স্মৃতং॥ চন্দ্রঃ সকারঃ। নীলতন্ত্রে—তারাদ্যা পঞ্চবর্ণেয়ং তথা নীলসরস্বতী। সর্ব্বভাষাময়ী শুদ্ধা সর্ব্বাম্নায়ৈর্নমস্কৃতা॥ তন্ত্রান্তরেঽপি—অনুত্তরং সমুদ্ধৃত্য মায়োত্তরমতঃ পরং। পপঞ্চমসমারূঢ়ং পঞ্চরশ্মিপ্রকীর্ত্তিতং। জীবনীমধ্যগা পশ্চাদেকাক্ষী তদ-নন্তরং। উগ্রদর্পং ততোদদ্যাদস্ত্রং দেবি প্রকাশিতং। একাক্ষী স্ত্রীং তেন সর্ব্বত্র শাপোদ্ধারঃ॥ পঞ্চাক্ষরী মধিকৃত্য তন্ত্রে—শ্রীবীজাদ্যা যদা বিদ্যা তদা শ্রীঃ সর্ব্বতো-মুখী। এবৈক হি মহাবিদ্যা মায়াদ্যা সকলেষ্টদা। বাগ্‌ভবাদ্যা যদা বিদ্যা বাগী-শত্বপ্রদায়িনী। বিতারৈকজটা চৈষা মহামুক্তিকরী সতাং। তারাস্ত্ররহিতা ত্র্যর্ণা মহানীলসরস্বতী। কুল্লুকেয়ং সমাখ্যাতা সর্ব্বতন্ত্রেষু গোপিতা॥ জীবনীমধ্যগা মায়া। যথা সঙ্কেতচন্দ্রোদয়ে—হৃল্লেখা ভুবনেশ্বরী চ ভুবনা দেবীশ্বরী হ্রীঁ মহামায়া জীবন-মধ্যগা ত্রিজতাং ধাত্রী পরেশী পরা ইতি॥ এষা ক্রমগতা প্রাপ্তা মতভেদাদনেকধা। এষা পঞ্চাক্ষরী। তদেবাহ—পঞ্চাক্ষরী একজটা তারাভাবে মহেশ্বরি। তারাদ্যা তু ভবেদ্দেবি

ব্যবস্থা করিলেন। তদবধি তারাদেবী বধূর ন্যায় যশস্বিনী হইলেন। এই বিদ্যা সর্ব্ববিদ্যার ফলপ্রদায়িনী, জয়ার্থী ব্যক্তিদিগের জয়কারিণী, বিষপীড়িত সাধকের বিষক্ষয়করী ও মৃত্যুবিনাশিনী। উক্ত মন্ত্রের জ্ঞানমাত্র সাধক পৃথিবীতে বিজয়ী হয়। একবীরাকল্পে লিখিত আছে যে, হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এই পঞ্চাক্ষরী বিদ্যা পঞ্চ ভূতপ্রকাশিনী। স্ত্রীঁ এই বীজোদ্ধারনির্ণয়ে বিশ্বসারতন্ত্রে ও একবীরাকল্পে যে সকল প্রমাণ লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। নীলতন্ত্রে লিখিত আছে, ওঁ হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্, নীল সরস্বতীর এই পঞ্চাক্ষরমন্ত্র অতিবিশুদ্ধ, উক্ত মন্ত্রে দেবীর আরাধনা করিলে সাধক সর্ব্বশাস্ত্রে ও সর্ব্ববেদে অধিকারী হইতে পারে। উক্ত মন্ত্রোদ্ধারনির্ণয়ে তন্ত্রান্তরলিখিত প্রমাণ এই স্থলে উদ্ধৃত আছে। অন্যান্য পঞ্চাক্ষরমন্ত্রাধিকারে তন্ত্রান্তরে লিখিত আছে যে, শ্রীঁ হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এই মন্ত্রে দেবীর আরাধনা করিলে সাধক সর্ব্বসম্পৎ লাভ করে। হ্রীঁ হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এই মন্ত্র সাধকের সর্ব্বাভীষ্টফলপ্রদ। ঐঁ হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এই মন্ত্রে তারিণীদেবীর অর্চনা করিলে সাধক বাক্‌পতি হইতে পারে। একজটার প্রণববিহীন হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এই মন্ত্র সাধুদিগের মুক্তিপ্রদ। উক্ত মন্ত্রের প্রণব ও অস্ত্র (ফট্) বীজ পরিত্যাগ করিয়া হ্রীঁ স্ত্রীঁ হূঁ এই ত্র্যক্ষরমন্ত্রে মহানীলসরস্বতীর আরাধনা করিবে। এই ত্র্যক্ষরমন্ত্র তারাদেবীর কুল্লুকা, ইহা সর্ব্বতন্ত্রে গোপিত আছে। পূর্ব্বোক্ত বচনে জীবনীমধ্যগা শব্দের অর্থ মায়াবীজ (হ্রীঁ), এতদ্বিষয়ে সঙ্কেতচন্দ্রোদয়লিখিত প্রমাণ এই স্থলে উদ্ধৃত আছে। তারাবিদ্যার পঞ্চাক্ষরমন্ত্র মতভেদে নানাপ্রকার হয়। হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এইটী একজটামন্ত্র এবং ওঁ হ্রীঁ স্ত্রীঁ হূঁ ফট্ এইটী নীলসরস্বতীমন্ত্র।

শ্রীমন্নীলসরস্বতী। উগ্রতারা ত্র্যক্ষরী চ মহানীলসরস্বতী॥ অন্যাসাং বিদ্যানাং একজটৈব দেবতা প্রকৃতিত্বাৎ। এতাসাং বিদ্যানাং সাধনস্থানং নীলতন্ত্রে—মহাফেৎকারীয়ে চ—একলিঙ্গে শ্মশানে বা শূন্যাগারে চতুষ্পথে। শবস্যোপরি মুণ্ডে বা জলে বা কণ্ঠপূরিতে। সংগ্রামভূমৌ যোনৌ বা স্থলে বা বিজনে বনে। তত্রস্থঃ সাধয়েদ্‌যোগী বিদ্যাং ত্রিভুবনেশ্বরীং॥ তত্রৈব—পঞ্চক্রোশান্তরে যত্র ন লিঙ্গান্তরমীক্ষতে। তদেকলিঙ্গমাখ্যাতং তত্র সিদ্ধিরনুত্তমা। অন্যত্রাপি—উজ্জটে পর্ব্বতে বাপি নির্জ্জনে বা চতুষ্পথে। দেবাগারে চ শূন্যে চ নির্জ্জনৈকান্তবেশ্মনি॥ বীরতন্ত্রেঽপি—শূন্যাগারে শ্মশানে যদি জপতি জড়স্ত্বেকলিঙ্গে তড়াগে গঙ্গাগর্ভে গিরৌ বা শুচিরমলমতিঃ সর্ব্বদা ভক্তিযুক্তঃ। বিদ্যাং শ্রীনীলবাণ্যা ভুবনজনপতিঃ সর্ব্বশাস্ত্রার্থবেত্তা দেহান্তে যোগিমুখ্যঃ পরমসুখপদং ব্রহ্মনির্ব্বাণমেতি॥

অথ তারাচমনং। ভৈরবতন্ত্রে—তারাভেদৈস্ত্রিভিঃ পীত্বা মায়য়া ক্ষালয়েৎ করং। স্ত্রীঁ হূঁমোষ্ঠৌ দ্বিরুন্মৃজ্য ফট্‌কারৈঃ ক্ষালয়েৎ করং। আস্যং নসি দৃশৌ শ্রোত্রে নাভিবক্ষঃশিরোভুজান্। বৈরোচনাদিভিঃ স্পৃষ্ট্বা সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে। আচম্য ভৈরবো ভূত্বা

---

হ্রীঁ স্ত্রীঁ হূঁ এই ত্র্যক্ষরমন্ত্রে উগ্রতারা ও মহানীলসরস্বতীর আরাধনা করিবে। উক্ত দেবতাদ্বয়েরই এই ত্র্যক্ষরমন্ত্র। অন্যান্য মন্ত্রের একজটা দেবতা, যেহেতু একজটাই এই প্রকরণে প্রকৃতিস্বরূপা। উক্ত মন্ত্র সকলের সাধনস্থান কথিত হইতেছে। নীলতন্ত্রে ও মহাফেৎকারিণীতন্ত্রে লিখিত আছে যে, একলিঙ্গ শিবালয়ে, শ্মশানে, শূন্যগৃহে, চতুষ্পথস্থানে, শবাসনে, মুণ্ডাসনে আকণ্ঠজলে, যুদ্ধস্থানে, যোনিতে ও বিজনবনস্থলে উপবেশন করিয়া সাধক ত্রিভুবনেশ্বরী তারা দেবার মন্ত্র সাধন করিবে। উক্ত তন্ত্রে বিশেষ লিখিত আছে যে, যে স্থানে পঞ্চক্রোশমধ্যে একটি ভিন্ন শিবলিঙ্গ দৃষ্ট হয় না, ঐ শিবলিঙ্গকে একলিঙ্গ বলা যায়। ঐ লিঙ্গসমীপে দেবতার আরাধনা করিলে অনায়াসে মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। অন্যান্য তন্ত্রে লিখিত আছে যে, উজ্জট, পর্ব্বত, নির্জ্জনস্থান, চতুষ্পথ, নির্জ্জনদেবালয়, শূন্যাগার এই সকল স্থান তারাবিদ্যার মন্ত্রসাধনে প্রশস্ত। বীরতন্ত্রে লিখিত আছে যে, যদি সাধক শুদ্ধবুদ্ধি, ভক্তিযুক্ত ও শুদ্ধচিত্ত হইয়া শূন্যালয়ে, শ্মশানভূমিতে, একলিঙ্গ শিবালয়ে, তড়াগে, গঙ্গাগর্ভে, অথবা পর্ব্বতে উপবেশন করিয়া শ্রীনীলসরস্বতীর মহামন্ত্র জপ করে, তাহা হইলে সেই যোগিপ্রবর ইহকালে ত্রিভুবনস্বামী ও সর্ব্বশাস্ত্রবেত্তা হইয়া পরকালে নির্ব্বাণপদ লাভ করে।

অনন্তর তারাদেবীর পূজাদি কার্য্যের আচমনপ্রণালী কথিত হইতেছে। উগ্রতারামন্ত্র, একজটামন্ত্র ও নীলস্বতামন্ত্র এই মন্ত্রত্রয়ে তিনবার জলপান করিয়া হ্রীঁ এই মন্ত্রে হস্তপ্রক্ষালন করিবে। অনন্তর স্ত্রীঁ হূঁ এই মন্ত্রদ্বয়ে ওষ্ঠমার্জ্জন করিয়া ফট্ এই মন্ত্রে পুনর্ব্বার করপ্রক্ষালন করিতে হইবে। পরে ওঁ বৈরোচনায় নমঃ, এই মন্ত্রে মুখ, ওঁ শঙ্খায় নমঃ, এই মন্ত্রে দক্ষিণনাসিকা, ওঁ পাণ্ডবায় নমঃ, এই মন্ত্রে বামনাসিকা ওঁ পদ্মনাভায় নমঃ, এই মন্ত্রে দক্ষিণচক্ষুঃ, ওঁ নামকায় নমঃ, এই মন্ত্রে বামচক্ষুঃ, ওঁ মামকায় নমঃ, এই মন্ত্রে দক্ষিণকর্ণ, ওঁ তার্বকায় নমঃ, এই মন্ত্রে বামকর্ণ, ওঁ পাণ্ডরায় নমঃ, এই মন্ত্রে নাভী, ওঁ অসিতায় নমঃ, এই মন্ত্রে বক্ষঃস্থল, ওঁ পদ্মান্তকায় নমঃ, এই মন্ত্রে মস্তক,

বৎসরাত্তাং প্রপশ্যতি। তারাভেদৈরিতি উগ্রতারৈকজটানীলসরস্বতীভেদৈঃ। বৈরোচনাদয়স্তু—বৈরোচন-শঙ্খ-পাণ্ডব-পদ্মনাভ-নামক-মামক-তাবক-পাণ্ডর-অসিতাখ্য-পদ্মান্তক-বিঘ্নান্তক-নরান্তকাঃ। সচতুর্থীপ্রণবাদিনমোঽন্তকাঃ॥

অথাস্যাঃ পূজাপ্রয়োগঃ। প্রাতঃকৃত্যাদি স্নানান্তং সমাপ্য যাগস্থানং গত্বা ওঁ বজ্রোদকে হুঁ ফট্ স্বাহেতিমন্ত্রেণ জলমধিষ্ঠায় তজ্জলং পূজার্থং বিধায় কিঞ্চিদন্যজলে নিক্ষিপ্য, তেনৈব বারিণা ওঁ হ্রীঁ বিশুদ্ধসর্ব্বপাপানি শময়াশেষবিকল্পমপনয় হুঁ ফট্ স্বাহেতি হস্তৌ পাদৌ চ প্রক্ষাল্য কুলকুশান্ সুবর্ণরজতরূপান্ তর্জ্জন্যনামাসু দত্বা ওঁ হ্রীঁ স্বাহেত্যাচম্য পীঠং চিন্তয়েৎ। বিশেষঃ কুমারীতন্ত্রে—স্নানাচ্চ তীর উত্থায় বস্ত্রে দ্বে পরিধায় চ। তিলকং কুলবৎ কৃত্বা আচম্যৈবং সুরেশ্বরি। তথা—জলশঙ্খং করে কৃত্বা গত্বা দ্বারি মহেশ্বরি। ক্ষালয়েদ্ধস্তপাদৌ চ বক্ষ্যমাণেন বর্ত্মনা॥ মৎস্যসূক্তে—তারং বজ্রোদকে হুঁ ফট্ স্বাহা জলমধিষ্ঠিতং। তথা—তারং লজ্জাবিশুদ্ধান্তে সর্ব্বপাপানি চৈব হি। শময়ান্তে ত্বশেষান্তে বিকল্পপদমুচ্চরেৎ। অপনয়ান্তে বর্ম্ম ফট্ স্বাহা পদবিশুদ্ধয়ে। ওঁ মায়া বহ্নিজায়া চ তথা চাচমনে মনুঃ। কুলকুশাশ্চ—সুবর্ণং রজতঞ্চৈব জপপূজাদিকর্ম্মসু। কুলকার্য্যকরং প্রোক্তং নতু বন্যাঃ কুশাঃ কুশাঃ। তর্জ্জন্যা রজতং ধার্য্যং অনামাসু সুবর্ণকং॥ পীঠং যথা—শ্মশানং তত্র সঞ্চিন্ত্য তত্র কল্পতরুদ্রুমং। তন্মূলে মণিপীঠঞ্চ নানামণিবিভূষিতং। শিবাভির্ব্বহুমাংসাস্থিমোদমানাভিরন্ততঃ। চতুর্দ্দিক্ষু (শিবা) শবমুণ্ডচিতাঙ্গারাস্থিভূষিতং। তন্মধ্যে ভাবয়ে-

ওঁ বিঘ্নান্তকায় নমঃ, এই মন্ত্রে দক্ষিণভুজ, ওঁ নরান্তকায় নমঃ, এই মন্ত্রে বামভুজ স্পর্শ করিবে। এইরূপ আচমন করিলে সাধক সর্ব্বপাপ হইতে মুক্তি পায়, একবৎসরপর্য্যন্ত উক্তরূপে আচমন করিলে সাধক স্বয়ং ভৈরবস্বরূপ হইয়া তারাদেবীর সাক্ষাৎকার লাভ করে॥

তারাদেবীর পূজাপ্রণালী এই—প্রথমে প্রাতঃকৃত্যাদি স্নানান্ত কর্ম্ম সমাপন করিয়া পূজাস্থানে গমনপূর্ব্বক ওঁ বজ্রোদকে হুঁ ফট্ স্বাহা এই মন্ত্রে জলশোধন করিয়া সেই জল পূজার্থ রক্ষা করিবে এবং ঐ জল হইতে কিঞ্চিৎ জল অন্য জলে নিক্ষেপ করিয়া সেই জলদ্বারা ওঁ বিশুদ্ধসর্ব্বপাপানি ইত্যাদি মন্ত্রে হস্ত ও পদ প্রক্ষালনপূর্ব্বক সুবর্ণরজতরূপ কুলকুশ তর্জ্জনী ও অনামিকাঙ্গুলীতে ধারণান্তে ওঁ হ্রীঁ স্বাহা এই মন্ত্রে আচমন করিয়া পীঠচিন্তা করিবে। কুমারীতন্ত্রে লিখিত আছে যে, স্নানানন্তর তীরে উঠিয়া বস্ত্রদ্বয় পরিধানপূর্ব্বক কৌলিকনিয়মে তিলকধারণ ও আচমন করিয়া করে জলশঙ্খ লইয়া দ্বারদেশে হস্তপাদ প্রক্ষালন করিবে। জলাধিষ্ঠানাদিমন্ত্রোদ্ধারের যে সকল প্রমাণ মৎস্যসূক্তে লিখিত আছে, ঐ সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। তন্ত্রশাস্ত্রমতে সুবর্ণ ও রৌপ্যই কুলকুশাশব্দে অভিহিত হয়। পূজা ও জপাদিকার্য্যে উক্তরূপ কুশাই প্রশস্ত, তন্নবিহিত কার্য্যে বন্যকুশা ব্যবহার করিবে না। তর্জ্জনীতে রৌপ্য ও অনামাতে সুবর্ণধারণ করিয়া তান্ত্রিকী ক্রিয়া করা বিধেয়। তৎপরে পীঠ চিন্তা করিবে, প্রথমে শ্মশানভূমি চিন্তা করিয়া সেই স্থানে কল্পবৃক্ষ, সেই বৃক্ষমূলে বিবিধরত্নভূষিত মণিপীঠ, শিবাগণ মাংস ও

দেবীং যথোক্তধ্যানযোগতঃ। ইতি ধ্যাত্বা ওঁ মণিধরি বজ্রিণি মহাপ্রতিসরে রক্ষ রক্ষ হুঁ ফট্ স্বাহা ইতি শিখাং বধ্নীয়াৎ। ওঁ রক্ষ রক্ষ হুঁ ফট্ স্বাহেতি জলসেকাদ্ভূমিং শোধয়েৎ। ওঁ সর্ব্বান্ বিঘ্নানুৎসারয় হুঁ ফট্ স্বাহেতি নারাচমুদ্রয়া অক্ষতপ্রক্ষেপেণ ত্রিবিধবিঘ্নান্ দীব্যান্তরীক্ষভৌমানুৎ সারয়েৎ ওঁ পবিত্রবজ্রভূমে হুঁ ফট্ স্বাহা ইতি ভূমিমভিমন্ত্র্য তত্র কম্বলকোমলবিষ্টরাদ্যাসনানি যথাসাধনান্যাস্তীর্য্য ওঁ আঃ সুরেখে বজ্ররেখে হু কট্ স্বাহেতি পুষ্পাদিনা তদভ্যর্চ্চ্য স্বস্তিকাদিক্রমেণ তত্রোপবিশেৎ॥ তদুক্তং মৎস্যসূক্তে—মৃতকম্বলমাসীনঃ অন্যেষু কোমলেষু চ। বিষ্টরং বা সমাসীনঃ সাধয়েৎ সিদ্ধিমুত্তমাং॥ কোমলাদিলক্ষণমাহ শ্রীক্রমে—পঞ্চবর্ষান্তরং যাবন্মৃতং বালমচূড়কং। ষণ্মাসানন্তরং যাবদ্দশমাসাচ্চ পূর্ব্বতঃ। গর্ভচ্যুতং মৃতং বালং গর্ভাষ্টমপুরঃসরং। এতৎ কোমলমিত্যাহুর্ব্বিষ্টরেষু কুশেষু চ॥ তথাচ নীলতন্ত্রে—নিবৃত্তচূড়কোবালো হীনোপনয়নঃ পুমান্। যোমৃতঃ পঞ্চমে বর্ষে তমেব কোমলং বিদুঃ। পঞ্চমে বর্ষে পঞ্চমবর্ষপূর্ণে। আসনপরিমাণমাহ—একহস্তং দ্বিহস্তং বা চতুরস্রং সমন্ততঃ। বিশুদ্ধে আসনে কুর্য্যাৎ সংস্কারং পূজনং ততঃ। কৃষ্ণসারব্যাঘ্রাদ্যজিনমপ্যাসনং। তদুক্তং তন্ত্রে—কৃষ্ণসারদ্বীপিচর্ম্মাচূড়েত্যাদি। বিষ্টরেত্যাদি। কুশপত্রশতেন বটুকং নির্ম্মায় তত্র শবপ্রাণপ্রতিষ্ঠাং কুর্য্যাৎ। তথা—ওঁকারং আঃ সুরেখে বজ্ররেখে ততঃ পরং। হুঁ ফট্ স্বাহেতি কুর্য্যাত্তু মণ্ডলন্তু শবাসনে। বীরঞ্চ

অস্থিলোভে প্রহৃষ্ট হইয়া ঐ শ্মশান স্থানে ভ্রমণ করিতেছে, চতুর্দ্দিকে শবমুণ্ড, চিতাঙ্গার ও অস্থি রহিয়াছে। ঐ পীঠ মধ্যে ধ্যানানুসারে দেবীকে চিন্তা করিবে। উক্তরূপে পীঠ চিন্তাকরিয়া ওঁ মণিধরি বজ্রিণি ইত্যাদি মন্ত্রে শিখাবন্ধন ও ওঁ রক্ষ রক্ষ ইত্যাদি মন্ত্রে জলসেকদ্বারা ভূমিশোধন করিতে হইবে। ওঁ সর্ব্বানবিঘ্নানুৎসারয় হুঁ ফট্ স্বাহা এই মন্ত্রে নারাচমুদ্রায় তণ্ডুল প্রক্ষেপ দ্বারা দিব্য, আন্তরীক্ষ ও ভৌম এই ত্রিবিধ বিঘ্ন উৎসারণ ও ওঁ পবিত্র বজ্রভূমে ইত্যাদি মন্ত্রে ভূমি অভিমন্ত্রণ করিয়া সেইস্থানে সম্ভবতঃ কম্বলাসন, কোমলাসন কিম্বা বিষ্টরাসন স্থাপনপূর্ব্বক ওঁ আঃ সুরেখে ইত্যাদি মন্ত্রে পুষ্পাদিদ্বারা সেই আসন পূজা করিয়া স্বস্তিকাদি ক্রমে সেই আসনে উপবেশন করিবে। মৎস্য সূক্তে লিখিত আছয়ে, কোমলাসন, কম্বলাসন, বিষ্টরাসন অথবা অন্য কোন বিশুদ্ধ আসনে উপবেশন করিয়া দেবতার আরাধনা করিবে। শ্রীক্রমে ঐ কোমলাদি আসনের লক্ষণ লিখিত আছে তাহা এই—পঞ্চম বর্ষ মধ্যে যদি কোন অকৃতচূড় বালকের মরণ হয় সেই শবকে অথবা ষণ্মাসের পর দশম মাসের পূর্ব্বে যদি গর্ভস্রাব হয়, তবে সেই গর্ভচ্যুত মৃত বালককে কোমলাসন বলা যায় এবং কুশনির্ম্মিত আসনকে বিষ্টরাসন বলে। নীলতন্ত্রে লিখিত আছে যে, কৃতচূড় অথচ অনুপনীত ও পূর্ণপঞ্চমবর্ষে মৃত বালকই কোমলাসন বলিয়া অভিহিত। আসনের পরিমাণ এই-একহস্ত অথবা দ্বিহস্ত পরিমাণে আসন করিবে ঐ আসন চতুরস্রাকার করিতে হইবে। বিশুদ্ধ আসনে উপবেশন করিয়া পূজাদিকার্য্য করা বিধেয়। কৃষ্ণসারচর্ম্ম

সনেনোপ বিশ্য সংপূজ্যাসনমেব চ। চতুরস্রং চতুর্দ্বারমেবং মণ্ডলমালিখেৎ। ওঁ মণিধরি বজ্রিণি মহাপ্রতিসরে রক্ষ রক্ষ হুঁ ফট্ স্বাহা ইতি বস্ত্রান্তে রক্ষাগ্রন্থিং বন্ধয়েৎ। আঃ হুঁ ফট্ স্বাহা ইতি ব্যাপকতয়া কায়বাক্‌চিত্তং শোধয়েৎ। ওঁ পুষ্পকেতুরাজার্হতে শতায় সম্যক্‌সম্বন্ধায় ওঁ পুষ্পে পুষ্পে মহাপুষ্পে সুপুষ্পে পুষ্পভূষিতে পুষ্পচয়াবকীর্ণে হুঁ ফট্ স্বাহেতি পুষ্পমভিমন্ত্রয়েৎ। ততঃ সুবর্ণাদিপীঠে গোরোচনাকুঙ্কুমাদিলিপ্তে ওঁ আঃ সুরেখে বজ্ররেখে হুঁ ফট্ স্বাহেতি মন্ত্রেণাধোমুখত্রিকোণগর্ভাষ্টদলপদ্মং বৃত্তং চতুরস্রং চতুর্দ্বারযুক্তং যন্ত্রমুদ্ধরেৎ। পদ্মস্য পূর্ব্বাদিদলে মন্ত্রাক্ষরাণি লিখেৎ। তথা চ কুলচূড়ামণৌ—ততঃ কুলরসেনৈব পীঠং নির্ম্মায় যত্নতঃ। আঃ সুরেখে বজ্ররেখে হুঃ ফট্ স্বাহা সমন্বিতং। মন্ত্রেণানেন সংলিখ্য বসুপত্রং মনোরমং। চতুরস্রং চতুর্দ্বারমেবং মণ্ডলমালিখেৎ। কুলরসেন স্বয়ম্ভূরসেন। বর্ণলিখনপ্রকারমাহ ফেৎকারীয়ে—স্বযোনিং চন্দনেনাষ্টদলং বৃত্তং লিখেত্ততঃ। মুদ্রাসনং সমাসাদ্য মায়াং পূর্ব্বদলে লিখেৎ। মধ্যবীজং দ্বিতীয়ে ফমুত্তরে পশ্চিমে তু টং। মধ্যে বীজং লিখেত্তারং ভূতশুদ্ধিমথাচরেৎ। দ্বিতীয়ে দক্ষিণে। তারং হুঁকারং তারাপ্রণবত্বাৎ। টং পশ্চিমে ভগে কূর্চ্চং পত্রান্তে ভূপুরদ্বয়মিতি ভৈরবীয়বাক্যাচ্চ। মধ্যে ষট্‌কোণান্বিতপদ্মমিতি কেচিৎ। তদুক্তং-ষট্‌কোণান্তর্গতং পদ্মং ভূবিম্বদ্বিতীয়ং পুনঃ। চতুরস্রং চতুর্দ্বার-মেবং বা যন্ত্রমালিখেৎ।

---

অথবা ব্যাঘ্রাজিনাসনও পূজাদি ক্রিয়াতে প্রশস্ত। বিষ্টরাসনস্থলে শত কুশপত্রদ্বারা ব্রাহ্মণ নির্ম্মাণ করিয়া তাহাতে শব প্রাণ প্রতিষ্ঠাপূর্ব্বক তদুপরি উপবেশন করিয়া কার্য্য করিতে হইবে। পরে ওঁ আঃ সুরেখে ইত্যাদি মন্ত্রে শবাসনোপরি চতুরস্র ও চতুর্দ্বার বিশিষ্ট মণ্ডল অঙ্কিত করিয়া আসনপূজনান্তে তদুপরি আসনে উপবেশন করিবে। অনন্তর ওঁ মণিধরি বজ্রিণি ইত্যাদি মন্ত্রে বস্ত্রান্তে রক্ষাগ্রন্থি বন্ধন করিয়া আঃ হুঁ ফট্ স্বাহা এই মন্ত্রে কায়, বাক্য ও চিত্ত শোধন করিতে হইবে। অনন্তর ওঁ পুষ্পকেতু রাজার্হতে ইত্যাদি মন্ত্রে পুষ্পশোধন করিবে। তৎপরে সুবর্ণাদি পীঠোপরি গোরোচনা কিম্বা কুঙ্কুমাদি দ্বারা লেপন করিয়া ওঁ আঃ সুরেখে ইত্যাদি মন্ত্রে অধোমুখ ত্রিকোণমধ্যে অষ্টদলপদ্ম, তদ্বাহ্যে বৃত্ত, চতুরস্র ও চতুর্দ্বার যুক্ত যন্ত্র অঙ্কিত করিবে। পদ্মের পূর্ব্বাদিদল হইতে মন্ত্রাক্ষর লিখিতে হইবে। কুলচূড়ামণিতে লিখিত আছে যে, স্বর্ণাদিপীঠে কুলরসদ্বারা পূর্ব্ববৎ যন্ত্র অঙ্কিত করিবে। ফেৎকারিণীতন্ত্রে লিখিত আছে যে, চন্দনদ্বারা স্বয়োনি স্বরূপ ত্রিকোণ, বৃত্ত ও অষ্টদলপদ্ম অঙ্কিত করিবে। পদ্মের পূর্ব্বদলে ফ ও পশ্চিমদলে ট্ এবং ত্রিকোণমধ্যে হুঁ এই মন্ত্রাক্ষর লিখিবে। পূর্ব্বোক্তপ্রকারে যন্ত্র অঙ্কিত করিয়া ভূতশুদ্ধি করিবে। এই স্থলে তারশব্দের অর্থ হুঁ এই বীজ, যেহেতু হুঁ এই বীজকে প্রাচীন পণ্ডিতগণ তারাপ্রণব শব্দে অভিহিত করিয়া থাকেন। ভৈরবীয়তন্ত্রে লিখিত আছে যে, পশ্চিমদলে ট, ত্রিকোণে কূর্চ্চ অর্থাৎ হুঁ এই বীজ লিখিতে হইবে। পত্রের বহির্ভাগে দুইটি ভূপুরদ্বার বেষ্টন করিবে। কোন কোন তন্ত্রের মতানুসারে যন্ত্রমধ্যগত ত্রিকোণ স্থানে ষট্‌কোণ অঙ্কিত করিয়া পূর্ব্ববৎ যন্ত্র অঙ্কিত করিয়া লইবে।

তারাযন্ত্রং।



তারাযন্ত্রং।



নীলসরস্বতীযন্ত্রং।



বীজলিখনন্তু পূর্ব্ববৎ। নীলতন্ত্রেঽপি—সারস্বতার্থিনাং বিশেষযন্ত্রমাহ—ব্যোমেন্দ্বোরসনার্ণ-কর্ণিকমচাং দ্বন্দ্বৈঃ স্ফুরৎকেশরং বর্গোল্লাসিবসুচ্ছদং বসুমতীগেহেন সংবেষ্টিতং। তারাধী-শ্বরবারিবর্ণবিলসদ্দিক্‌কোণসংশোভিতং যন্ত্রং নীলতনোঃ পরং নিগদিতং সর্ব্বার্থসিদ্ধিপ্রদং। এবং যন্ত্রং বিলিখ্য পীঠমর্চ্চয়েৎ। তথাচ কুমারীকল্পে—ততোঽর্ঘ্যপাত্রং বিন্যস্য দ্বারপালান্ সমর্চ্চয়েৎ। গাং বীজাদ্যং গণেশানং বামাদ্যং বটুকং তথা। ক্ষামাদ্যং ক্ষেত্রপালঞ্চ যামাদ্যাং যোগিনীং তথা। পূর্ব্বে দক্ষিণে পশ্চিমে চ উত্তরে পূজয়েৎ সুধীঃ। সর্ব্বত্র প্রণ-বাদিনমোঽন্তেন পূজয়েৎ। তন্ত্রে—তে সর্ব্বে ধ্রুবদীর্ঘাঢ্যাঃ শক্তিবীজপুরঃসরাঃ। যথা—পীঠস্য পূর্ব্বদ্বারে ওঁ হ্রীঁ গাং গণেশায় নমঃ। পীঠস্য দক্ষিণে ওঁ হ্রীঁ বাং বটুকায় নমঃ। পীঠস্য পশ্চিমে ওঁ হ্রীঁ ক্ষাং ক্ষেত্রপালায় নমঃ। পীঠস্যোত্তরে ওঁ হ্রীঁ যাং যোগিনীভ্যো-নমঃ মধ্যে ওঁ শ্মশানায় নমঃ ওঁ কল্পবৃক্ষায় নমঃ তন্মূলে মণিপীঠায় নমঃ এবং নানা-লঙ্কারেভ্যো নমঃ নানামুনিভ্যঃ নানাদেবেভ্যঃ বহুমাংসাস্থিমোদমানশিবাভ্যঃ। চতুর্দ্দিক্ষু শবমুণ্ডচিতাঙ্গারাস্থিভ্যঃ ততোঽগ্ন্যাদ্যষ্টদলেষু ওঁ লক্ষ্ম্যৈ নমঃ এবং সরস্বত্যৈ রত্যৈ প্রীত্যৈ কীর্ত্ত্যৈ শান্ত্যৈ তুষ্ট্যৈ পুষ্ট্যৈ মধ্যে হসৌঃ সদাশিবমহাপ্রেতপদ্মাসনায় নমঃ। তদুক্তং সিদ্ধসারস্বতে—লক্ষ্মীঃ সরস্বতী চৈব রতিঃ প্রীতিস্তথৈব চ। কীর্ত্তিঃ শান্তিশ্চ তুষ্টিশ্চ পুষ্টিরিত্যষ্টশক্তয়ঃ। দেব্যা-নীলসরস্বত্যাঃ পীঠশক্তয় ঈরিতাঃ। বীরতন্ত্রে—তন্মধ্যে পূজয়েদ্দেব্যা-বাহনং শবমেব চ॥ ততো ভূতশুদ্ধিং কুর্য্যাৎ। তদ্‌যথা স্বাঙ্কে উত্তানৌ করৌ কৃত্বা হংস ইতিমন্ত্রেণ কুলকুণ্ডলিনীং জীবাত্মানং বৈলোম্যেন চতুর্ব্বিংশতিতত্ত্বানি সুষুম্নাবর্ত্মনা পরমতেজসি সংযোজ্য কুম্ভকেন হ্রীংকারং রক্তবর্ণং নাভৌ ধ্যাত্বা তদুদ্ভূতে-নাগ্নিনা লিঙ্গশরীরং সংদহ্য স্ত্রীংকারং পীতবর্ণং হৃদি বিচিন্ত্য তদুদ্ভূতেন বায়ুনা ভস্ম প্রোৎ-

---

এবং পূর্ব্ববৎ যন্ত্রমধ্যে মন্ত্রাক্ষর লিখিতে হইবে। নীলতন্ত্রে লিখিত আছে যে, যাহারা বিদ্যাকামনায় পূজাকরিবে, তাহারা এইরূপে যন্ত্র লিখিয়া লইবে। হসৌঃ এই মন্ত্রকে কর্ণিকামধ্যে লিখিয়া ষোড়শ স্বরের দুই দুইটী করিয়া অষ্ট-কেশরে লিখিবে। তৎপরে বৃত্ত অঙ্কিত করিয়া অষ্টদলপদ্ম অঙ্কিত করিতে হইবে। পদ্মের অষ্টদলে ক খ গ ঘ ঙ, চ ছ জ ঝ ঞ, ট ঠ ড ঢ ণ, ত থ দ ধ ন, প ফ ব ভ ম, য র ল ব, শ ষ স, ও হ ল ক্ষ এই অষ্টবর্গ লিখিবে। তদ্বাহ্যে চতুর্দ্বার ও চতুরস্র অঙ্কিত করিয়া চতুর্দ্বারে বং এবং চতুষ্কোণে ঠং এই বর্ণ লিখিবে। নীলসরস্বতীর এই যন্ত্র সর্ব্বার্থ-সিদ্ধিপ্রদ। এইরূপে যন্ত্র অঙ্কিত করিয়া পীঠন্যাস করিবে। কুমারীকল্পে লিখিত আছে যে, সামান্যার্ঘ্য স্থাপন করিয়া পীঠের পূর্ব্বাদিদ্বারে ওঁ গাং গণেশায় নমঃ ইত্যাদি মূলের লিখিতমন্ত্রে পূজা করিবে। তৎপরে ভূতশুদ্ধি করিতে হইবে। সাধক স্বীয় ক্রোড়দেশে উত্তান হস্তদ্বয় স্থাপনকরিয়া বদ্ধপদ্মাসনে উপবেশনপূর্ব্বক হংস এইমন্ত্রে কুলকুণ্ড-লিনী, জীবাত্মা, ও চতুর্ব্বিংশতিতত্ত্ব সুষুম্না পথে পরমাত্মাতে সংযুক্ত করিয়া কুম্ভকদ্বারা হ্রীঁ এই মন্ত্রে নাভীতে রক্তবর্ণ ধ্যানকরিয়া নাভীহইতে উৎপন্ন অগ্নিদ্বারা সমস্ত ভৌতিক শরীর ভস্মীভূত করিবে। তৎপর স্ত্রীঁ এই মন্ত্রে হৃদয়ে

সার্য্য রেচকেন হুঁকারং শ্বেতবর্ণং শিরসি বিচিন্ত্য তদুদ্ভূতেনামৃতেন তদস্থি প্লাবিতং কৃত্বা .সমস্তমপগতব্যথং বিশ্বং শরীরমাপ্লাবয়েৎ। তথাচ শ্রুতিঃ—ষট্‌ত্রিংশত্তত্ত্বানি শরীরমিতি। তত-আত্মানমপগতব্যথং নির্ম্মলং দেবতাভেদেন বিচিন্তয়েৎ। তস্মিন্ বিশ্বব্যাপকধারিণি আঃ কারাদ্রক্তপঙ্কজং তদুপরি টাঙ্কারাৎ শ্বেতপঙ্কজং তদুপরি নীলসন্নিভং হুঁকারং ধ্যাত্বা তদুপরি হুঁকারভূষিতাং কর্ত্তৃকাং ধ্যায়েৎ। তদুপরি দেবতাং ধ্যাত্বা আং হ্রীং ক্রোং স্বাহেত্যেকা-দশবারং জপন্ প্রাণান্ প্রতিষ্ঠাপ্য ধ্যায়েৎ। তদুক্তং ফেৎকারীয়ে—মায়াং নাভৌ রক্তবর্ণং ধ্যাত্বা তজ্জাতবহ্নিনা। শুষ্কং কর্ম্মাত্মকং দেহং দগ্ধং সঞ্চিন্তয়েত্ততঃ। স্ত্রীংকারং হৃদি পীতাভং তদুদ্ভূতেন বায়ুনা। ভস্ম প্রোৎসারিতং কৃত্বা ললাটে চিন্তয়েত্ততঃ। কূর্চ্চং তুষার-বর্ণাভং তদুদ্ভূতামৃতেন চ। তদস্থি প্লাবিতং কৃত্বা তদাত্মানং বিচিন্তয়েৎ। সর্ব্বব্যথা-বিনির্ম্মুক্তং নির্ম্মলং দেবতাময়ং। ভূতশুদ্ধিং বিধায়েত্থং শূন্যং বিশ্বং বিচিন্তয়েৎ। নির্লেপং নির্গুণং শুদ্ধমাত্মানং দেবতাময়ং। অন্তরীক্ষে ততো ধ্যায়েদাঃকারাদ্রক্তপঙ্কজং। ভূয়-স্তস্যোপরি ধ্যায়েৎ টাঙ্কারাৎ শ্বেতপঙ্কজং। তস্যোপরি পুনর্ধ্যায়েৎ হুঁকারং নীলসন্নিভং। ততো হুঁকারজং পশ্যেৎ কর্ত্তৃকাং বীজভূষিতাং। কর্ত্তৃকোপরিগতাং ধ্যায়েদাত্মানং তারিণীময়ং। প্রত্যালীঢ়পদাং ঘোরাং মুণ্ডমালাবিভূষিতাং। খর্ব্বাং লম্বোদরীং ভীমাং ব্যাঘ্র-চর্ম্মাবৃতাং কটৌ। নবযৌবনসম্পন্নাং পঞ্চমুদ্রাবিভূষিতাং। চতুর্ভুজাং ললজ্জিহ্বাং মহাভীমাং বরপ্রদাং। খড়্গকর্ত্তৃসমাযুক্ত-সব্যেতরভুজদ্বয়াং। কপালোৎপলসংযুক্ত-সব্যপাণিযুগান্বিতাং। পিঙ্গোগ্রৈকজটাং ধ্যায়েন্মৌলাবক্ষোভ্যভূষিতাং। বালার্কমণ্ডলাকার-লোচনত্রয়ভূষিতাং। জ্বলচ্চিতামধ্যগতাং ঘোরদংষ্ট্রাং করালিনীং। স্বাবেশস্মেরবদনাং স্ত্র্যলঙ্কারবিভূষিতাং। বিশ্ব-

পীতবর্ণ ধ্যানকরিয়া হৃদয়োৎপন্ন বায়ুদ্বারা সেই ভস্ম নিঃসারণ করিবে। অনন্তর হুঁ এই মন্ত্রে মস্তকে শ্বেতবর্ণ চিন্তা-করতঃ মস্তকোৎপন্ন অমৃতদ্বারা শরীরাস্থি আপ্লাবিত করিয়া দেহ সুদৃঢ় চিন্তা করিবে। অনন্তর আং হ্রীঁ ক্রোঁ স্বাহা এই মন্ত্র একাদশবার জপকরিয়া স্বহৃদয়ে প্রাণপ্রতিষ্ঠা করিতে হইবে। শ্রুতি ও ফেৎকারিণীতন্ত্র প্রভৃতিতে ভূত-শুদ্ধির যে সকল প্রমাণ লিখিত আছে, সেই সকল বচন এইস্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। এইপ্রকার ভূতশুদ্ধি করিয়া শূন্যময় বিশ্ব চিন্তা করিবে। পরে স্বীয় আত্মাকে নির্গুণ শুদ্ধদেবতাস্বরূপ চিন্তা করিয়া অন্তরীক্ষে আঃ এই বর্ণকে রক্তপদ্মরূপ তদুপরি টাং এই বর্ণকে শ্বেতপদ্মরূপ তদুপরি হুঁ এই বীজকে নীলপদ্মস্বরূপ, তদুপরি হুঁ এই বীজকে কর্ত্তরিকাস্বরূপ, তদুপরি তারিণীরূপ ধ্যান করিবে। তারিণীদেবীর আকার এইরূপ। দেবী প্রত্যালীঢ়পদা, ভয়ঙ্করাকৃতি, খর্ব্বা ও লম্বোদরী, তাঁহার গলদেশে নরমুণ্ডরচিতমালা ও কটীদেশ ব্যাঘ্রচর্ম্মদ্বারা আবৃত। ইনি নব-যুবতীরূপা, পঞ্চমুদ্রাদ্বারা অলঙ্কৃতা, চতুর্ভুজবিশিষ্টা, লোলজিহ্বাধারিণী, মহাভয়ঙ্কররূপা ও বরপ্রদানশীলা। দক্ষিণ-হস্তদ্বয়ে খড়্গ ও কর্ত্তরিকা বামহস্তদ্বয়ে নরমুণ্ড ও উৎপল আছে। ইনি শিরোদেশে পিঙ্গলবর্ণ একটি জটা ধারণকরিয়া-ছেন, কপালে নাগরূপী অক্ষোভ্য ঋষি আছেন, নবোদিতচন্দ্রমণ্ডলের ন্যায় ইঁহার দেহপ্রভা, তিনটি চক্ষুঃ ইঁহার

ব্যাপকতোয়ান্তঃশ্বেতপদ্মোপরি স্থিতাং॥ অক্ষোভ্যোদেবীমূর্দ্ধন্যস্ত্রিমূর্ত্তির্নাগরূপধৃক্। পঞ্চমুদ্রা-বিভূষিতামিতি ললাটে শ্বেতাস্থি পট্টিকাচতুষ্টয়ান্বিত-কপালপঞ্চকভূষিতামিত্যর্থঃ। শ্বেতাস্থি-পট্টিকাযুক্ত-কপালপঞ্চশোভিতামিতি। তন্ত্রচূড়ামণৌ শ্রীশঙ্করাচার্য্যেণাপ্যুক্তং। বিচিত্রাস্থি-মালাং ললাটেকরলাং কপালঞ্চ পঞ্চান্বিতং ধারয়ন্তীমিতি। ততঃ প্রাণায়ামঃ—বামনাসা-পুটে মূলং চতুর্ব্বারং জপ্ত্বা বায়ুং পূরয়েৎ। তদনু নাসাপুটৌ ধৃত্বা ষোড়শবারেণ কুম্ভয়েৎ। তদনু দক্ষিণনাসাপুটেন বারাষ্টকাবর্ত্তেন রেচয়েৎ। পুনর্দ্দক্ষিণেনাপূর্য্য কুম্ভয়িত্বা বামেন রেচয়েৎ। পুনর্ব্বামেনাপূর্য্য কুম্ভয়িত্বা দক্ষিণেন রেচয়েৎ।—ইতি প্রাণায়ামত্রয়ং ভবতি। ততঃ ঋষ্যাদিন্যাসঃ। শিরসি অক্ষোভ্যঋষয়ে নমঃ। মুখে বৃহতীচ্ছন্দসে নমঃ। হৃদি শ্রীমদেক-



ভুবনস্বরূপ হইয়াছে। দেবী প্রজ্বলিত চিতামধ্যে বিরাজমানা, ইঁহার দন্তপংক্তি অতিভয়ঙ্কর, দেবী স্বীয় আবেশ ভাবনা. স্ত্রীগণোচিত বিবিধ অলঙ্কারে বিভূষিতা. এবং বিশ্বব্যাপক জলমধ্যগত শ্বেতপদ্মোপরি অবস্থিতা আছেন। পঞ্চমুদ্রা শব্দে শ্বেতাস্থিনির্ম্মিত পট্টিকাচতুষ্টয় ও নরকপাল। অন্যান্যতন্ত্রে ইহার প্রমাণ আছে। তৎপরে প্রাণায়াম—মূলমন্ত্র চতুর্ব্বার জপকরতঃ বামনাসায় বায়ু পূরণকরিবে। পরে উভয় নাসাপুটধারণ করিয়া মূলমন্ত্র ষোড়শবার জপকরতঃ কুম্ভক করিবে। অনন্তর দক্ষিণনাসাপুটে ঐ মন্ত্র অষ্টবার জপকরতঃ বায়ু রেচনকরিবে। পুনর্ব্বার দক্ষিণনাসায় পূরণ, উভয় নাসাপুটধারণে কুম্ভক এবং বামনাসাপুটে বায়ু রেচনকরিবে। পুনর্ব্বার বামনাসায় পূরণ, উভয় নাসাপুট ধারণে কুম্ভক এবং দক্ষিণনাসায় বায়ু রেচনকরিবে। এইরূপে প্রাণায়ামত্রয় করিয়া ঋষ্যাদিন্যাস করিবে। ঋষ্যাদিন্যাসের

কুর্য্যাৎ। যথা—ওমদ্যেত্যাদি অমুকগোত্রঃ শ্রীঅমুকদেবশর্ম্মা অমুকমন্ত্রসিদ্ধিকামঃ শ্মশানসাধনমহং করিষ্যে। ইতি সঙ্কল্প্য বস্ত্রালঙ্কারভূষণাদ্যৈর্ভূষিতঃ পূর্ব্বদিঙ্মুখঃ। অস্ত্রান্তমূলমন্ত্রেণ প্রোক্ষণং যাগভূমিষু। মূলমন্ত্রেণ ফট্‌কারান্তেনেত্যর্থঃ। গুরুপাদরজো ধ্যাত্বা গণেশং বটুকং তথা। যোগিনীং মাতৃকাঞ্চৈব বামপাদপুরঃসরং। তথা চ—গণেশাদিকং সংপূজ্য অস্ত্রমন্ত্রেণাত্মানং সংরক্ষ্য। অস্ত্রমন্ত্রেণ মন্ত্রজ্ঞো রক্ষামাত্মনি কারয়েৎ। ততঃ যে চাত্র সংস্থিতা দেবা রাক্ষসাশ্চ ভয়ানকাঃ। পিশাচাঃ সিদ্ধয়ো যক্ষা গন্ধর্ব্বাপ্সরসাং গণাঃ। যোগিন্যোমাতরো ভূতাঃ সর্ব্বাশ্চ খেচরাঃ স্ত্রিয়ঃ। সিদ্ধিদাস্তা ভবন্ত্বত্র তথা চ মম রক্ষকাঃ। প্রণম্য মনুনানেন পুষ্পাঞ্জলিত্রয়ং ক্ষিপেৎ। শ্মশানাধিপতিং পশ্চাদ্ভৈরবং কালভৈরবং। মহাকালং যজেৎ পশ্চাৎ পূর্ব্বাদিদিক্‌চতুষ্টয়ে। শব্দবীজং ততঃ পশ্চাৎ শ্মশানাধিপ তৎপরং। ইমমন্তে সামিষান্নবলিং গৃহ্ণ ততঃ পরং। গৃহ্ণ গৃহ্ণাপয় দ্বন্দ্বং বিঘ্ননিবারণং ততঃ। কুরু সিদ্ধিং মমান্তঞ্চ প্রযচ্ছ স্বাহয়ান্বিতং। প্রণবাদ্যেন মনুনা প্রথমোবলিরীরিতঃ॥ ১॥ মায়ান্তে ভৈরবাৎ পশ্চাদ্‌ ভয়ানক ততঃ পরং। পূর্ব্ববদ্বলিমুদ্ধৃত্য দক্ষিণে বলিমাহরেৎ॥ ২॥ পশ্চিমে কালদেবায় প্রণবাদ্যেন কল্পয়েৎ। শব্দান্তে কালশব্দান্তে ভৈরবেতি ততঃ পরং। শ্মশানাধিপ ইত্যেবং পূর্ব্ববচ্চোত্তরে হরেৎ॥ ৩॥ হূমন্তে চ মহাকালাৎ পশ্চাৎ পূর্ব্ববদুচ্চরেৎ। শ্মশানাধিপ ইত্যেবং পূর্ব্ববদ্বলিমাহরেৎ॥ ৪॥ পাদ্যাদিভিশ্চ মন্ত্রজ্ঞো বলিং পশ্চান্নিবেদয়েৎ। তদ্‌যথা—শ্মশানাধিপতিং পঞ্চোপচারৈঃ সংপূজ্যানেন মন্ত্রেণ বলিং দদ্যাৎ। তদ্‌যথা ওঁ হূঁ শ্মশানাধিপ ইমং সামিষান্নবলিং গৃহ্ণ গৃহ্ণ গৃহ্ণাপয় গৃহ্ণাপয় বিঘ্ননিবারণং কুরু সিদ্ধিং মম প্রযচ্ছ স্বাহা। ততো ভৈরবং পূর্ব্ববৎ সংপূজ্য দক্ষিণস্যাং হ্রীঁ ভৈরব ভয়ানক ইমং সামিষান্নবলিমিত্যাদি। ততঃ পশ্চিমে কালভৈরবং সংপূজ্য হূঁ কালভৈরব শ্মশানাধিপ ইমং সামিষান্নবলিমিত্যাদি। উত্তরে মহাকালমভ্যর্চ্চ্য হূঁ মহাকাল শ্মশানাধিপ ইমং সামিষান্নবলিমিত্যাদি। চিতামধ্যে ততোদদ্যাদ্বলিত্রয়মনুত্তমং। কাল-

পূর্ব্বাভিমুখে উপবেশনপূর্ব্বক ফট্‌কারান্ত মূলমন্ত্রে যাগস্থান প্রোক্ষণ করিবে। পরে গুরুদেবের বামপাদরজঃ ধ্যান করিয়া গণেশ, বটুক, যোগিনী ও মাতৃকাগণের পূজা করিবে। অনন্তর সাধক ফট এইমন্ত্রে আত্মরক্ষা করিয়া যে চাত্র সংস্থিতা দেবা ইত্যাদি মন্ত্রে প্রণাম করিয়া তিন অঞ্জলি পুষ্প প্রদান করিবে। এই বিষয়ে বীরতন্ত্রে যে প্রমাণ লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে মূলে দৃষ্ট হইবে। পূর্ব্বদিকে শ্মশানাধিপতি, দক্ষিণদিকে ভৈরব, পশ্চিমদিকে কালভৈরব এবং উত্তরদিকে মহাকালভৈরবের পূজা করিয়া বলি প্রদান করিবে। বলির মন্ত্র ও মন্ত্রোদ্ধারের প্রমাণ মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। মূলের লিখিত মন্ত্রে পূর্ব্বাদিক্রমে শ্মশানাধিপতি প্রভৃতি ভৈরবগণের পূজা ও বলি প্রদান করিয়া চিতামধ্যে অবশিষ্ট বলিত্রয় নিবেদন করিবে। যথা ওঁ কালরাত্রি

রাত্রি মহাকালি কালিকে ঘোরনিস্বনে। গৃহাণেমং বলিং মাতর্দ্দেহি সিদ্ধিমনুত্তমাং। কালিকায়ৈ বলিং দত্ত্বা ভূতনাথায় দাপয়েৎ। শব্দান্তে ভূতনাথান্তে শ্মশানাধিপ ইত্যপি। প্রণবাদ্যেন মনুনা দাপয়েদ্বলিমুত্তমং। শব্দান্তে তু সর্ব্বগণনাথান্তে চাধিপায় চ। শ্মশানমস্তকে দত্ত্বা পূর্ব্ববচ্চ সমুদ্ধরেৎ। তারাদ্যেন বলিং দত্ত্বা পঞ্চগব্যেন সুন্দরি। অস্থিশ্চ প্রোক্ষণং কৃত্বা পীতবস্ত্রং ন্যসেত্ততঃ। ভূর্জ্জে বা বটপত্রে বা তত্র পীঠমনুং ন্যসেৎ। পীঠমাস্তীর্য্য তস্মিন্ বৈ বদ্ধবীরাসনস্ততঃ। বীরার্দ্দনেন মনুনা রক্ষাং দিক্ষু প্রকল্পয়েৎ। অস্যার্থঃ। শ্মশানাস্থ্যাদিকং পঞ্চগব্যেন সংপ্রোক্ষ্য ভূর্জ্জপত্রাদৌ তত্তৎকল্পোক্তপীঠমন্ত্রং লিখিত্বা তত্র ব্যাঘ্রচর্ম্মাদি পীঠমাস্তীর্য্য তত্র বীরাসনক্রমেণোপবিশ্য বীরার্দ্দনেন মন্ত্রেণ চতুর্দ্দিক্ষু রক্ষাং কুর্য্যাৎ। বীরার্দ্দনমন্ত্রস্তু হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ কালিকে ঘোরদংষ্ট্রে প্রচণ্ডে চণ্ডনায়িকে দানবান্ দারয় হন হন শবশরীরে মহাবিঘ্নং ছেদয় ছেদয় স্বাহা হুঁ ফড়িতি। অনেন মন্ত্রিতং লোষ্ট্রং দশদিক্ষু বিনিক্ষিপেৎ। তন্মধ্যে ভৈরবো দেবো ন বিঘ্নৈঃ পরিভূয়তে। নীলতন্ত্রে—কূর্চ্চদ্বয়ং ততোদেবি মায়াযুগ্মং ততঃপরং। কালিকে ঘোরদংষ্ট্রে চ প্রচণ্ডে চণ্ডনায়িকে। দানবান্ দারয়েত্যুক্ত্বা হনেতি দ্বিতয়ং পুনঃ। শবশরীরে মহাবিঘ্নং ছেদয় দ্বিতয়ং পুনঃ। দ্বিঠান্তোবর্ম্ম চাস্ত্রান্তো বীরার্দ্দনমনুর্ম্মতঃ। যদি প্রমাদাদ্দেবেশি সাধকো ভয়বিহ্বলঃ। ততস্তৈস্তৈঃ সুহৃদ্বর্গৈ রক্ষিতো নাভিভূয়তে। সিতার্ককর্পূরসিতবাট্যালকতূলৈর্ব্বর্ত্তিকাং নির্ম্মায় তত্র প্রদীপং সংস্থাপ্য দেব্যস্ত্রেভ্যো নমঃ। ইত্যস্ত্রং সংপূজ্য অধস্তাৎ জ্বলৎপ্রদীপং নিখনেৎ। তথাচ—অর্কেন্দুসিতবাট্যালতূলৈ র্নির্ম্মিতবর্ত্তিকাং। প্রদীপং তত্র সংস্থাপ্য

মহাকালি ইত্যাদি মন্ত্রে কালিকাদেবীকে অবশিষ্ট বলিত্রয়ের একটি বলিদ্রব্য নিবেদন করিয়া ওঁ হুঁ ভূতনাথ শ্মশানাধিপ ইমং সামিষান্নবলিং ইত্যাদি মন্ত্রে অপর বলি নিবেদন করিবে। পরে ওঁ হুঁ সর্ব্বগণনাথ শ্মশানাধিপ ইমং সামিষান্নবলিং ইত্যাদি মন্ত্রে তৃতীয় বলি নিবেদন করিতে হইবে। এইরূপে বলি প্রদান করিয়া পঞ্চগব্য ও জলদ্বারা শ্মশানস্থ অস্থ্যাদি প্রোক্ষণ করিয়া তদুপরি পীতবস্ত্র বিন্যাসপূর্ব্বক বটপত্রে কিম্বা ভূর্জ্জপত্রে পীঠমন্ত্র লিখিয়া পীতবস্ত্রোপরি স্থাপন করিবে। তদুপরি ব্যাঘ্রচর্ম্মাদি আসন আস্তরণ করিয়া বীরাসনে উপবেশনপূর্ব্বক বীরার্দ্দন মন্ত্রে চতুর্দ্দিক্ রক্ষা করিবে। হুঁ হুঁ হ্রীঁ হ্রীঁ কালিকে ইত্যাদি মূলের লিখিত বীরার্দ্দন মন্ত্রে পূর্ব্বাদি দশদিকে লোষ্ট্রনিক্ষেপ করিবে। এইরূপে দশদিক রক্ষাকরিয়া তন্মধ্যে উপবেশনপূর্ব্বক সাধন করিলে কোন বিঘ্ন বাধা জন্মাইতে পারে না। বীরার্দ্দন মন্ত্রোদ্ধারের যে সকল প্রমাণ নীলতন্ত্রে লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। সাধন সময়ে যদি সাধক কোনরূপ ভয়ে কাতর হয়, তৎক্ষণাৎ পূর্ব্বকল্পিত সুহৃদ্বর্গ তাহার ভয় নিবারণ করিবে। সুহৃদ্গণ সর্ব্বদা এইরূপে সতর্ক থাকিবে, যেন কোনপ্রকারে সাধক ভয় বিহ্বল না হয়। পরে কর্পূরমিশ্রিত শ্বেত আকন্দ ও শ্বেত বাট্যালক (বেড়েলা) তুলাদ্বারা বর্ত্তি প্রস্তুত করিয়া প্রদীপ প্রজ্বালনপূর্ব্বক সেই স্থানে রাখিবে, ওঁ দেব্যস্ত্রেভ্যো

অস্ত্রং তত্র প্রপূজয়েৎ। হতে তস্মিন্ মহাদীপে বিঘ্নৈশ্চ পরিভূয়তে। তদধশ্চাস্ত্রমন্ত্রেণ নিখনেৎ কুলদীপকং। ততস্তৎকল্পোক্তভূতশুদ্ধ্যাদিন্যাসজালং বিধায় ইষ্টদেবতাং সংপূজ্য সঙ্কল্প্য মন্ত্রং জপেৎ। সঙ্কল্পস্তু—অদ্যেত্যাদি অমুকগোত্রঃ শ্রীঅমুকদেবশর্ম্মা অমুকমন্ত্র-সিদ্ধিকামঃ অমুকমন্ত্রস্যামুকসংখ্যজপমহং করিষ্যে। ইতি সঙ্কল্প্য দেবতাধ্যানপুরঃসরং মন্ত্রং জপেৎ। তথাচ—তত্তৎকল্পবিধানেন ভূতশুদ্ধ্যাদিকং চরেৎ। যোঢ়াং বা তারকং বাপি বিন্যস্য পূজয়েত্ততঃ। মন্ত্রধ্যানপরো-ভূত্বা জপেন্মন্ত্রমনন্যধীঃ। জপনিয়মস্তু—একাক্ষরী যদি ভবেদ্দিক্‌সহস্রং ততো জপেৎ। দ্ব্যক্ষরেঽষ্টসহস্রং স্যাত্র্যক্ষরে চাযুতার্দ্ধকং। অতঃ পরন্তু মন্ত্রজ্ঞো-গজান্তকসহস্রকং।নিশায়াং বা সমারভ্য উদয়ান্তং সমাচরেৎ। গজান্তকমিতি অষ্টোত্তর-সহস্রমিত্যর্থঃ। যদ্যসহ্যভয়ং কর্ণে নেত্রে বস্ত্রেণ বন্ধয়েৎ। ততোঽর্দ্ধরাত্রপর্য্যন্তং যদি কিঞ্চিন্ন লক্ষ্যতে। জয়দুর্গাখ্যমনুনা তেনৈব সর্ষপান্ ক্ষিপেৎ। জয়দুর্গামন্ত্রস্তু ওঁ দুর্গে দুর্গে রক্ষণি স্বাহা। ওঁ তিলোঽসি সোমদৈবত্যো-গোসবস্তৃপ্তিকারকঃ। পিতৃণাং স্বর্গদাতারং মর্ত্ত্যানাং মম রক্ষকঃ। ভূতপ্রেতপিশাচানাং বিঘ্নেশ শান্তিকারকঃ। ইতি পঠিত্বা ঈশানাদি-চতুর্দ্দিক্ষু তিলাংশ্চ নিক্ষিপেৎ। ততঃ সপ্তপদং গত্বা তত্রৈব সংবিশেৎ। পুন-র্দ্দেবতাং সংপূজ্য জপেৎ! ততো যদি বরং বরয়েতি বদেৎ তদা সত্যং কারয়েৎ। তথাচ—বরং বরয় চেত্যুক্তে সাধকঃ স্থিরমানসঃ। সত্যন্তু কারয়িত্বা চ বরয়েদ্বরমুত্তমং। জপাদৌ তু বলিং দত্ত্বা পশ্চাদপি বলিং হরেৎ। জপান্তে জপমধ্যে বা দেহি দেহীতি ভাষিতে।

নমঃ এই মন্ত্রে অস্ত্র পূজাকরিয়া সাধক স্বীয় অধোভাগে ঐ প্রজ্বলিত প্রদীপ প্রোথিতকরিয়া রাখিবে। এই বিষয়ের যে সকল প্রমাণ তন্ত্রে লিখিত আছে, সেই সকল বচন মূলে দৃষ্ট হইবে। ঐ প্রদীপ নির্ব্বাপিত হইলে সাধকের মহাভয় উপস্থিত হইয়া থাকে। তৎপরে স্বীয়কল্পোক্তবিধানে ভূতশুদ্ধ্যাদি ও ন্যাসসকল করিয়া ইষ্টদেবতার পূজা সমা-পনান্তে সঙ্কল্প করিয়া জপ আরম্ভ করিবে। সঙ্কল্পবাক্য মূলে লিখিত আছে, দৃষ্টিকরিলে বোধগম্য হইবে। সঙ্কল্পানন্তর স্বহৃদয়ে দেবতার ধ্যানকরিয়া মন্ত্র জপকরিতে থাকিবে। এই বিষয়ে অন্যান্য তন্ত্রে যে সকল প্রমাণ লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃতকরিয়াছেন। জপের নিয়ম এই—একাক্ষর মন্ত্রে দশসহস্র জপ করিবে। দ্ব্যক্ষর মন্ত্রস্থলে অষ্টসহস্র, ত্র্যক্ষর মন্ত্রে পঞ্চসহস্রবার মন্ত্র জপ করিবে। চতুরক্ষরাদি মন্ত্রস্থলে অষ্টোত্তরসহস্র সংখ্যার মন্ত্র জপকরিতে হইবে। অথবা নিশাসময়ে আরম্ভ করিয়া সূর্য্যোদয়পর্য্যন্ত জপকরা বিধেয়। যদি সাধক অসহ্য-ভয়ে অতিবিহ্বল হয়, তাহা হইলে বস্ত্রদ্বারা সাধকের কর্ণ ও নেত্র বন্ধন করিয়া দিবে। যেন সে কিছু দেখিতে বা শুনিতে না পায়। যদি অর্দ্ধরাত্র পর্য্যন্ত জপ করিলেও কিছু দেখিতে না পায়, তবে ওঁ দুর্গে দুর্গে রক্ষণি স্বাহা এই জয়দুর্গামন্ত্রে ঈশানাদি চতুষ্কোণে সর্ষপ ও তিলোঽসি ইত্যাদি মন্ত্রে তিল নিক্ষেপ করিতে হইবে। তৎপরে পূর্ব্বোপ-বেশন স্থান হইতে সপ্তপদ গমন করিয়া সেইস্থানে বসিয়া পুনর্ব্বার দেবতার পূজাকরিয়া জপ করিবে। যদি জপ করিতে করিতে কেহ আসিয়া "বরগ্রহণকর" এই কথা বলে, তখন দেবতাকে প্রতিজ্ঞাবদ্ধ করিয়া অভিলষিত বর গ্রহণকরিবে। এই বিষয়ের প্রমাণ মূলে দৃষ্ট হইবে। জপের আদিতে, জপমধ্যে ও জপান্তে বলি প্রদানকরিতে হইবে। জপের আদি,

তদাপি চ বলিং দদ্যান্মহিষং বাপি ছাগলং। বলিঞ্চ যবপিষ্টময়ন। যদা বলিং প্রার্থয়তে নরং কুঞ্জরমেব বা। দিনান্তরেঽপি দাস্যামি স্বীকৃত্য স্বগৃহং ব্রজেৎ। অপরেঽহ্নি ততো দদ্যাৎ পিষ্টেন নরকুঞ্জরান্। পিষ্টেনেতি যবধান্যোদ্ভবেনেত্যর্থঃ। তথাচ তন্ত্রান্তরে—যবক্ষোদময়ং বাপি শালিক্ষোদময়ন্তথা। চন্দ্রহাসেন বিধিবত্তন্মন্ত্রেণ ঘাতয়েৎ। যোগিনীহৃদয়ে—জপান্তে তু বলিং দদ্যাদ্দেবতায়ৈ যথাবিধি। মহিষং ছাগলং বাপি গৃহীত্বা বরমেব চ। গৃহং গচ্ছেৎ স্বসুহৃদা সার্দ্ধং সংহৃষ্টমানসঃ। ততো দক্ষিণাং দদ্যাৎ। সমাপ্য সাধনং দেবি দক্ষিণাং বিভবাবধি। গুরবে গুরুপুত্রায় তৎপত্ন্যৈ বা নিবেদয়েৎ॥

অথ শবসাধনং। তত্র স্থাননিয়মমাহ ভাবচূড়ামণৌ—শূন্যাগারে নদীতীরে পর্ব্বতে নির্জ্জনেঽপি বা। বিল্বমূলে শ্মশানে বা তৎসমীপে বনস্থলে। অষ্টম্যাঞ্চ চতুর্দ্দশ্যাং পক্ষয়োরুভয়োরপি। ভৌমবারে তমিস্রায়াং সাধয়েৎ সিদ্ধিমুত্তমাং। মাষভক্তঞ্চ বল্যর্থং ধূপদীপাদিকন্তথা। তিলাঃ কুশাঃ সর্ষপাশ্চ স্থাপনীয়াঃ প্রযত্নতঃ। ততঃ পূর্ব্বোক্তান্যতমস্থানং গত্বা সামান্যার্ঘ্যং বিধায় পূর্ব্বমুখোমূলান্তে ফট্কারং দত্ত্বা যাগভূমিং সংপ্রোক্ষ্য গুরুং গণেশং বটুকং যোগিনীঞ্চ চতুর্দ্দিক্ষু পূর্ব্বাদিতঃ সংপূজ্য পূর্ব্বোক্তবীরার্দ্দনমন্ত্রং ভূমৌ বিলিখ্য যে চাত্রেত্যাদি-পূর্ব্বোক্তক্রমেণ পুষ্পাঞ্জলিত্রয়ং দত্ত্বা প্রণম্য শ্মশানাধিপতিভ্যঃ পূর্ব্বোক্তক্রমেণ

মধ্য অথবা অন্ত ইহার মধ্যে দেবী যখন বলি প্রার্থনাকরিবেন, তখনই মহিষ কিম্বা ছাগ বলি প্রদান করিবে। যবপিষ্টদ্বারা মহিষ ও ছাগল প্রস্তুত করিয়া বলি দিবে। যখন দেবী নর কিম্বা হস্তিবলি প্রার্থনাকরিবেন, তখন দিনান্তরে বলি প্রদানকরিব, এইরূপ প্রতিজ্ঞাকরিয়া স্বগৃহে গমনকরিবে। পরদিবস যবপিষ্ট অথবা ধান্যপিষ্টদ্বারা নর ও হস্তী প্রস্তুত করিয়া খড়্গদ্বারা পূর্ব্বোক্তমন্ত্রে ছেদন করিবে। তন্ত্রান্তরে যে সকল প্রমাণ লিখিত আছে, সেই সকল প্রমাণ এইস্থলে উদ্ধৃত আছে। যোগিনী হৃদয়ে লিখিত আছে যে, জপান্তে উক্তরূপে মহিষ কিম্বা ছাগ বলি প্রদানকরিয়া বরগ্রহণপূর্ব্বক সুহৃদ্বর্গের সহিত হৃষ্টচিত্তে স্বগৃহে গমনকরিয়া স্বীয় শক্তি অনুসারে গুরু, গুরুপুত্র অথবা গুরুপত্নীকে দক্ষিণা দিতে হইবে॥

অনন্তর শবসাধনপ্রক্রিয়া কথিত হইতেছে। প্রথমতঃ স্থানবিচার আবশ্যক, অতএব উক্ত কার্য্যের স্থাননিয়ম বিবৃত হইতেছে। ভাবচূড়ামণিতে লিখিত আছে যে, শূন্যগৃহে, নদীতটে, পর্ব্বতে, নির্জ্জনপ্রদেশে, বিল্বমূলে, শ্মশানে অথবা শ্মশানসমীপস্থ বনপ্রদেশে শবসাধন কার্য্য করিবে। কৃষ্ণ কিম্বা শুক্ল পক্ষের অষ্টমী ও চতুর্দ্দশী তিথিতে উক্ত সাধন করিলে সাধক সিদ্ধিলাভ করিতে পারে। মঙ্গলবার ও অমাবস্যাতিথির যোগে শবসাধন করিলে বিশেষ ফললাভ হইয়া থাকে। সাধক মাষভক্ত বলির নিমিত্ত তিল, কুশ, সর্ষপ ও ধূপদীপাদি পূজার উপকরণসামগ্রী সংগ্রহকরিয়া স্থাপন করিবে। পরে পূর্ব্বোক্ত কোন স্থান মনোনীত করিয়া সেই স্থানে গমনপূর্ব্বক সামান্যার্ঘ্য স্থাপনান্তে সাধক পূর্ব্বাভিমুখ হইয়া মূলমন্ত্রান্তে ফট্ এই মন্ত্রে যাগস্থান অভ্যুক্ষণ করিবে। অনন্তর পূর্ব্বদিকে গুরু, দক্ষিণে গণেশ, পশ্চিমে বটুক ও উত্তরে যোগিনীর পূজা করিয়া ভূমিতে পূর্ব্বোক্ত বীরার্দ্দনমন্ত্র লিখিয়া পূর্ব্বকথিত যে চাত্র ইত্যাদি মন্ত্রে পূর্ব্ববৎ পুষ্পাঞ্জলিপ্রদানপূর্ব্বক প্রণাম করিয়া পূর্ব্বকথিত নিয়মে শ্মশানাধিপতি দেবগণকে বলি প্রদানকরিবে এবং অঘোরমন্ত্রে শিখাবন্ধন

পূর্ব্ববদ্বলিং দত্ত্বা অঘোরমন্ত্রেণ শিখাবন্ধনং বিধায় সুদর্শনমন্ত্রান্তে আত্মানং রক্ষরক্ষেতি হৃদি হস্তং দত্ত্বা আত্মরক্ষাং কুর্য্যাৎ। অঘোরসুদর্শনমন্ত্রৌ তু—ওঁ হ্রীঁ স্ফুর স্ফুর প্রস্ফুর প্রস্ফুর ঘোরাঘোরতর তনুরূপ চট চট প্রচট প্রচট কহ কহ বম বম বন্ধ বন্ধ ঘাতয় ঘাতয় হুঁ ফট্ সহস্রারে হুঁ ফট্। ততঃ পূর্ব্বোক্তক্রমেণ ভূতশুদ্ধিং ন্যাসজালঞ্চ বিধায় জয়দুর্গামন্ত্রেণ দিক্ষু সর্ষপান্ বিকীর্য্য তিলোঽসীতি মন্ত্রেণ তিলাংশ্চ বিকীর্য্য বিহিতশবসমীপং গচ্ছেৎ। বিহিত-শবো যথা ভাবচূড়ামণৌ—যষ্টিবিদ্ধং শূলবিদ্ধং খড়্গবিদ্ধং জলে মৃতং। বজ্রবিদ্ধং সর্পদষ্টং চাণ্ডালঞ্চাভিভূতিকং। তরুণং সুন্দরং শূরং রণে নষ্টং সমুজ্জ্বলং। পলায়নবিশূন্যস্তু সংমুখে রণবর্ত্তিনাং। ভৈরবতন্ত্রেঽপি—যষ্টিপ্রভৃতিবিদ্ধং বা চাভিভূতং জলে মৃতং। শবমানীয় কর্ত্তব্যং নাহরেৎ স্বেচ্ছয়া মৃতং। স্ত্রীবশ্যং পতিতাস্পৃশ্যং নয়বর্জং হি তূবরং। অব্যক্তলিঙ্গং কুষ্ঠিং বা বৃদ্ধভিন্নং শবং হরেৎ। ন দুর্ভিক্ষমৃতঞ্চাপি ন পর্য্যুষিতমেব বা। স্ত্রীজনঞ্চেদৃশং রূপং সর্ব্বথা পরিবর্জ্জয়েৎ। কালীতন্ত্রেঽপি—ব্রাহ্মণং গোময়ং ত্যক্ত্বা সাধয়েদ্বীরসাধনং। সদ্যা (সদ্যঃ) শবাঃ প্রশস্তাঃ স্যুঃ প্রধানে বীরসাধনে। ক্ষুদ্রপ্রয়োগ-কর্ত্তৃণাং প্রশস্তাঃ সর্ব্বসিদ্ধয়ে। এব-মুক্তং শবং গৃহীত্বা মূলমন্ত্রেণ পূজাস্থান-মানয়েৎ। তৎসমীপং গত্বা ওঁ ফট্ ইতি শবমভ্যুক্ষ্য ওঁ হূঁ মৃতকায় নমঃ ফড়িতি পুষ্পাঞ্জলিত্রয়ং দত্ত্বা শবং স্পৃষ্ট্বা প্রণমেৎ! তদুক্তং ভাবচূড়া-

---

করিয়া স্বহৃদয়ে হস্ত সংস্থাপনপূর্ব্বক সুদর্শনমন্ত্রান্তে আত্মানং রক্ষ রক্ষ এই মন্ত্র পাঠ করিয়া আত্মরক্ষা করিবে। অঘোরমন্ত্র ও সুদর্শনমন্ত্র মূলে লিখিত আছে। অনন্তর পূর্ব্বোক্তপ্রকারে ভূতশুদ্ধি ও বিবিধ ন্যাস করিয়া জয়দুর্গামন্ত্রে চতুর্দ্দিকে সর্ষপবিক্ষেপপূর্ব্বক তিলোঽসি ইত্যাদি মন্ত্রে তিলবিকিরণ করিয়া বিহিত শবের নিকট উপস্থিত হইবে। এইক্ষণ শবসাধন কার্য্যে কোন জাতীয় ও কিপ্রকার শব প্রশস্ত, তাহা কথিত হইতেছে। ভাবচূড়ামণি গ্রন্থে লিখিত আছে যে, যে ব্যক্তি যষ্টি, শূল অথবা খড়্গাঘাতে প্রাণপরিত্যাগ করিয়াছে, জলে পতিত হইয়া মরিয়াছে, যাহার বজ্রপাতে কিম্বা সর্পদংশনে মৃত্যু হইয়াছে, এইরূপ চণ্ডালজাতীয় ব্যক্তির মৃতদেহকে এই কার্য্যে শব করিবে। এই শব তরুণবয়স্ক ও সুন্দরাঙ্গ হওয়া আবশ্যক এবং যে ব্যক্তি সম্মুখ যুদ্ধে পলায়ন না করিয়া প্রাণবিসর্জ্জন করিয়াছে, তাহার দেহও শবসাধন কার্য্যে প্রশস্ত। ভৈরবতন্ত্রে—লিখিত আছে যে, যষ্টিপ্রভৃতির আঘাতে যাহার মৃত্যু হইয়াছে কিম্বা জলে পতিত হইয়া যে ব্যক্তি মরিয়াছে, তাহার দেহগ্রহণ করিবে। কদাচ স্বেচ্ছামৃত ব্যক্তির দেহ শবসাধনে স্বীকার করিবে না। যে ব্যক্তি স্ত্রীর বশীভূত, পতিত, অস্পৃশ্য, দুর্নীতিযুক্ত, শ্মশ্রুবিহীন, ক্লীব, কুষ্ঠ-রোগী অথবা বৃদ্ধ এই সকল শব বর্জন করিবে। দুর্ভিক্ষমৃতব্যক্তির দেহ শবসাধনকার্য্যে অগ্রাহ্য। সদ্যোমৃত শব বিহিত, পর্য্যুষিতশবদ্বারা সাধন করিলে তাহাতে কার্য্যসিদ্ধি হয় না। সুতরাং উক্তপ্রকার শব ও স্ত্রীর মৃতদেহ এই কার্য্যে গ্রহণ করিবে না। কালীতন্ত্রে লিখিত আছে যে, ব্রাহ্মণ ও গোময় পরিত্যাগ করিয়া শবসাধন কার্য্য করিবে; এই বীরসাধন কার্য্যে সদ্যোমৃত ব্যক্তিরদেহ প্রশস্ত। যাহারা ঐহিক কার্য্যের উদ্দেশে এই বীরসাধন করিবে তাহা-দিগের সর্ব্বকার্য্যসাধনার্থ শবসাধন প্রশস্ত। এইরূপ সুলক্ষণাক্রান্ত শব লইয়া মূলমন্ত্রে পূজা স্থানে গমন করিবে। পরে শবসমীপে উপবেশন করিয়া হুঁ ফট্ এই মন্ত্রে শব সাধন অভ্যুক্ষণ করিবে। অনন্তর ওঁ হূঁ মৃতকায় নমঃ ফট্ এই

মণৌ—প্রণবাদ্যস্ত্রমন্ত্রেণ শবস্য প্রোক্ষণঞ্চরেৎ। প্রণবং কূর্চ্চবীজঞ্চ মৃতকায় নমশ্চ ফট্। পুষ্পাঞ্জলিত্রয়ং দত্ত্বা প্রণমেৎ স্পর্শপূর্ব্বকং। প্রণামমন্ত্রস্তু—বীরেশ পরমানন্দ শিবানন্দ কুলেশ্বর। আনন্দভৈরবাকার দেবীপর্য্যঙ্কশঙ্কর! বীরো (শিবো) ঽহং ত্বাং প্রপদ্যামি উত্তিষ্ঠ চণ্ডিকার্চ্চনে। অনেন শবমন্ত্রেণ প্রণম্য ক্ষালয়েৎ শবং। ওঁ হূঁ মৃতকায়নমঃ অনেন ক্ষালয়িত্বা সুগন্ধিজলেন স্নাপয়িত্বা বাসসা জলমুত্তোল্য ধূপৈর্ধূপয়িত্বা চন্দনাদিনা শবং প্রলিপ্য শবস্য কটীদেশং ধৃত্বা পূজাস্থানং সমানয়েৎ। তদুক্তং কালীতন্ত্রে—তারশব্দং মৃতকায় নমোঽন্তং মন্ত্রমুচ্চরেৎ। শবস্য স্নানমন্ত্রোঽয়মিত্যাদি। ভাবচূড়ামণৌ—ধূপেন ধূপিতং কৃত্বা গন্ধাদিনা বিলিপ্য চ। রক্তাঙ্গো (ক্তো) যদি দেবেশি ভক্ষয়েৎ কুলসাধকং। ততঃ কুশশয্যাং কৃত্বা পূর্ব্বশিরসং কৃত্বা শবং স্থাপয়েৎ। তদুক্তং তত্রৈব—কুশশয্যাং পরিষ্কৃত্য তত্র সংস্থাপয়েচ্ছবং। তত এলা-লবঙ্গ-কর্পূর-জাতী-খদিরাদ্যার্দ্রকং তাম্বূলং তন্মুখে দত্ত্বা শবং অধোমুখং কুর্য্যাৎ। তথাচ এলা-লবঙ্গ-কর্পূর-জাতী-খাদিরমার্দ্রকং। তাম্বূলং তন্মুখে দত্ত্বা শবং কুর্য্যাদধোমুখং। তৎপৃষ্ঠং চন্দেনেনাপি বিলিপ্য প্রয়তঃ সুধীঃ। বাহুমূলাদি কট্যন্তং চতুরস্রং বিধায় চ। মধ্যে পদ্মং চতুর্দ্বারং দলাষ্টকসমন্বিতং। পীঠমন্ত্রং লিখেন্মধ্যে তত্তৎকল্পবিধানতঃ। ওঁ হ্রীঁ ফড়িতিমন্ত্রেণ তত্তৎকল্পোক্তপীঠমন্ত্রং লিখেৎ। তদুপরি কম্বলাদ্যাসনং ন্যসেৎ। গত্বা শবস্য সান্নিধ্যং ধারয়েৎ কটিদেশতঃ। যদ্যুপদ্রাবয়েত্তস্য দদ্যান্নিষ্ঠীবনংশবে। পুনঃ প্রক্ষালনং কৃত্বা জপস্থানে সমানয়েৎ। ততো দ্বাদশাঙ্গুল-যজ্ঞকাষ্ঠানি দশদিক্ষু পূর্ব্ববৎ সংস্থাপ্য ইন্দ্রাদিদশদেবতাঃ

মন্ত্রে পুষ্পাঞ্জলিত্রয় প্রদানপূর্ব্বক শব স্পর্শকরিয়া প্রণাম করিবে। এই বিষয়ে ভাবচূড়ামণি গ্রন্থে যে সকল বচন লিখিত আছে, সেই সকল প্রমাণ এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। হে বীরেশ, হে পরমানন্দ, হে শিবানন্দ, হে কুলেশ্বর! তুমি আনন্দভৈরবস্বরূপ ও দেবীর পর্য্যঙ্কে শঙ্করবৎ। আমি বীরস্বরূপে দেবীর অর্চ্চনাতে তোমাকে নমস্কার করি, তুমি গাত্রোত্থান কর, এই শবপ্রণামমন্ত্রে প্রণামকরিয়া শব ক্ষালনকরিবে। ওঁ হূঁ মৃতকায় নমঃ এই মন্ত্রে প্রক্ষালন ও সুগন্ধি জলদ্বারা শবকে স্নান করাইয়া বস্ত্রদ্বারা শবশরীর মার্জ্জন, ধূপদ্বারা শোষণ ও শবশরীর চন্দনাদিদ্বারা অনুলিপ্তকরিবে এবং শবের কটীদেশে ধারণ করিয়া পূজাস্থানে আনয়ন করিতে হইবে। এই বিষয়ের প্রমাণস্বরূপ কালীতন্ত্রের লিখিত বচন মূলে উদ্ধৃত আছে। ভাবচূড়ামণিতে লিখিত আছে যে, শবকে ধূপদ্বারা ধূপিত করিয়া গন্ধাদিদ্বারা অনুলেপনপূর্ব্বক শবসাধনকার্য্য আরম্ভ করিবে। যদি শব রক্তবর্ণ হয়, তাহা হইলে সাধককে ভক্ষণ করে। পরে কুশদ্বারা শয্যা করিয়া তাহার উপরে পূর্ব্বশিরা করিয়া শব স্থাপন করিতে হইবে। অনন্তর শবমুখে জাতীফল, খদিরাদিযুক্ত তাম্বূল প্রদানকরিয়া শবকে অধোমুখ করিয়া রাখিবে। শবপৃষ্ঠ চন্দনাদিদ্বারা অনুলেপনকরিয়া বাহুমূল হইতে কটীদেশপর্য্যন্ত চতুরস্র মণ্ডল লিখিবে। চতুরস্রমধ্যে অষ্টদলপদ্ম ও চতুর্দ্বার অঙ্কিত করিয়া পদ্মমধ্যে ওঁ হ্রীঁ ফট্ এই মন্ত্রের সহিত পূর্ব্বোক্ত পীঠমন্ত্র লিখিতে হইবে। তাহার উপরে কম্বলাদি আসন আস্তৃত করিবে। পরে শবসমীপে গমন করিয়া শবের কটীদেশ ধারণ করিবে। ইহাতে যদি শব কোনপ্রকার উপদ্রব করে, তবে শবগাত্রে নিষ্ঠীবন (থুথু) নিক্ষেপ করিয়া পুনর্ব্বার প্রক্ষালনপূর্ব্বক জপস্থানে আনয়ন করিতে হইবে। পরে দ্বাদশ-

সংপূজ্য সামিষান্নেন বলিং দদ্যাৎ। তদুক্তং তন্ত্রান্তরে—দ্বাদশাঙ্গুলমানানি যজ্ঞকাষ্ঠানি দিক্ষু চ। সংস্থাপ্য পূজয়েত্তত্র ক্রমাদিন্দ্রাদিদেবতাঃ। তত্রায়ং ক্রমঃ। ওঁলাং ইন্দ্রায় সুরাধিপতয়ে ঐরবাতবাহনায় বজ্রহস্তায় স্বশক্তিপারিষদায় সপরিবারায় নমঃ। ইতি পাদ্যাদিভিঃ সংপূজ্য বলিং দদ্যাৎ। বীজমিন্দ্রায় সংলিখ্য সুরাধিপতয়ে ততঃ। ইমং বলিং গৃহ্ণ-যুগ্মং গৃহ্ণাপয়-যুগং ততঃ। বিঘ্ননিবারণং কৃত্বা সিদ্ধিং প্রযচ্ছ ঠদ্বয়ং। অনেন মনুনা পূর্ব্বে বলিং দদ্যাচ্চ সামিষং। স্বস্বনামাদিকং কৃত্বা পূর্ব্ববদ্বলিমাহরেৎ। সর্ব্বেষাং লোকপালানাং ততঃ সাধকসত্তমঃ। ওঁ লাং ইন্দ্রায় সুরাধিপতয়ে ইমং বলিং গৃহ্ণ গৃহ্ণ গৃহ্ণাপয় গৃহ্ণাপয় বিঘ্ননিবারণং কৃত্বা মম সিদ্ধিং প্রযচ্ছ স্বাহা। এষ মাষভক্তবলিঃ ওঁ লাং ইন্দ্রায় স্বাহা। ওঁ বাং অগ্নয়ে তেজোঽধিপতয়ে মেষবাহনায় সপরিবারায় শক্তিহস্তায় সায়ুধায় নমঃ। ইতি সংপূজ্য ওঁ বাং অগ্নয়ে তেজোঽধিপতয়ে ইত্যাদি বলিং দদ্যাৎ। ওঁ মাং যমায় প্রেতাধিপতয়ে দণ্ডহস্তায় মহিষবাহনায় সায়ুধায়েত্যাদিনা সংপূজ্য ওঁ মাং যমায় প্রেতাধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ওঁ ক্ষাং নির্ঋতয়ে রক্ষোঽধিপতয়ে অসিহস্তায়াশ্ববাহনায় সপরিবারায় ইত্যাদিনা সংপূজ্য ওঁ ক্ষাং নির্ঋতয়ে রক্ষোঽধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ওঁ বাং বরুণায় জলাধিপতয়ে পাশহস্তায় মকরবাহনায় সায়ুধায় ইত্যাদিনা সংপূজ্য ওঁ বাং বরুণায় জলাধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ওঁ যাং বায়বে প্রাণাধিপতয়ে হরিণবাহনায়াঙ্কুশহস্তায় ইত্যাদিনা সংপূজ্য ওঁ যাং বায়বে প্রাণাধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ওঁ সাং সোমায় যক্ষাধিপতয়ে গদাহস্তায় নরবাহনায় সপরিবারায় ইত্যাদিনা সংপূজ্য ওঁ সোমায় যক্ষাধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ওঁ হাং ঈশানায় ভূতাধিপতয়ে শূলহস্তায় বৃষবাহনায় সপরিবারায় ইত্যাদিনা পূর্ব্ববৎ সংপূজ্য ওঁ হাং ঈশানায় ভূতাধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ইন্দ্রেশানয়োর্ম্মধ্যে আং ব্রহ্মণে প্রজাধিপতয়ে হংসবাহনায় পদ্মহস্তায় সপরিবারায় ইত্যাদিনা সংপূজ্য ওঁ আং ব্রহ্মণে লোকাধিপতয়ে ইত্যাদিনা বলিং দদ্যাৎ। নৈর্ঋতবরুণয়োর্ম্মধ্যে ওঁ হ্রীঁ অনন্তায় নাগাধিপতয়ে চক্রহস্তায় রথবাহনায় সপরিবারায় ইত্যাদিনা

স্থানের দশদিকে দ্বাদশাঙ্গুলিপরিমিত অশ্বত্থাদি যজ্ঞীয়কাষ্ঠ প্রোথিত করিয়া পূর্ব্বাদিক্রমে ঐ সকল কাষ্ঠে ইন্দ্রাদি দশদিক্‌পালের পূজা করিবে। এই বিষয়ে অন্যান্য তন্ত্রে যে সকল বচন লিখিত আছে, সেই সকল প্রমাণ এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। উক্ত ইন্দ্রাদি দশদিক্‌পালের পূজাক্রম এই—পূর্ব্বদিকে ওঁ লাং ইন্দ্রায় সুরাধিপতয়ে ইত্যাদি মন্ত্রে পাদ্যাদি উপচারদ্বারা অর্চ্চনাকরিয়া ওঁ লাং ইন্দ্রায় সুরাধিপতয়ে ইত্যাদি মন্ত্রে সামিষান্নদ্বারা বলি প্রদানকরিবে। এইরূপে ইন্দ্র, অগ্নি, যম, নির্ঋতি, বরুণ, বায়ু, কুবের, ঈশান, ব্রহ্মা ও অনন্ত এই দশদিক্‌পালের পূজা করিবে। এই সকল দেবতার পূজামন্ত্র ও বলিমন্ত্র মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টিকরিলেই বোধগম্য হইবে। এই প্রকারে দিক্‌পালগণের পূজা ও বলিপ্রদান করিয়া সর্ব্বভূতবলি

সংপূজ্য ওঁ হ্রীঁ অনন্তায় নাগাধিপতয়ে সায়ুধায় ইত্যাদিনা বলিং দদ্যাৎ। ততঃ সর্ব্বভূত-বলিং দদ্যাৎ। সর্ব্বত্র সামিষান্নেন। ততঃ অধিষ্ঠাতৃদেবতাভ্যো-বলিঞ্চ স্মারয়েত্ততঃ। চতুঃ-ষষ্টিযোগিনীভ্যো-ডাকিনীভ্যোঽপি সংদিশেৎ ॥

অথ পূজাসামগ্রীং সমীপে দূরে চোত্তরসাধকং সংস্থাপ্য মূলান্তে হ্রীঁ ফট্ শবাসনায় নমঃ ইতি শবং সংপূজ্য হ্রীঁ ফড়ন্তমূলমুচ্চার্য্য অশ্বারোহণক্রমেণ শবোপর্য্যুপবিশ্য স্বপদতলে কুশান্ দত্ত্বা শবকেশান্ প্রসার্য্য ঝুটিকাং বদ্ধা গুরুং গণপতিং দেবীঞ্চ নমস্কৃত্য প্রাণায়ামষড়ঙ্গ-ন্যাসৌ কৃত্বা পূর্ব্ববৎ বীরাদ্দনমন্ত্রেণ দশদিক্ষু লোষ্ট্রান্ নিক্ষিপ্য সংকল্পং কুর্য্যাৎ। অদ্যে-ত্যাদি অমুকদেবতায়াঃ সন্দর্শনকামঃ অমুকমন্ত্রস্যামুকসংখ্যজপমহং করিষ্যে। ইতি সঙ্কল্প্য হ্রীঁ আধারশক্তিকমলাসনায় নমঃ ইত্যাসনং সংপূজ্য স্ববামতঃ শবসমীপে অর্ঘপাত্রাদিকং সংস্থাপ্য শবঝুটিকায়াং পীঠপূজাং কৃত্বা ষোড়শোপচারৈর্দ্দশোপচারৈঃ পঞ্চোপচারৈর্ব্বা দেবীং সংপূজ্য শবমুখে দেবীং গন্ধাদিনা সন্তর্পয়েৎ। ততঃ শবাদুত্থায় সম্মুখে গত্বা মন্ত্রং পঠেৎ। ওঁ বশোমে ভব দেবেশ মম বীরসিদ্ধিং দেহি দেহি মহাভাগ কৃতাশ্রয়পরায়ণ। ততঃ শব-চরণৌ পট্টসূত্রেণ বদ্ধা মূলেন দৃঢ়ং বন্ধয়েৎ। ওঁ মদ্বশোভব দেবেশ বীরসিদ্ধিকৃতাস্পদ। ভীমভীরুভয়াভাবভবমোচন-ভাবুক। ত্রাহি মাং দেবদেবেশ শূরাণামধিপাধিপ। ইত্যনেন

প্রদানকরিবে। সামিষ অন্নদ্বারা সকল দেবতার বলি দিবে। তৎপরে অধিষ্ঠাতৃদেবতা, চতুঃষষ্টি যোগিনী ও ডাকিনীদিগকে বলি প্রদানকরিতে হইবে।

অনন্তর সাধক স্বীয়সমীপে পূজাসামগ্রী ও কিঞ্চিৎ দূরে উত্তরসাধককে সংস্থাপনকরিয়া আদিতে মূলমন্ত্র, পরে হ্রীঁ ফট্ শবাসনায় নমঃ, এই মন্ত্রে শবের অর্চ্চনা করিবে। পরে অগ্রে মূলমন্ত্র, পশ্চাৎ হ্রীঁ ফট্, এই মন্ত্র উচ্চারণ-পূর্ব্বক অশ্বারোহণক্রমে শবপৃষ্ঠোপরি উপবেশনকরিয়া স্বীয় পাদতলে কতিপয় কুশা নিক্ষেপকরিবে এবং শবকেশ প্রসারণপূর্ব্বক ঝুটিকা বন্ধনকরিয়া গুরু, গণপতি ও দেবীকে নমস্কারকরিবে। পরে প্রাণায়াম ও ষড়ঙ্গন্যাস করিয়া পূর্ব্বোক্ত বীরাদ্দনমন্ত্রে দশ দিকে লোষ্ট্র নিক্ষেপকরিবে। পরে মূলের লিখিত বাক্যানুসারে সঙ্কল্পকরিয়া, হ্রীঁ আধারশক্তিকমলাসনায় নমঃ, এই মন্ত্রে আসনের অর্চ্চনা করিবে। পরে স্বীয় বামভাগে শবসমীপে অর্ঘস্থাপন করিয়া শবঝুটিকাতে পূজাপদ্ধতির লিখিত প্রণালীতে পীঠপূজা করিবে। অনন্তর সাধক স্বীয় বিভবানুসারে ষোড়শোপচার, দশোপচার কিম্বা পঞ্চোপচারে ইষ্টদেবতার পূজা করিয়া শবমুখে সুগন্ধি জলদ্বারা দেবীর তর্পণ করিবে। অনন্তর শবহইতে উঠিয়া শবসম্মুখে দণ্ডায়মান হইয়া মন্ত্রপাঠ করিবে।—হে দেবেশ! তুমি আমার বশীভূত হইয়া সিদ্ধি প্রদানকর। হে মহাভাগ! যে তোমার আশ্রয় গ্রহণকরে, তুমি তাহার প্রতি অনুরক্ত থাক। তৎপর পট্টসূত্রদ্বারা শবের চরণদ্বয় বন্ধনকরিয়া মূলমন্ত্রে শব-শরীর দৃঢ়রূপে বন্ধনকরিবে। হে দেবেশ! তুমি আমার বশীভূত হও। তুমি বীরসাধনকার্য্যের প্রধান আশ্রয়, ভয়ঙ্করাকৃতি, ভীরুজনের ভয়নিবারক ও মঙ্গলপ্রদ; তুমি সাধকের সংসারাবৃত্তি মোচনকর। হে

শবস্য পাদমূলে ত্রিকোণং যন্ত্রং লিখেৎ। ততঃ শবোপর্য্যুপবিশ্য হস্তদ্বয়ং পার্শ্বয়োঃ প্রসার্য্য তদুপরি কুশান্ দত্ত্বা তত্র স্বপাদৌ নিধায় পুনঃ প্রাণায়ামত্রয়ং কৃত্বা শিরসি গুরুং বিভাব্য হৃদয়ে দেবীং ধ্যাত্বা ওষ্ঠৌ সংপুটৌ কৃত্বা বিহিতমালয়া মৌনী ভূত্বা বিগতভীর্জপেৎ। অত্র শ্মশানসাধনক্রমেণ জপঃ কার্য্যঃ। যদ্যর্দ্ধরাত্রপর্য্যন্তং কিঞ্চিন্ন লক্ষ্যতে তদা পূর্ব্ববৎ সর্ষপ-তিলবিকিরণং সপ্তপদগমনঞ্চ কৃত্বা জপং কুর্য্যাৎ। ভয়ে জাতে সতি এবং পঠেৎ। চল-চ্ছবাস্তয়ং নাস্তি ভয়ে জাতে বদেত্ততঃ। যৎ প্রার্থয় বলিত্বেন দাতব্যং কুঞ্জরাদিকং। দিনা-স্তরে চ দাস্যামি স্বনাম কথয়স্ব মে। ইত্যুক্ত্বা সংস্কৃতেনৈব নির্ভয়শ্চ পুনর্জপেৎ। তত-শ্চেন্মধুরং বক্তি বক্তব্যং মধুরং ততঃ। ততঃ সত্যং কারয়িত্বা বরঞ্চ প্রার্থয়েত্ততঃ। যদি সত্যং ন কুরুতে বরং বা ন প্রয়চ্ছতি। তদা পুনর্জ্জপেদ্ধীমানেকাগ্রমানসস্তথা। অস্যার্থঃ। যদি জপকালে আকাশগত্যা কুঞ্জরাদিকং প্রার্থয়তে তদা দিনান্তরে দাস্যামি মম স্থানে স্বনাম কথয় ইত্যুক্ত্বা পুনর্জপেৎ। যদি স্বনাম মধুরং কথয়তি তদা ত্বং অমুক ইতি সত্যং কুরু। কৃতে সত্যে বরং প্রার্থয়েৎ। যদি কদাচিদপি সত্যং ন করোতি বরং বা ন প্রয়চ্ছতি তদা পুনর্জপেৎ।—তথাচ সত্যে কৃতে বরং লব্ধ্বা সংত্যজেচ্ছ জপাদিকং। ফলং জাতমিতি জ্ঞাত্বা ঝুটিকাং মোচয়েত্ততঃ। শবং প্রক্ষাল্য সংস্থাপ্য মোচয়েৎ পাদবন্ধনং। পাদচক্রং মোচয়িত্বা পূজাদ্রব্যং জলে ক্ষিপেৎ। শবং জলে তু গর্ত্তে বা নিক্ষিপ্য স্নানমাচরেৎ। ততস্তু

দেবদেবেশ! সুরগণের অদ্বিতীয় অধীশ্বর! আমাকে ত্রাণকর। এই সকল বাক্যে শবের পাদমূলে ত্রিকোণযন্ত্র লিখিবে। পরে শবোপরি উপবেশনপূর্ব্বক শবের হস্তদ্বয় উভয় পার্শ্বে প্রসারণকরিয়া তদুপরি কুশাস্তরণ করিবে। সাধক সেই আস্তৃতকুশোপরি স্বীয় পাদদ্বয় স্থাপনকরিয়া পুনর্ব্বার প্রাণায়ামত্রয়করিয়া শিরঃস্থিত পদ্মে গুরুদেবকে ও স্বহৃদয়ে দেবীকে চিন্তাকরিতে করিতে ওষ্ঠদ্বয় সংপুটবৎ করিয়া বিহিত মালাদ্বারা নির্ভয়চিত্তে মৌনী হইয়া শ্মশানসাধনক্রমানুসারে জপ করিবে। এইরূপ জপকরিলেও যদি অর্দ্ধরাত্রিপর্য্যন্ত কিছু দৃষ্ট না হয়, তাহা হইলে পূর্ব্ববৎ সর্ষপ ও তিল বিকিরণকরিয়া অধিষ্ঠিত স্থানহইতে সপ্তপাদ গমনপূর্ব্বক পুনর্ব্বার জপ আরম্ভকরিবে। যদি জপকালে কোনপ্রকার ভয়, উপস্থিত হয়, অর্থাৎ আকাশহইতে যদি কেহ বলি প্রার্থনাকরে, তাহা হইলে তাহাকে এইরূপ বলিবে—আমি দিনান্তরে তোমাকে কুঞ্জরাদি বলিপ্রদান করিব, তুমি কে এবং তোমার কি নাম? তাহা আমার নিকট বল। এই উত্তর প্রদানকরিয়া পুনর্ব্বার জপ আরম্ভকরিবে। পরে যদি মধুর বাক্যে স্বীয় নাম বলে, তাহা হইলে পুনর্ব্বার সাধক বলিবে,—তুমি আমাকে বর প্রদানকরিবে, এইরূপ প্রতিজ্ঞাকর। এইরূপে প্রতিজ্ঞাবদ্ধ করিয়া সাধক বর প্রার্থনাকরিবে। যদি প্রতিজ্ঞাপাশে বদ্ধ না হয় ও বরপ্রদান না করে, তবে পুনর্ব্বার একচিত্তে জপ আরম্ভকরিবে। কিন্তু যদি প্রতিজ্ঞাকরিয়া বরপ্রদানে সম্মত হয়, তাহা হইলে আর জপকরিবে না। পরে অভিলষিত বর গ্রহণকরিয়া আমার কার্য্যসিদ্ধি হইল, এইরূপ জ্ঞানকরিয়া শবের ঝুটিকা মোচনপূর্ব্বক শব প্রক্ষালন ও শবকে স্থানান্তরে সংস্থাপন-করিয়া শবের পাদবন্ধন মোচনকরিবে এবং পূজাদ্রব্য জলে নিক্ষেপকরিয়া শবকে জলে কিম্বা ভূগর্ত্তে নিক্ষেপকরিয়া

স্বগৃহং গত্বা বলিং দদ্যাদ্দিনান্তরে। বলিমন্ত্রস্তু—অগ্রিমরাত্রৌ যেষাং যজমানোঽহং তে গৃহ্লন্ত্বিমং। অথ যৈর্যাচিতানশ্বান্ নরকুঞ্জরশূকরান্। দত্ত্বা পিষ্টময়ানন্তে কর্ত্তব্যং সমুপোষণং। ততঃ পরেঽহ্নি নিত্যক্রিয়াং কৃত্বা পঞ্চগব্যং পিবেৎ। পঞ্চবিংশতিসংখ্যকানপি ব্রাহ্মণান্ ভোজয়েৎ। সপ্তপঞ্চবিহীনান্ বা ক্রমেণৈব দশাবধি। ততঃ স্নাত্বা চ ভুক্ত্বা চ নিবসেদুত্তমং স্থলং। যদি ন স্যাদ্বিপ্রভোজ্যং তদা নির্ধনতাং ব্রজেৎ। তেন চেন্নির্ধনত্বং স্যাত্তদা দেবী প্রকুপ্যতি। ত্রিরাত্রং বাথ ষড্রাত্রং নবরাত্রন্তু গোপয়েৎ। স্ত্রীশয্যাং যদি গচ্ছেত্তু তদা ব্যাধিং বিনির্দ্দিশেৎ। গীতং শ্রুত্বা চ বধিরো-নিশ্চক্ষুর্নৃত্যদর্শনাৎ। যদি বক্তি দিনে বাক্যং তদাস্য মূকতা ভবেৎ। পঞ্চদশদিনং যাবদ্দেহে দেবস্য সংস্থিতিঃ। ন স্বীকার্য্যে গন্ধপুষ্পে বহির্যাতি যদা তদা। তদা বস্ত্রং পরিত্যজ্য গৃহ্লীয়াদ্বসনান্তরং। গোব্রাহ্মণবিনিন্দাঞ্চ ন কুর্য্যাচ্চ কদাচন। দুর্জ্জনং পতিতং ক্লীবং ন স্পৃশেচ্চ কদাচন। দেবগোব্রাহ্মণাদীংশ্চ প্রত্যহং সংস্পৃশেচ্ছুচিঃ। প্রাতর্নিত্যক্রিয়ান্তে চ বিল্বপত্রোদকং পিবেৎ। ততঃ স্নাত্বা তু গঙ্গায়াং প্রাপ্তে ষোড়শবাসরে। স্বাহান্তং মন্ত্রমুচ্চার্য্য তর্পণান্তে নমঃ পদং। এবং শতত্রয়াদূর্দ্ধং দেবান্ সন্তর্পয়েজ্জলৈঃ। স্নানতর্পণশূন্যস্য ন স্যাদ্দেবস্য তর্পণং। ইত্যনেন বিধানেন

স্নানকরিবে। পরে সাধক স্বগৃহে গমনকরিয়া দিনান্তরে পূর্ব্বপ্রতিশ্রুত কুঞ্জরাদি বলি প্রদানকরিবে। বলিমন্ত্র মূলে লিখিত আছে। যদি কোন দেবতা কুঞ্জর, অশ্ব, নর কিম্বা শূকর বলি প্রার্থনাকরে, তাহা হইলে দেবতার প্রার্থনানুসারে পিষ্টকনির্ম্মিত স্ব-স্ব-অভিলষিত বলি প্রদানকরিয়া সাধক উপবাসী থাকিবে। পরদিবস সাধক প্রাতঃকৃত্যাদি নিত্যকর্ত্তব্যক্রিয়া সমাপনকরিয়া পঞ্চগব্য পানকরিবে এবং পঞ্চবিংশতিসংখ্যক ব্রাহ্মণকে ভোজনকরাইবে। অশক্তিতে ঐ পঞ্চবিংশতির সপ্ত কিম্বা পঞ্চ বিহীন করিয়া স্বীয়শক্তি-অনুসারে দশপর্য্যন্ত ব্রাহ্মণসংখ্যা হইলেও দোষ হয় না। তৎপরে স্নান ও ভোজন করিয়া উত্তম স্থানে বাসকরিবে। যদি ব্রাহ্মণভোজন না হয়, তাহা হইলে সাধক নির্ধন হয়। ব্রাহ্মণভোজন না করাইলে সাধক নির্ধন হয়, বিশেষতঃ দেবীও প্রকুপিতা হইয়া থাকেন। এইরূপে মন্ত্রসিদ্ধি হইলে, ত্রিরাত্রি, ছয়রাত্রি অথবা নয়রাত্রি-পর্য্যন্ত গোপনকরিয়া রাখিবে। কোনরূপেও মন্ত্রসিদ্ধির বিষয় প্রকাশকরিবে না। মন্ত্রসিদ্ধি হইলে যদি সাধক স্ত্রীশয্যায় গমনকরে, তাহা হইলে সাধকের ব্যাধি হইয়া থাকে; যদি গীত শ্রবণকরে, তবে বধির এবং নৃত্য দর্শনকরিলে, অন্ধ হয়। আর যদি দিবাভাগে কাহার সহিত কথা বলে, তাহা হইলে সাধক মূক হইয়া থাকে। পঞ্চদশদিবসপর্য্যন্ত এইরূপ সর্ব্বকর্ম্ম পরিত্যাগকরিয়া থাকিবে। কারণ, সাধকের শরীরে পঞ্চদশদিনপর্য্যন্ত দেবীর অবস্থান থাকে। উক্ত কতিপয় দিবসপর্য্যন্ত সাধক গন্ধ কিম্বা পুষ্প গ্রহণকরিবে না এবং যে সময়ে বাহিরে গমনকরিবে, তখন তাহাকে পরিধেয় বস্ত্র পরিত্যাগপূর্ব্বক বসনান্তর পরিধানকরিতে হইবে। কদাচ গো অথবা ব্রাহ্মণের নিন্দা করিবে না; দুর্জ্জন, পতিত ও ক্লীব মনুষ্যকে স্পর্শকরিবে না; প্রতিদিন শুদ্ধদেহ হইয়া দেবতা, গো, ব্রাহ্মণ প্রভৃতি স্পর্শকরিবে; প্রাতঃকালে নিত্যক্রিয়া সমাপনপূর্ব্বক বিল্বপত্রোদক পানকরিবে; মন্ত্রসিদ্ধির ষোড়শদিবসে গঙ্গাতে স্নানকরিয়া স্বাহান্ত মূলমন্ত্র উচ্চারণপূর্ব্বক, অমুকদেবতাং তর্পয়ামি নমঃ, এই মন্ত্রে দেবীর তর্পণ করিবে। এইরূপে তিনশত বারের অধিক দেবীর তর্পণ করিয়া

সিদ্ধিং প্রাপ্নোতি সাধকঃ। ইহ ভুক্ত্বা বরান্ ভোগানন্তে যাতি হরেঃ পদং। ততোদক্ষিণাং দত্ত্বাচ্ছিদ্রাবধারণং কুর্য্যাৎ ॥ ইতি শবসাধনং ॥

অথ বিদ্যাভেদাঃ। তত্র চণ্ডোগ্রশূলপাণিমন্ত্রাঃ। কুব্জিকাতন্ত্রে—প্রণবঞ্চ ততোমায়াং কূর্চ্চবীজং সমুদ্ধরেৎ। শিবায়েতি ফড়ন্তঞ্চ চণ্ডোগ্রোঽয়ং মহামনুঃ। চণ্ডোগ্রশূলপাণেশ্চ মন্ত্রঃ সর্ব্বার্থসাধকঃ। অস্য ব্রহ্মঋষির্গায়ত্রীচ্ছন্দো মায়া বীজং দেবশ্চণ্ডোগ্র-ঈরিতঃ। ষড়্-দীর্ঘভাজা বীজেন তারাদ্যেন ষড়ঙ্গকং। ধ্যানন্তু—শুদ্ধস্ফটিকসঙ্কাশং চতুর্ব্বাহুং কিরীটিনং। শূলং কপালং দক্ষে তু বামে তু পাশমঙ্কুশং। সুরাপানরসাবিষ্টং সাধকাভীষ্টদায়কং। ধ্যাত্বা সংপূজ্য দেবেশং পঞ্চসহস্রং মহামনুং। দশাংশং সংস্কৃতে বহ্নৌ হুনেদ্রক্তোৎপলেন চ ॥

অথাত্রপ্রয়োগঃ। ত্রিমধ্বক্তেন লভতে কবিতাং ধনভাগ্‌ভবেৎ। রক্তপদ্মস্য হোমেন মহতীং শ্রিয়মাপ্নুয়াৎ। পায়সেন তু হোমেন শত্রূন্ নাশয়তেঽচিরাৎ। কুসুম্ভতৈলহোমেন রিপূন্ হন্যান্ন সংশয়ঃ। করবীরস্য হোমেন বাক্‌স্তম্ভো জায়তে ধ্রুবং। শুক্লপদ্মস্য হোমেন মোহয়েদখিলং জগৎ। ষট্‌কোণাষ্টদলং পদ্মং মধ্যে মূলং প্রপূজয়েৎ। কেবলং শুদ্ধভাবেন

জলদ্বারা দেবতর্পণ করিতে হইবে। স্নান ও দেবীর তর্পণ না করিয়া দেবতর্পণ করিবে না। এইরূপে যে সাধক সিদ্ধিলাভকরিতে পারে, সে বিবিধ দ্রব্য ভোগকরিয়া অন্তকালে হরির পদ প্রাপ্তহয়। তৎপরে দক্ষিণা প্রদানকরিয়া অচ্ছিদ্রাবধারণ করিতে হইবে ॥

অনন্তর বিশেষ বিশেষ দেবতার মন্ত্র ও পূজাপ্রণালী কথিতহইতেছে। প্রথমতঃ চণ্ডোগ্রশূলপাণির মন্ত্র—কুব্জিকা তন্ত্রে লিখিত আছে যে, ওঁ হ্রীঁ হুঁ শিবায় ফট্, এই চণ্ডোগ্রশূলপাণির মহামন্ত্র। এই মন্ত্রে আরাধনা করিলে সাধক সর্ব্বার্থসিদ্ধি লাভকরিতে পারে। উক্ত মন্ত্রের ঋষি ব্রহ্মা, ছন্দঃ গায়ত্রী ও দেবতা চণ্ডোগ্রশূলপাণি। ওঁ হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ওঁ হ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা ইত্যাদি এবং ওঁ হ্রাঁ হৃদয়ায় নমঃ ওঁ হ্রীঁ শিরসে স্বাহা ইত্যাদি ক্রমে করাঙ্গন্যাস করিয়া ধ্যান করিবে। চণ্ডোগ্রশূলপাণি বিশুদ্ধস্ফটিকের ন্যায় শুভ্রবর্ণ, চতুর্ব্বাহুবিশিষ্ট ও কিরীট-ধারী। ইঁহার দক্ষিণহস্তদ্বয়ে শূল ও নরকপাল এবং বামহস্তদ্বয়ে পাশ ও অঙ্কুশ আছে। ইনি সর্ব্বদা সুরাপান-রসে বিহ্বল আছেন এবং সাধকের অভীষ্ট ফল প্রদানকরেন। এই প্রকারে দেবের রূপ চিন্তাকরিয়া যথাবিধি পূজাকরিবে। এই মন্ত্র পঞ্চসহস্র জপকরিলে পুরশ্চরণ হয়। জপান্তে পদ্ধতির লিখিত নিয়মানুসারে জপসংখ্যার দশাংশসংখ্যায় রক্তোৎপলদ্বারা হোমকরিতে হইবে ॥

উক্ত হোমের বিশেষ এই—ঘৃত, মধু ও শর্করা এই ত্রিমধুমিশ্রিত রক্তোৎপলদ্বারা হোমকরিলে সাধকের কবিত্বশক্তি জন্মে ও ধনবৃদ্ধি হয়। রক্তপদ্মদ্বারা হোমকরিলে সাধক মহতী শ্রী লাভকরে, পায়স ও কুসুম্ভতৈলদ্বারা হোমকরিলে অচিরে শত্রুবিনাশ হয়, করবীপুষ্পহোমে শত্রুর বাক্যস্তম্ভন হইয়া থাকে এবং শুক্লপদ্মদ্বারা হোম-করিলে অখিল জগৎ মোহিতকরিতে পারে। এই দেবতার পূজাযন্ত্র এই—প্রথমে ষট্‌কোণ অঙ্কিতকরিয়া তাহার বাহে অষ্টদল পদ্ম অঙ্কিতকরিবে। পরে ষট্‌কোণমধ্যে মূলমন্ত্র লিখিয়া এই যন্ত্রে দেবতার পূজা করিবে। এই

## চণ্ডোগ্রশূলপাণি যন্ত্রং।




হবিষ্যাশী দিবা জপেৎ। অস্য পুরশ্চরণমাত্রেণ নচ বিঘ্নৈর্ব্বিলিপ্যতে। অস্যৈব জপমাত্রেণ সর্ব্বসিদ্ধিমুপালভেৎ ॥ ইতি চণ্ডোগ্রশূলপাণিপ্রকরণং ॥

অথ মাতঙ্গীমন্ত্রঃ। বামকেশ্বরতন্ত্রে—অথ বক্ষ্যে মহাদেবীং মাতঙ্গীং সর্ব্বসিদ্ধিদাং। অস্যোপাসনমাত্রেণ বাক্‌সিদ্ধিং লভতেঽচিরাৎ। প্রণবঞ্চ ততোমায়াং কামবীজঞ্চ কূর্চ্চকং। মাতঙ্গী ঙেযুতা চাস্ত্রবহ্নিজায়াবধির্ম্মনুঃ। ঋষিঃ স্যাদ্দক্ষিণামূর্ত্তির্ব্বিরাট্ ছন্দঃ প্রকীর্ত্তিতং। মাতঙ্গী দেবতা দেবী সর্ব্বকার্য্যপ্রদায়িনী। অঙ্গন্যাসকরন্যাসৌ কুর্য্যান্মন্ত্রী সমাহিতঃ। ষড্‌দীর্ঘভাজা বীজেন প্রণবাদ্যেন কল্পয়েৎ। ষট্‌কোণাষ্টদলং পদ্মং লিখেদ্‌যন্ত্রং মনোহরং। *

দেবতার আরাধনাতে সাধক বিশুদ্ধভাবে হবিষ্যাশী হইয়া দিবাভাগে জপকরিবে। এই মন্ত্রের পুরশ্চরণমাত্র সকল বিঘ্ন নিবারিতহইয়া যায় এবং এই মন্ত্র জপকরিলে সর্ব্ববিষয়ে সিদ্ধিলাভ হইয়া থাকে॥

অনন্তর মাতঙ্গী দেবীর মন্ত্র ও পূজাপ্রণালী কথিতহইতেছে। বামকেশ্বরতন্ত্রে লিখিত আছে যে, অনন্তর মহাদেবী সর্ব্বসিদ্ধিদায়িনী মাতঙ্গী দেবীর মন্ত্রাদি বলিব। এই মন্ত্রে দেবীর উপাসনা করিলে অচিরে সাধকের বাক্‌সিদ্ধি হয়। ওঁ হ্রীঁ ক্লীঁ হূঁ মাতঙ্গ্যৈ ফট্ স্বাহা, এই মাতঙ্গী দেবীর মহামন্ত্র। এই মন্ত্রের ঋষি দক্ষিণামূর্ত্তি, ছন্দঃ বিরাট্ এবং দেবতা মাতঙ্গী দেবী। এই দেবতা সাধকের সর্ব্বকার্য্যে সিদ্ধিপ্রদান করেন। ওঁ হ্রাঁ হৃদয়ায় নমঃ, ওঁ হ্রীঁ শিরসে স্বাহা ইত্যাদি এবং ওঁ হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, ওঁ হ্রীঁ তর্জনীভ্যাং স্বাহা, ইত্যাদি প্রকারে অঙ্গন্যাস ও করন্যাস করিয়া পূজাকরিবে। মাতঙ্গী দেবীর পূজাযন্ত্র এইরূপ—প্রথমে ষট্‌কোণ অঙ্কিত করিয়া তাহার বাহ্যে

* মাতঙ্গী দেবীর পূজাযন্ত্র অবিকল চণ্ডোগ্রশূলপাণির পূজাযন্ত্রের ন্যায়, কেবল মধ্যগত মন্ত্রের প্রভেদ আছে। এই পৃষ্ঠাতে যে চণ্ডোগ্র শূলপাণির যন্ত্র লিখিত আছে, তাহার মধ্যস্থিত ওঁ হ্রীঁ হুঁ শিবায় ফট্ এই মন্ত্রের পরিবর্ত্তে ওঁ হ্রীঁ ক্লীঁ হুঁ মাতঙ্গ্যৈ ফট্ স্বাহা, এই মন্ত্র বিন্যাস-করিলেই মাতঙ্গীর যন্ত্র হয়, সুতরাং পৃথক্ যন্ত্র অঙ্কণ অনাবশ্যক।

তত্র পূজা প্রকর্ত্তব্যা জবাপুষ্পেণ মন্ত্রবিৎ। অষ্টশক্তীশ্চাষ্টদলে পূজয়েৎ সুসমাহিতঃ। মনোভবা রতিঃ প্রীতিঃ ক্রিয়া শ্রদ্ধা চ শক্তয়ঃ। অনঙ্গকুসুমানঙ্গমদনা মদনালসা। ইত্যষ্টশক্তীঃ সংপূজ্য উপহারসমন্বিতঃ। ততোদেবীং পরাং ধ্যায়েৎ সাধকঃ স্থিরমানসঃ। শ্যামাঙ্গীং শশিশেখরাং ত্রিনয়নাং রত্নসিংহাসনস্থিতাং। বেদৈর্ব্বাহুদণ্ডৈরসিখেটকপাশাঙ্কুশধরাং। এবং ধ্যাত্বা মহাদেবীং গন্ধপুষ্পৈর্ম্মনোরমৈঃ। নৈবেদ্যন্তু মহাদেব্যৈ পায়সং শর্করান্বিতং। পুরশ্চরণকালে তু ষট্সহস্রং মনুং জপেৎ। তদ্দশাংশং হুনেদাজ্যৈঃ শর্করামধুভিঃ সহ। ব্রহ্মবৃক্ষোদ্ভবৈঃ কাষ্ঠৈঃ সাধকঃ শক্তিভিঃ সহ। এবং পুরস্ক্রিয়াং কৃত্বা প্রয়োগবিধিমাচরেৎ।



অষ্টদল পদ্ম অঙ্কিতকরিবে। পরে ঐ ষট্‌কোণমধ্যে দেবীর মূলমন্ত্র লিখিয়া যন্ত্র প্রস্তুতকরিবে। এই যন্ত্রে জবা পুষ্পদ্বারা দেবীর অর্চ্চনা করিতে হইবে। যন্ত্রস্থপদ্মের অষ্টদলে বিবিধ উপহারদ্বারা মনোভবা, রতি, প্রীতি, ক্রিয়া, শ্রদ্ধা, অনঙ্গকুসুমা, অনঙ্গমদনা ও অনঙ্গমালসা এই অষ্টশক্তির পূজা করিবে। তৎপরে একাগ্রচিত্তে দেবীর ধ্যান করিবে। মাতঙ্গী দেবীর আকার এইরূপ—শ্যামবর্ণা, অর্দ্ধচন্দ্রধারিণী ও ত্রিনয়নবিশিষ্টা। ইনি বাহুচতুষ্টয়-দ্বারা খড়্গ, খেটক, পাশ ও অঙ্কুশ এই অস্ত্রচতুষ্টয় ধারণকরিয়া রত্ননির্ম্মিত সিংহাসনে উপবিষ্টা আছেন। এই প্রকারে দেবীর রূপ চিন্তাকরিয়া মনোহর গন্ধপুষ্পাদি উপহারে দেবীর অর্চ্চনা করিবে এবং নৈবেদ্য ও শর্করা-মিশ্রিত পায়স মহাদেবীকে নিবেদনকরিয়া দিবে। এই মন্ত্রের পুরশ্চরণে ষট্‌সহস্র জপকরিতে হয়, জপান্তে সাধক জপের দশাংশসংখ্যায় ঘৃত, শর্করা ও মধুমিশ্রিত ব্রহ্মবৃক্ষের সমিধদ্বারা হোমকরিবে। হোমকালে ঐ অষ্টশক্তির নামেও আহুতি দিতে হয়। এইরূপে পুরশ্চরণ সমাপন করিয়া এই দেবতার যে একটি বিশেষ নিয়ম

চতুষ্পথে শ্মশানে বা কলামধ্যে চ মান্ত্রিকঃ। মৎস্যং মাংসং পায়সঞ্চ দদ্যাদ্ধূপঞ্চ গুগ্‌গুলুং। রাত্রিযোগেন কর্ত্তব্যং সদা পূর্ণশ্চ সাধকঃ। এবং প্রয়োগমাত্রেণ কবিতা জায়তে ধ্রুবং। মন্ত্রী জয়তি শত্রূংশ্চ তার্ক্ষ্যো-ভোগিকুলং যথা। শাস্ত্রে বাদে কবিত্বে চ বৃহস্পতিরিবাপরঃ। অনেনৈব বিধানেন মাতঙ্গী সিদ্ধিদায়িনী। নূনং তদ্‌গৃহমাগত্য কুবেরৈর্দীয়তে বসু। বিনা মৎস্যৈর্ব্বিনা মাংসৈর্নার্চ্চয়েৎ পরদেবতাং॥

অথ উচ্ছিষ্টচাণ্ডালিনীমন্ত্রাঃ। উচ্ছিষ্টচাণ্ডালিনী সুমুখী দেবী মহাপিশাচিনী লজ্জাবীজং ঠঁঃ ঠঁঃ ঠঁঃ। তদুক্তং ফেৎকারিণ্যাং—উক্ত্বা উচ্ছিষ্টশব্দন্তু তথা চাণ্ডালিনীতি চ। সুমুখী তু ততোদেবীং কীর্ত্তয়েত্তদনন্তরং। মহাপিশাচিনীং পশ্চাল্লজ্জাবীজং ততঃ পরং। নাদবিন্দুসমাক্রান্তং ঠকারত্রিতয়ং পুনঃ। সবিসর্গং মহাদেবী সর্ব্বসিদ্ধিপ্রদায়কং॥

মন্ত্রান্তরং—উচ্ছিষ্টচাণ্ডালি মাতঙ্গি সর্ব্ববশঙ্করি নমঃ স্বাহা। তদুক্তং তন্ত্রান্তরে—অথ বোচ্ছিষ্টচাণ্ডালি মাতঙ্গিপদ-মীরয়েৎ। ততঃ সর্ব্ববশং চান্তে করি হৃদ্বহ্নিবল্লভা। একোণবিংশতা বর্ণৈঃ সর্ব্বাভীষ্টকরো ভবেৎ॥ মন্ত্রান্তরং মন্ত্রদেবপ্রকাশিকায়াং—বাগ্‌ভবং মায়া কামঃ সৌঃ ঐং জ্যেষ্ঠমাতঙ্গি নমামি উচ্ছিষ্টচাণ্ডালিনি ত্রৈলোক্যবশঙ্করি স্বাহা। ইয়ং বিদ্যা মহেশানি চাপরাং হূঁ সমন্বিতাং। ইয়ং বিদ্যা মহাবিদ্যা সর্ব্বপাপাপহারিণী। সুখদা মোক্ষদা

আছে, তাহা করিবে। ঐ বিশেষ প্রয়োগের নিয়ম এই—সাধক চতুষ্পথস্থলে অথবা শ্মশানে মৎস্য ও মাংস প্রদান করিয়া গুগ্‌গুলুদ্বারা ধূপ দিবে। রাত্রিকালে এই প্রয়োগ কর্ত্তব্য। এইরূপে দেবীর আরাধনা করিলে সাধক পূর্ণমনোরথ হয় এবং কবিত্বশক্তি লাভকরে। এই প্রয়োগদ্বারা সাধকের অগ্নিস্তম্ভন ও বাক্যস্তম্ভনের শক্তি হয়। যেরূপ গরুড় সর্পকুল বিনাশকরে, সেইরূপ সাধক এই দেবীর আরাধনায় সিদ্ধ হইলে শত্রুবর্গ বিনাশকরিতে সমর্থ হয়। মাতঙ্গী দেবীর এইরূপ অর্চ্চনাদ্বারা সাধক শাস্ত্রে, বিবাদে ও কবিত্বে দ্বিতীয় বৃহস্পতির তুল্য হইতে পারে। উক্তরূপে দেবীর উপাসনা করিলে তিনি সাধককে সর্ব্বসিদ্ধি প্রদানকরিয়া থাকেন এবং কুবেরের অনুচরবর্গ তাহার গৃহে ধন প্রদানকরে। মৎস্য ও মাংস ব্যতিরেকে এই দেবতার অর্চ্চনা করিবে না।

অনন্তর উচ্ছিষ্টচাণ্ডালিনীর মন্ত্রসকল কথিতহইতেছে। উচ্ছিষ্টচাণ্ডালিনী সুমুখী দেবী মহাপিশাচিনী হ্রীঁ ঠঃ ঠঃ ঠঃ, এই মন্ত্রে উচ্ছিষ্টচাণ্ডালিনীর পূজা করিবে। এই মন্ত্রোদ্ধারবিষয়ে ফেৎকারিণীতন্ত্রে যে সকল বচন লিখিত আছে, গ্রন্থকার প্রমাণস্বরূপে সেই সকল বচন এই স্থলে উদ্ধৃতকরিয়াছেন।

উচ্ছিষ্টচাণ্ডালিনীর অন্য মন্ত্র এই—উচ্ছিষ্টচাণ্ডালিনি মাতঙ্গি, সর্ব্ববশঙ্করি স্বাহা, এই মন্ত্রে উচ্ছিষ্টচাণ্ডালিনীর অর্চ্চনা করিবে। এই মন্ত্রোদ্ধারের যে সকল বচন তন্ত্রান্তরে লিখিত আছে, তাহা এই স্থলে মূলে দৃষ্টহইবে। এই একবিংশতিবর্ণাত্মক মন্ত্র উপাসকের সর্ব্বপ্রকার অভীষ্টফল প্রদান করে। এইক্ষণ উচ্ছিষ্টচাণ্ডালিনীর মন্ত্রান্তর কথিত হইতেছে, মন্ত্রদেবপ্রকাশিনী গ্রন্থে লিখিত আছে যে, ঐঁ হ্রীঁ ক্লীঁ সৌঃ ঐঁ জ্যেষ্ঠমাতঙ্গি নমামি উচ্ছিষ্টচাণ্ডালিনি ত্রৈলোক্যবশঙ্করি স্বাহা; এই মন্ত্রে উচ্ছিষ্টচাণ্ডালিনী দেবীর আরাধনা করিবে। উক্ত দেবীর অপর মন্ত্র এই—হূঁ ঐঁ হ্রীঁ ক্লীঁ সৌঃ ঐঁ জ্যেষ্ঠমাতঙ্গি নমামি উচ্ছিষ্টচাণ্ডালিনি ত্রৈলোক্যবশঙ্করি স্বাহা। এই মহামন্ত্রে উপাসনা

চৈব রাজ্যসৌভাগ্যদায়িকা। যাং যাং প্রার্থয়তে সিদ্ধিং হটাত্তাং তা-মবাপ্নুয়াৎ। বিধানঞ্চ প্রবক্ষ্যামি শৃণু দেবি বরাননে। ভোজনানন্তরং দেবি বিনৈবাচমনে কৃতে। বলিং দদ্যাৎ প্রথমতোমূলমন্ত্রেণ সাধকঃ। ততোমন্ত্রং জপেদ্ ধ্যাত্বা দেবীং তামিষ্টসিদ্ধয়ে। বলিমপি উচ্ছিষ্টেন। তথাচ—ন তিথির্ন চ নক্ষত্রং নচাঙ্গন্যাসমেব চ। নারিদোষো নবা বিঘ্নং নাশৌচং নিয়মো ন চ। যস্য তিষ্ঠতি মন্ত্রোঽয়ং নচ বিঘ্নৈঃ স-বাধ্যতে। ধ্যানন্তু—শবোপরি সমাসীনাং রক্তাম্বরপরিচ্ছদাং। রক্তালঙ্কারসংযুক্তাং গুঞ্জাহারবিভূষিতাং। ষোড়শাব্দাঞ্চ যুবতীং পীনোন্নতপয়োধরাং। কপালকর্ত্তৃকাহস্তাং পরং জ্যোতিঃস্বরূপিণীং। বামদক্ষিণযোগেন ধ্যায়েন্মন্ত্রবিদুত্তমঃ। উচ্ছিষ্টেন বলিং দত্ত্বা জপেত্তদ্গতমানসঃ। উচ্ছিষ্টেন তু কর্ত্তব্যো জপোঽস্যাঃ সিদ্ধিমিচ্ছতা। উচ্ছিষ্টজপমানস্য জায়ন্তে সর্ব্বসিদ্ধয়ঃ। অপরঞ্চ প্রবক্ষ্যামি শৃণু দেবি ফলপ্রদং। হোমঞ্চ তর্পণঞ্চৈব সর্ব্বকামার্থসিদ্ধয়ে। স্থণ্ডিলে মণ্ডলং কৃত্বা চতুরস্রং সমন্ততঃ। পূজয়েন্মণ্ডলং দেবি মূলমন্ত্রেণ সাধকঃ। ততো মূলমুচ্চার্য্য মণ্ডলায় নমঃ ইতি মন্ত্রেণ বহ্নিস্বরূপাং দেবতাং ধ্যাত্বা হোময়েৎ। তথাচ—ততো দেবীং সমাধায় বহ্নিরূপাং ব্যবস্থিতাং। দেবীং ধ্যাত্বা চরেদ্ধোমং দধিসিদ্ধার্থতণ্ডুলৈঃ। সহস্রমাত্রহোমেন রাজা চ বশগোভবেৎ। মার্জ্জারস্য-তু মাংসেন দেব্যা হোমং সমাচরেৎ। স-প্রাপ্নোতি পরাং বিদ্যাং সর্ব্বশাস্ত্রবশী-

করিলে সর্ব্বপ্রকার পাপ বিনাশহইয়া থাকে। এই দেবী ইহ কালে সুখ ও অন্তকালে মোক্ষ প্রদানকরেন। এই মন্ত্রের মাহাত্ম্যবলে সাধকের রাজ্য ও সৌভাগ্য বৃদ্ধিহয়। এই মন্ত্রের সাধনকরিয়া সাধক যে যে বর প্রার্থনাকরে, তৎক্ষণাৎ সেই সেই বর লাভকরিতে পারে। এই মন্ত্রের সাধনপ্রণালী কথিতহইতেছে। প্রথমতঃ ভোজনান্তে আচমন না করিয়া মূলমন্ত্রে বলি প্রদানকরিবে। তৎপরে দেবীকে হৃদয়ে ধ্যানকরতঃ আপন ইষ্টসিদ্ধিকামনায় মন্ত্র জপকরিবে। এই দেবতাকে উচ্ছিষ্টদ্রব্যদ্বারা বলি প্রদানকরিতে হয়। এই মন্ত্রসাধনে তিথি ও নক্ষত্রাদি বিচারকরিতে হয় না, সকল সময়ে সাধনকরিতে পারে এবং অঙ্গন্যাসাদিও অনাবশ্যক। অরিদোষাদি গণ্যকরিবে না, অশৌচাদি দোষ এই মন্ত্রসাধনে বাধা জন্মাইতে পারে না এবং অন্যকোন নিয়মের বাধ্য হইতে হয় না। এই মন্ত্র যাহার অভ্যস্ত থাকে, তাহার কোন বিঘ্ন ঘটে না। তৎপরে দেবীর ধ্যান করিবে। উচ্ছিষ্টচাণ্ডালিনীর আকার এইরূপ—দেবী শবাসনে উপবিষ্টা, রক্তবস্ত্রপরিধানা, রক্তবর্ণবিভূষণে বিভূষিতা, গুঞ্জাহারে সুশোভিতা ও ষোড়শবর্ষীয়া যুবতী। ইহার পয়োধরযুগল সমুন্নত, বামহস্তে নরকপাল ও দক্ষিণহস্তে কর্ত্তৃকা আছে। ইনি জ্যোতিঃস্বরূপা। মন্ত্রবিদ্ সাধক এইরূপে ধ্যানকরিয়া উচ্ছিষ্টদ্রব্যদ্বারা বলিপ্রদানপূর্ব্বক একাগ্রচিত্তে জপকরিবে। এই দেবতার মন্ত্রসিদ্ধিকামনায় উচ্ছিষ্টদ্রব্যদ্বারা হোমকার্য্য করিতে হইবে। উচ্ছিষ্টচাণ্ডালিনীর মন্ত্র জপকরিলে সাধক সর্ব্বপ্রকার সিদ্ধি লাভকরিতে পারে। উক্ত দেবতার অন্যপ্রকার সাধন এই—সাধক সর্ব্বপ্রকার অভিলাষ পরিপূরণার্থ হোম ও তর্পণ করিবে। পরে স্থণ্ডিলে চতুরস্র মণ্ডল করিয়া মণ্ডলমধ্যে মূলমন্ত্রে দেবীর অর্চ্চনা করিবে এবং মূলমন্ত্র উচ্চারণকরিয়া মণ্ডলায় নমঃ এই মন্ত্রে পূজাকরিয়া বহ্নিস্বরূপা দেবীর ধ্যানান্তে হোমকরিবে। তন্ত্রে লিখিত আছে যে, দেবীকে অগ্নিস্বরূপা চিন্তাকরিয়া দধি ও শ্বেতসর্ষপমিশ্রিত তণ্ডুলদ্বারা হোমকরিবে। এইরূপে সহস্র হোমকরিলে রাজাও বশীভূত হয়। মার্জ্জারের মাংসদ্বারা হোমকরিলে সাধক

কৃতাং। কুর্য্যাচ্ছাগস্য মাংসেন হোমং মধুসমন্বিতং। সহস্রৈকবিধানেন ভবন্তি কুলসিদ্ধয়ঃ। বিদ্যাকামশ্চরেদ্ধোমং শর্করাযুতপায়সৈঃ। নূনং তস্য ভবন্ত্যেব সদ্যো-বিদ্যাশ্চতুর্দ্দশ। বিল্বপত্রৈস্ত্রিমধ্বক্তৈর্ম্মাসমেকং সমাহিতঃ। বন্ধ্যাপি লভতে পুত্রং চিরজীবিন-মুত্তমং। কর্কন্ধুকুসুমং হুত্বা ছাগরক্তসমন্বিতং। দুর্ভগায়া হটাদ্দেবি সৌভাগ্যং শুভদায়কং। রজস্বলায়াবস্ত্রেণ মধুনা পায়সেন চ। হোমং কৃত্বা মহাদেবি ত্রৈলোক্যং বশমানয়েৎ। ইত্যেষা কথিতা দেবী সর্ব্বপাপপ্রণাশিনী। মন্ত্রস্যোচ্চারণাদ্দেবী সর্ব্বপাপপ্রণাশিনী। উচ্ছিষ্টদূষণং ত্যক্ত্বা স-পবিত্রো জপেদ্ধ্রুবং। অত্র যদ্যপি পুরশ্চরণং নোক্তং তথাপি অষ্টোত্তরসহস্রজপঃ। তদ্দশাংশেন হোমাদিকং বোধ্যং। তথাচ—যেষাং জপে চ হোমে চ সংখ্যা নোক্তা-মনীষিভিঃ। তেষা-মষ্টসহস্রন্তু সংখ্যা স্যাজ্জপহোময়োঃ। ইত্যভিধানাৎ। অষ্টসহস্রমষ্টোত্তরসহস্রজপমিতি সম্প্রদায়ঃ। আসাং সিদ্ধবিদ্যত্বাৎ পুরশ্চরণং নাস্তীতি নিবন্ধকারঃ॥

অথ ধূমাবতীমন্ত্রাঃ। দান্তাবর্ঘীশবিন্দ্বন্তৌ বীজং ধূমাবতী দ্বিঠঃ। ধূমাবতী মনুঃ প্রোক্তো বৈরিনিগ্রহকারকঃ। অস্যাঃ পূজা—প্রাতঃকৃত্যাদিকং কৃত্বা ভূতশুদ্ধ্যাদি প্রাণায়ামৌ চ কৃত্বা ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। যথা—শিরসি পিপ্‌পলাদঋষয়ে নমঃ মুখে নিরৃচ্ছন্দসে নমঃ, হৃদি ধূমাবত্যৈ দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ ধাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ধীং তর্জ্জনীভ্যাং স্বাহা ইত্যাদি। এবং ধাং হৃদয়ায় নমঃ ইত্যাদি। ততো-ধ্যানং—বিবর্ণা চঞ্চলা রুষ্টা দীর্ঘা চ মলিনাম্বরা। বিবর্ণকুন্তলা রূক্ষা বিধবা বিরলদ্বিজা। কাকধ্বজরথারূঢ়া বিলম্বিতপয়ো-

সর্ব্বশাস্ত্রে বিদ্যা লাভকরে। মধুমিশ্রিত ছাগমাংসদ্বারা সহস্র হোমকরিলে তাহার কুলদেবতা সিদ্ধ হয়। বিদ্যাকামী ব্যক্তি শর্করাযুক্ত পায়সদ্বারা হোমকরিবে। ইহাতে সাধক চতুর্দ্দশ বিদ্যায় পারদর্শী হইয়া থাকে। ঘৃত, মধু ও শর্করাযুক্ত বিল্বপত্রদ্বারা একমাস পর্য্যন্ত হোমকরিলে বন্ধ্যা নারী চিরজীবী পুত্র পায়। ছাগরক্তের সহিত বদরীপুষ্পদ্বারা হোমকরিলে দুর্ভগা নারী সৌভাগ্য লাভকরে। রজস্বলার বস্ত্রদ্বারা মধু ও পায়স সহযোগে হোমকরিলে ত্রিভুবন বশীভূতকরিতে পারে। এইরূপ দেবীর সাধনপ্রণালী কথিত হইল। এই সাধন সর্ব্বপ্রকার পাপবিনাশক। এই মন্ত্রের উচ্চারণমাত্র সকল পাপ নষ্টহয়। উচ্ছিষ্টদোষ পরিত্যাগকরিয়া বিশুদ্ধভাবে এই দেবতার মন্ত্র জপ করিবে। এই দেবতার পুরশ্চরণে জপাদির সংখ্যা কথিত নাই, কিন্তু অষ্টোত্তরসহস্র জপ ও জপের দশাংশ হোম করিবে। তন্ত্রে লিখিত আছে যে, যে দেবতার পুরশ্চরণে সংখ্যা উক্ত নাই, সেই স্থলে অষ্টোত্তরসহস্র জপ ও তাহার দশাংশ হোমকরিতে হয়। নিবন্ধগ্রন্থকার বলিয়াছেন যে, এই সকল সিদ্ধবিদ্যা, সুতরাং ইহাদিগের সিদ্ধিবিষয়ে পুরশ্চরণের আবশ্যকতা নাই॥

অনন্তর ধূমাবতীর মন্ত্র ও পূজাপ্রণালী লিখিত হইতেছে। ধূঁ ধূঁ ধূমাবতী স্বাহা, এই ধূমাবতীমন্ত্র শত্রুবিনাশক। উক্ত দেবতার পূজাপ্রণালী এই—প্রথমতঃ প্রাতঃকৃত্যাদিসমাপনান্তে ভূতশুদ্ধি ও প্রাণায়াম করিয়া ঋষ্যাদিন্যাস করিবে। ঋষ্যাদিন্যাস মূলে লিখিত আছে, দৃষ্টিকরিলেই বোধগম্য হইবে। তৎপরে মূলের লিখিত প্রণালীতে অঙ্গন্যাস ও করন্যাসকরিয়া ধ্যানকরিবে। দেবীর আকার এইরূপ—ধূমাবতী দেবী বিবর্ণা, চঞ্চলা, রুষ্টা ও দীর্ঘাঙ্গী। ইঁহার পরিহিত বস্ত্র মলিন, কেশকলাপ বিবর্ণ ও রূক্ষ। দন্তসকল বিরল ও স্তনযুগল লম্বিত। ইনি বিধবারূপধারিণী ও কাক-



ধ্বজা। সূর্পহস্তাতিরূক্ষাক্ষী ধৃতহস্তা বরান্বিতা। প্রবৃদ্ধঘোণা তু ভৃশং কুটিলা কুটিলেক্ষণা। ক্ষুৎপিপাসার্দ্দিতা নিত্যং ভয়দা কলহপ্রিয়া। বিরলদ্বিজা বিরলদন্তা। জপেৎ কৃষ্ণচতুর্দ্দশ্যাং পুরশ্চরণসিদ্ধয়ে। উপবাসরতো মন্ত্রী শূন্যাগারে দিবানিশং। শ্মশানে বিপিনে বাপি জপেল্লক্ষন্তু বাগ্‌যতঃ। সোষ্ণীষ আর্দ্রবাসাশ্চ পুরশ্চরণকর্ম্মণি। আখ্যোপরি লিখেন্মন্ত্রং তস্মিন্ স্থাপ্য শিবং যজেৎ। তথাচ—অবষ্টভ্য শিবং শত্রুনাম্না তু প্রজপেন্মনুং। সহস্রস্যার্দ্ধতঃ শত্রুর্জ্বরেণ পরিগৃহ্যতে। পঞ্চগব্যেন শান্তিঃ স্যাজ্জ্বরস্য পয়সা পিবা। পূর্ব্ববৎ পঞ্চোপচারৈঃ সংপূজ্য জপেৎ। তথা—কৃত্বা মন্ত্রে রিপোরাখ্যামারণ্যযামিনীদলে। উৎসাদো-জায়তে শত্রো-র্ম্মনোরযুতজাপতঃ। দগ্ধ্বা কাকং শ্মশানাগ্নৌ তদ্ভস্মাদায় মন্ত্রিতং। বিরোধিনামসংরুদ্ধমন্টাশাস্

---

ধ্বজরথে উপবিষ্টা আছেন। দেবীর নয়নযুগল রূক্ষ, তাহার এক হস্তে সূর্প ও অপর হস্তে বরমুদ্রা. নাসিকা বৃহৎ, দেহ ও নয়ন কুটিল। ইনি ক্ষুধা ও পিপাসাতে কাতরা, ভয়ঙ্করাকৃতি ও কলহতৎপরা। এইপ্রকারে ধ্যানকরিয়া পুরশ্চরণ সিদ্ধির নিমিত্ত কৃষ্ণপক্ষীয় চতুর্দ্দশীতিথিতে উপবাসী থাকিয়া শূন্যালয়ে, শ্মশানে কিম্বা বনপ্রদেশে দিবা ও রাত্রিতে মৌনী হইয়া একলক্ষ মন্ত্র জপকরিবে। পুরশ্চরণকার্য্যে উষ্ণীষধারণ ও আর্দ্রবস্ত্র পরিধান করিয়া কার্য্যকরিবে। পরে শত্রুনামের উপরি (অমুকং শত্রুং মারয়) মূলমন্ত্র লিখিয়া তদুপরি শিবলিঙ্গস্থাপনপূর্ব্বক পূজাকরিয়া জপকরিতে থাকিবে। এইরূপে পঞ্চশতবার ধূমাবতীর মন্ত্র জপকরিলে তৎক্ষণাৎ সেই শত্রু জ্বরপীড়ায় অভিভূত হয়। পঞ্চগব্য অথবা দুগ্ধদ্বারা শিবের অভিষেককরিলে উক্ত জ্বরের শান্তি হইয়া থাকে। পরে পূর্ব্ববৎ পঞ্চোপচারে দেবীর অর্চ্চনা করিয়া জপকরিবে। পরে হরিদ্রাপত্রে শত্রুর নাম লিখিয়া অরণ্যমধ্যে নিক্ষেপকরিয়া তাহার উপরি দশসহস্র মন্ত্র জপকরিবে। ইহাতে শত্রুর উচ্চা-

সদ্যউচ্চাটনং রিপোঃ। মন্ত্রিতমিত্যষ্টোত্তরশতমিতি। অষ্টাশাস্থ ক্ষিপেদিত্যর্থঃ। শ্মশানভস্মনা কৃত্বা শিবং তস্যোপরি ন্যসেৎ। বিরোধিনামসংরুদ্ধং কৃষ্ণপক্ষে সমর্চ্চয়েৎ। মহিষীক্ষীর-ধূপঞ্চ যদ্‌যচ্ছত্রুবিপৎকরং। মহিষীরূপমাসাদ্য স্বপ্নে শত্রুং বিনাশয়েৎ। মন্ত্রেণানেন নিখনে-তদ্ভস্ম রিপুমন্দিরে। শত্রুমুচ্চাটয়েন্নূনং নাত্রকার্য্যা বিচারণা। শ্মশানভস্মনা লিঙ্গং কৃত্বা পুষ্পাদিনার্চ্চয়েৎ। ভগবন্নিতি সমাভাষ্য মনসা কর্ম্ম চিন্তয়ন্। নিম্বকাকচ্ছদাবেকীকৃত্য চাষ্টশতং জপেৎ। দদ্যাদ্ধূপং সাধ্যনাম্না সদ্যোবিদ্বেষয়েদরীন্। অস্যার্থঃ—নিম্বকাকচ্ছদা-বেকীকৃত্য তদুপরি অষ্টোত্তরশতং জপ্ত্বা তেন দ্রব্যেণামুকং দ্বেষয় মূলমুচ্চার্য্য ধূপং দদ্যাৎ। তথাচ—চিতিকাষ্ঠানলে ক্ষীরহোমাচ্ছান্তিঃ সদা ভবেৎ। তথাচ—রজোধূপপ্রদানেন গৃধ্রূপেণ কালিকা মারয়ত্যরিমাগত্য শান্তির্নির্ম্মাল্যধূপতঃ। বরাহকর্ণধূপেন হন্যাচ্ছূকর-রূপিণী। অশ্বত্থপত্রধূপেন শান্তির্ভবতি নান্যথা। শান্তিঃ সর্ব্বাভিচারস্য পঞ্চগব্যেন জায়তে। ক্ষীরেণ বাপি দেবেশি মধুরত্রিতয়েন বা। কীলে ক্ষীরতরোর্ব্বিদর্ভ্য বিলিখেন্মন্ত্রেণ নামা-ক্ষরং জপ্ত্বালিখ্য পদদ্বয়েন নিখনেদুচ্চাটনং বিদ্বিষাং। তৎপাদদ্বয়ধূলিকীর্ণহবিষা দদ্যা-দ্দ্বিজেভ্যো বলিং তজ্জপ্ত্বা চিতিভস্মকীলিতময়ের্গেহে তদুচ্চাটনমিত্যাদিপ্রয়োগঃ॥

টন হয়। শ্মশানাগ্নিতে কাক দগ্ধকরিয়া সেই ভস্ম গ্রহণপূর্ব্বক অষ্টোত্তরশতবার অভিমন্ত্রিতকরিয়া শত্রুর নামে অষ্টদিকে নিক্ষেপ করিবে, ইহাতে তৎক্ষণাৎ শত্রুর উচ্চাটন হইয়া থাকে। শ্মশানভস্মদ্বারা শিবলিঙ্গনির্ম্মাণপূর্ব্বক তদুপরি শত্রুনাম-যুক্ত মন্ত্র লিখিয়া কৃষ্ণপক্ষে অর্চ্চনাকরিবে এবং মহিষীর দুগ্ধদ্বারা ধূপ দিয়া যে যে দ্রব্য শত্রুর অমঙ্গলসূচক সেই সেই দ্রব্য প্রদানকরিবে। এইরূপ অর্চ্চনাকরিলে দেবী মহিষীরূপ ধারণকরিয়া স্বপ্নকালে শত্রুকে বিনাশকরেন। শ্মশান-ভস্ম আনিয়া মূলমন্ত্রে শত্রুর গৃহমধ্যে প্রোথিতকরিয়া রাখিবে, ইহাতে নিশ্চয় শত্রুব্যক্তি উচ্চাটিত হইয়া থাকে। শ্মশানভস্মদ্বারা শিবলিঙ্গ প্রস্তুতকরিয়া পুষ্পাদিদ্বারা অর্চ্চনা করিবে। পরে হে ভগবন্! এইরূপ সম্বোধনবাক্য প্রয়োগ-করিয়া মনে মনে কর্ত্তব্যকর্ম্ম চিন্তা করিতে করিতে নিম্ববৃক্ষস্থিত দুইটি কাকপক্ষ একত্রিতকরিয়া তাহার উপরে অষ্টোত্তরশত মন্ত্র জপ করিবে। অনন্তর শত্রুনামে "অমুকং দ্বেষয়" ইহার পর মূলমন্ত্র উচ্চারণপূর্ব্বক ধূপ দিতে হইবে। ইহাতে শত্রুবর্গের মধ্যে পরস্পর মহাবিদ্বেষভাব উপস্থিতহইয়া থাকে। তন্ত্রে লিখিত আছে যে, চিতার কাষ্ঠ আনিয়া তাহাদ্বারা অগ্নিপ্রজ্বালনপূর্ব্বক দুগ্ধদ্বারা হোমকরিলে শান্তি হইয়া থাকে। রজস্বলার রক্তদ্বারা ধূপ দিলে কালিকা গৃধ্ররূপে আগমনকরিয়া শত্রুবর্গ বিনাশকরেন। নির্ম্মাল্যপত্রপুষ্পাদিদ্বারা ধূপ দিলে উক্ত দোষের শান্তি হয়।' বরাহকর্ণদ্বারা ধূপ প্রদানকরিলে দেবী রজনীযোগে শূকররূপে আগমন করিয়া শত্রুকুল ধ্বংস করেন। অশ্বত্থপত্রদ্বারা ধূপ প্রদানকরিয়া পঞ্চগব্যদ্বারা স্নান ও পঞ্চগব্য পান অথবা কেবল দুগ্ধ পানকরিলে সর্ব্বপ্রকার অভি-চারদোষের শান্তিহইয়া থাকে। অথবা ঘৃত, মধু ও শর্করা এই ত্রিমধুদ্বারাও উক্ত অভিচার দোষের শান্তি হয়। যজ্ঞডুম্বুর প্রভৃতি ক্ষীরিবৃক্ষের কীলক প্রস্তুতকরিয়া তদুপরি শত্রুনামের সহিত ধূমাবতীর মন্ত্র লিখিবে। তৎপরে ঐ কীলকের উপরি মূলমন্ত্র জপকরিয়া পদদ্বয়দ্বারা ভূমিতে প্রোথিত করিবে, ইহাতে শত্রুবর্গের উচ্চাটন হয় এবং শত্রুর পাদদ্বয়ের ধূলি ও ঘৃতদ্বারা পক্ষিগণকে বলি প্রদানকরিয়া চিতিভস্মোপরি মূলমন্ত্র জপকরিয়া সেই ভস্ম শত্রুর গৃহমধ্যে প্রোথিতকরিয়া রাখিবে, ইহাতে শত্রুগণের উচ্চাটন হয়॥

অথ ভদ্রকালীমন্ত্রঃ। প্রাসাদবীজমুদ্ধৃত্য কালীতি পদমুদ্ধরেৎ। মহাকালী পদং চোক্ত্বা কিলিযুগ্মমতঃ পরং। অস্ত্রমগ্নিপ্রিয়াস্তোঽয়ং ভদ্রকালীমহামনুঃ। আরাধ্য প্রজপেন্নিত্য-মষ্টোত্তরশতং জপেৎ। জপমালা বিধাতব্যা অষ্টোত্তরশতেন চ। ধ্যাতব্যেয়ং মহাদেবী ভদ্রকালী ভয়াপহা। আরাধ্যেতি ভূতশুদ্ধ্যাদিপ্রাণায়ামৌ কৃত্বা পঞ্চোপচারৈঃ শিবলিঙ্গে সংপূজ্যেত্যর্থঃ। ধ্যানং যথা— ক্ষুৎক্ষামা কোটরাক্ষী মসিমলিনমুখী মুক্তকেশী রুদন্তী নাহং তৃপ্তা জগদখিলমিদং গ্রাসমেকং করোমি। হস্তাভ্যাং ধারয়ন্তী জ্বলদনলশিখাসন্নিভং পাশযুগ্মং দন্তৈর্জম্বূফলাভৈঃ পরিহরতু ভয়ং পাতু মাং ভদ্রকালী। প্রয়োগমাত্রং কর্ত্তব্যং বৈরিনিগ্রহকারকং। ইয়ং দেবী মহাদেবী শত্রুনিগ্রহকারিণী। যথেষ্টচিন্তয়া চিন্ত্যা ধর্ম্মকামার্থসিদ্ধিদা। অস্য পুরশ্চণাদিকং দক্ষিণকালীতন্ত্রবদিতি কেচিৎ। বস্তুতস্তু পুরশ্চরণমষ্টোত্তরসহস্রজপঃ॥

অথ উচ্ছিষ্টগণেশমন্ত্রঃ। ওঁ হস্তিপিশাচিনি খে ঠদ্বয়ং। তন্ত্রান্তরে—হস্তিপদং সমুচ্চার্য্য পিশাচিনি পদং ততঃ। দেবরাজং সনেত্রঞ্চ কান্তমীশস্বরান্বিতং। বহ্নিজায়াবধির্ম্মন্ত্র-স্তারাদ্যঃ সর্ব্বকামদঃ। প্রণবস্থানে গমিতি কেচিৎ। হস্তিপিশাচিনি খেঽগ্নিবনিতা গং তদাদিত-

অনন্তর ভদ্রকালীমন্ত্র ও পূজাপ্রণালী কথিত হইতেছে। হ্রৌঁ কালি মহাকালি কিলি কিলি ফট্ স্বাহা, এইটি ভদ্রকালী দেবীর মহামন্ত্র। এই মন্ত্রে ভদ্রকালীর পূজাদি করিয়া অষ্টোত্তরশত মন্ত্র জপকরিবে। এই দেবতার মন্ত্রজপে অষ্টোত্তরশতসংখ্যক মালাদ্বারা জপমালা করিতে হইবে। ভদ্রকালী দেবীর ধ্যানকরিলে তিনি সর্ব্বপ্রকার ভয়বিনাশ করেন। দেবীর আরাধনাপ্রণালী এই—প্রথমে ভূতশুদ্ধ্যাদি প্রাণায়ামান্ত কর্ম্ম করিয়া শিবলিঙ্গে গন্ধ, পুষ্প, ধূপ, দীপ ও নৈবেদ্য এই পঞ্চোপচারে পূজা করিবে। তৎপরে ধ্যান করিতে হইবে। দেবীর আকার এইরূপ—ভদ্রকালী দেবী ক্ষুধাতে ক্ষীণাঙ্গী, তাহার নয়নযুগল কোটরমধ্যগত, বদনমণ্ডল মসীর ন্যায় মলিন, কেশগুচ্ছ আলুলায়িত। ইনি সর্ব্বদা রোদন করিতে করিতে বলিয়া থাকেন, কোনরূপে আমার তৃপ্তি হইতেছে না, ইচ্ছা হয়, এই সমস্ত জগৎ একগ্রাসে ভক্ষণ করি। দেবী উভয়হস্তে জাজ্বল্যমান অগ্নিশিখার ন্যায় প্রদীপ্ত পাশযুগল ধারণকরিয়া আছেন। দেবীর দন্তগুলি জম্বূফলের ন্যায় কৃষ্ণবর্ণ, ইনি সাধকের ভয় হরণকরেন। এইপ্রকার রূপবিশিষ্টা ভদ্রকালী দেবী আমাকে রক্ষা করুন। এইপ্রকারে দেবীকে ধ্যানকরিয়া সামান্য পূজাবিধির নিয়মানুসারে পূজা করিবে। এই দেবতার আরাধনা করিলে তৎক্ষণাৎ শত্রুদমন হইয়া থাকে। এই শত্রুনিগ্রহকারিণী ভদ্রকালী দেবীকে যে ব্যক্তি যেরূপ কামনাকরিয়া আরাধনা করে, তাহার সেই অভিলাষ পরিপূর্ণ হয়। কেহ কেহ বলেন, এই দেবতার পুরশ্চরণে দক্ষিণকালিকাদেবীর পুরশ্চরণপদ্ধতি অবলম্বন করিয়া কার্য্য করিবে, বাস্তবিক অষ্টোত্তরসহস্র জপে এই মন্ত্রের পুরশ্চরণ হয়।

উচ্ছিষ্টগণেশের মন্ত্র ও পূজাপ্রণালী এই—ওঁ হস্তিপিশাচিনি খে স্বাহা। এইটি উচ্ছিষ্টগণেশের মন্ত্র। এই মন্ত্রোদ্ধারের যে সকল প্রমাণ অন্যান্য তন্ত্রে লিখিত আছে, তাহা এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। কেহ কেহ বলেন, গং হস্তিপিশাচিনি খে স্বাহা, ইহাই উচ্ছিষ্টগণেশের মন্ত্র। সর্ব্বমন্ত্রের সারভূত এই উচ্ছিষ্টগণেশমন্ত্র সাধারণ

ইতি তত্ত্ববোধাৎ। তথা—সারভূতমিমং মন্ত্রং ন দেয়ং যস্য কস্যচিৎ। গুহ্যং সর্ব্বাগমেষ্বেব হিতবুদ্ধ্যা প্রকাশিতং। তথা—ন তিথির্ন চ নক্ষত্রং নোপবাসো-বিধীয়তে। যথেষ্টচিন্তয়া মন্ত্রঃ সর্ব্বকামফলপ্রদঃ॥

অথ প্রয়োগঃ। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি সুধীর-ঋষয়ে নমঃ মুখে নিবিড়্গায়ত্রীচ্ছন্দসে নমঃ হৃদি উচ্ছিষ্টগণপতয়ে নমঃ। ততঃ প্রণবেন করাঙ্গন্যাসৌ কৃত্বা ধ্যায়েৎ। রক্তমূর্ত্তিং গণেশঞ্চ সর্ব্বাভরণভূষিতং। রক্তবস্ত্রং ত্রিনেত্রঞ্চ রক্তপদ্মাসনে স্থিতং। চতুর্ভুজং মহাকায়ং দ্বিদন্তং সস্মিতাননং। ইষ্টঞ্চ দক্ষিণে হস্তে দন্তঞ্চ তদধঃকরে। পাশাঙ্কুশৌ চ হস্তাভ্যাং জটামণ্ডলবেষ্টিতং। ললাট-চন্দ্ররেখাঢ্যং সর্ব্বালঙ্কারভূষিতং। এবং ধ্যাত্বা করস্থপুষ্পৈর্ম্মূলেন শিরসি সংপূজ্য বহিঃ পূজামারভেৎ। অষ্টদলপদ্মং লিখিত্বা পূজয়েৎ। তত্র প্রথমং মূলেনার্ঘ্যং সংস্থাপ্য দশধা মূলং প্রজপ্য তেনোদকেনাত্মানং পূজোপকরণঞ্চাভ্যুক্ষ্য পুনর্ধ্যাত্বা অষ্টদলপদ্মমধ্যে স্থাপয়েৎ। ততঃ পঞ্চোপচারৈঃ সংপূজ্য পত্রেষু পূর্ব্বাদি ওঁ বক্রতুণ্ডায় স্বাহা। এবং একদন্তায় স্বাহা লম্বোদরায় বিকটায় বিঘ্নেশায় গজবক্ত্রায় বিনায়কায় গণপতয়ে মধ্যে হস্তিমুখায়। সর্ব্বত্র স্বাহান্ততা। পুনর্দেবং ত্রিঃ সংপূজ্য যথাশক্তি জপং কৃত্বা সমর্প্য বলিরূপনৈবেদ্য-মুপনীয় ওঁ

লোককে প্রদানকরিবে না। সর্ব্বতন্ত্রে এই মন্ত্র গুপ্ত আছে, জগতের হিতকামনায় প্রকাশিত হইল। এই দেবতার আরাধনায় তিথিবারাদির কোন নিয়ম নাই এবং উপবাসাদিও করিতে হয় না। যে ব্যক্তি যে যে কামনায় এই দেবতার আরাধনা করে, তাহার সেই সেই মনোরথ পরিপূর্ণ হইয়া থাকে॥

উচ্ছিষ্টগণেশের পূজাপ্রণালী এই—প্রথমতঃ সামান্যবিধি-অনুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত অবশ্য কর্ত্তব্য কার্য্যকলাপ সমাপনকরিয়া ঋষ্যাদিন্যাস করিবে। ঋষ্যাদিন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। তৎপরে ওঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ওঁ তর্জ্জনীভ্যাং স্বাহা ওঁ মধ্যমাভ্যাং বষট্, ওঁ অনামিকাভ্যাং হুঁ, ওঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্, ওঁ করতলপৃষ্ঠাভ্যাং ফট্ এবং ওঁ হৃদয়ায় নমঃ, ওঁ শিরসে স্বাহা, ওঁ শিখায়ৈ বষট্, ওঁ কবচায় হুঁ, ওঁ নেত্রত্রয়ায় বৌষট্ ওঁ করতলপৃষ্ঠাভ্যাং ফট্ এইরূপে করাঙ্গন্যাসকরিয়া ধ্যান করিবে। উচ্ছিষ্টগণেশের মূর্ত্তি রক্তবর্ণ, সর্ব্বপ্রকার আভরণে বিভূষিত, পরিধেয়বস্ত্র রক্তবর্ণ, নয়ন তিনটি। ইনি রক্তপদ্মাসনে অবস্থিত আছেন। এই দেবতার চারিহস্ত, শরীর বৃহৎ, দুইটি দন্ত এবং বদন সর্ব্বদা হাস্যযুক্ত। দক্ষিণভাগের উপরিতন হস্তে বরমুদ্রা এবং অধোহস্তে একটি দন্ত রহিয়াছে। বামভাগের উপরিহস্তে পাশ এবং অধোহস্তে অঙ্কুশ আছে। এই দেবতার মস্তক জটামণ্ডলে পরিবেবিষ্টিত। ললাটে অর্দ্ধচন্দ্র বিরাজমান এইপ্রকারে দেবতার রূপ চিন্তাকরিয়া কর-স্থিত পুষ্প স্বীয় মস্তকে স্থাপনপূর্ব্বক আবাহন করিতে হইবে। প্রথমতঃ মূলমন্ত্রে অর্ঘ্যস্থাপনপূর্ব্বক সেই অর্ঘ্যের উপরি মূলমন্ত্র দশবার জপকরিয়া সেই অর্ঘ্য জলদ্বারা পূজার উপকরণদ্রব্য ও স্বীয় শরীরে অভ্যুক্ষণ করিবে এবং পুনর্ব্বার দেবতার ধ্যানকরিয়া অষ্টদলপদ্মমধ্যে স্থাপন করিতে হইবে। তৎপরে পঞ্চোপচারে দেবতার অর্চ্চনাকরিয়া অষ্টদল-পদ্মের পূর্ব্বাদিপত্রে ওঁ বক্রতুণ্ডায় স্বাহা ইত্যাদি মূলের লিখিত দেবতাগণের পূজা করিবে। অনন্তর পদ্মমধ্যে ওঁ হস্তিমুখায় স্বাহা, এই মন্ত্রে অর্চ্চনা করিবে। পুনর্ব্বার তিনবার মূলদেবতার পূজাকরিয়া যথাশক্তি মূলমন্ত্র জপান্তে

উচ্ছিষ্টগণেশায় মহাকালায় এষ বলির্নমঃ ইতি বলিং দত্ত্বা আচমনীয়াদিকং দদ্যাৎ। বিশেষফলকাঙ্ক্ষিভিঃ পুনঃ হ্রাঁ হ্রীঁ হ্রৈঁ হ্রূঁ ফট্ স্বাহা ইত্যনেন বলিং দদ্যাৎ। ততঃ পুষ্পমেকং দক্ষিণদিশি ক্ষিপ্ত্বা ক্ষমস্বেতি বিসর্জ্জয়েৎ। অস্য পুরশ্চরণং ষোড়শসহস্রজপঃ। তথাচ— কৃষ্ণাং চতুর্থীমারভ্য যাবৎ শুক্লচতুর্থিকা। সহস্রং হি জপেন্নিত্যং যোষিন্নিয়মপূর্ব্বকং। স্নাপয়েন্মধুনা নিত্যং নৈবেদ্যং গুড়পায়সং। ভুক্তোচ্ছিষ্টো জপেন্নিত্যং গণেশোঽহং সদা প্রিয়ঃ। শ্বেতার্কেণাকৃতিং কৃত্বা রক্তচন্দনকেন বা। অঙ্গুষ্ঠমাত্রং প্রতিষ্ঠাপ্য দ্বিজাগ্নিগুরুসন্নিধৌ। জপ্ত্বা ষোড়শসাহস্র্যং সিদ্ধমন্ত্রো ভবেদ্ধ্রুবং। যোষিদিতি যোষিদুপগমনে নিয়মপুরঃসরমিত্যর্থঃ নতু ত্যাগনিয়মঃ। অপ্রসঙ্গাদনৌচিত্যাদনাচান্ত ইতি দর্শনাৎ। উচ্ছিষ্টশ্চাশুচির্ভূত্বা জপপূজনমাচরেৎ। অনুচ্ছিষ্টেন সিধ্যেত তস্মাদেবং সমাচরেৎ। ইতি তন্ত্রান্তরবচনাচ্চ। কেষাঞ্চিন্মতে পূজা নাস্তি মনসা জপেৎ। কেষাঞ্চিন্মতে করাঙ্গন্যাসৌ ন স্তঃ গণেশোঽহমিতি পূর্ব্বোক্তং চিন্তয়েৎ। গর্গমতে বিজনে বনে স্থিত্বা রক্তচন্দনানুলিপ্ততাম্বূলমুখোচ্ছিষ্ট-মুখো জপেৎ। কেষাঞ্চিন্মতে সর্ব্বালঙ্কারভূষিতঃ সর্ব্বাবস্থাসু জপেৎ। অন্যমতে সংপূজ্য মোদকং চর্ব্বয়ন্ ভৃগুমতে ফলমশ্নন্। বিভীষণমতে মাংসনৈবেদ্যং দত্ত্বা তদেব খাদয়ন্॥

অথাত্র প্রয়োগঃ। রাজদ্বারে তথারণ্যে সভায়াং গোত্রসংসদি। বিবাদে ব্যবহারে চ

জপ সমর্পণ করিবে। পরে বলিরূপ নৈবেদ্য আনয়ন করিয়া ওঁ উচ্ছিষ্টগণেশায় ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে বলি নিবেদনকরিতে হইবে। তৎপরে আচমনীয় জল নিবেদনকরিবে। বিশেষ ফলাভিলাষী ব্যক্তি পুনর্ব্বার হ্রাঁ হ্রীঁ হ্রৈঁ হ্রূঁ ফট্ স্বাহা, এই মন্ত্রে বলিপ্রদান করিবে। অনন্তর একটি পুষ্প দক্ষিণদিকে নিক্ষেপকরিয়া ক্ষমস্ব, এই বলিয়া বিসর্জ্জন করিতে হইবে। এই মন্ত্রের পুরশ্চরণে ষোড়শসহস্র জপ করিতে হয়। তাহার বিশেষ নিয়ম এই—কৃষ্ণপক্ষের চতুর্থী হইতে আরম্ভকরিয়া শুক্লপক্ষের চতুর্থী পর্য্যন্ত স্ত্রীসহযোগে প্রতিদিন একসহস্র করিয়া জপকরা কর্ত্তব্য। প্রতিদিন দেবতাকে মধুদ্বারা স্নান করাইয়া গুড়পায়স নৈবেদ্য প্রদান করিবে। ভোজনের পর আচমন না করিয়া উচ্ছিষ্টমুখেই এই দেবতার মন্ত্র জপ করিবে। শ্বেতআকন্দ অথবা রক্তচন্দনদ্বারা অঙ্গুষ্ঠপ্রমাণ উচ্ছিষ্টগণেশের প্রতিমূর্ত্তি নির্ম্মাণকরিয়া সেই মূর্ত্তিতে প্রাণপ্রতিষ্ঠাপূর্ব্বক, ব্রাহ্মণ, অগ্নি ও গুরুসন্নিধানে ষোড়শসহস্র মন্ত্র জপকরিলে মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। উচ্ছিষ্টমুখে ও অশুচি হইয়া এই দেবতার মন্ত্র জপ ও পূজাদিকার্য্য করিবে। তন্ত্রান্তরে লিখিত আছে যে, অনুচ্ছিষ্টমুখে এই দেবতার জপ পূজাদি করিলে মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। কোন কোন তন্ত্রমতে এই দেবতার আরাধনাতে পূজা করিতে হয় না, কেবল মানসিক জপ করিবে। অন্যান্যতন্ত্রমতে করাঙ্গন্যাস করিবে না, আমিই স্বীয় গণেশস্বরূপ এইরূপ চিন্তাকরিয়া জপকরিবে। গর্গমুনি বলেন যে, নির্জ্জনবনে উপবেশনকরিয়া রক্তচন্দনলিপ্ত তাম্বূল ভক্ষণ করিতে করিতে জপ করিবে। অন্যান্য তন্ত্রে লিখিত আছে যে, সাধক সর্ব্বপ্রকার অলঙ্কারে বিভূষিত হইয়া সর্ব্বদা জপ করিবে। অন্যকোন তন্ত্রমতে দেবতার অর্চ্চনাকরিয়া মোদক চর্ব্বণকরিতে করিতে জপ করিবে। ভৃগুমুনির এই মত যে, উচ্ছিষ্টগণেশের আরাধনাতে ফল ভক্ষণকরতঃ জপ করিবে। বিভীষণ বলেন, মাংসদ্বারা নৈবেদ্য প্রদানকরিয়া সেই নৈবেদ্য ভোজনকরিতে করিতে জপ করিবে॥

সংগ্রামে শত্রুসঙ্কটে। নৌকায়াং বিপিনে বাপি দ্যূতে চ ব্যসনে তথা। গ্রামদাহে চৌর-বিদ্ধে সিংহব্যাঘ্রাদি সঙ্কটে। স্মরণাদেব দেবস্য সর্ব্বং বৈ বিদ্রুতং ভবেৎ। তৎসর্ব্বং নশ্যতি ক্ষিপ্রং সূর্য্যেণৈব তমো-যথা। তথা—সদোচ্ছিষ্টগণেশানো যক্ষরাজেন ধীমতা। আরা-ধিতঃ সোপহারৈঃ সম্যগিষ্টফলপ্রদঃ। এবং কৃত্বা ব্যবস্থাস্তু তদ্ধনেশ্বরতাং গতঃ। অপামার্গ-সমিদ্ধোমে সৌভাগ্যং লভতে ধ্রুবং। অষ্টোত্তরশতৈর্ম্মন্ত্রী মূলমন্ত্রাভিমন্ত্রিতং। তথা—বানরাস্থিসমুদ্ভূতং কীলিতং মন্ত্রমন্ত্রিতং। নিখনেন্মন্দিরে যস্য ভবেদুচ্চাটনং পরং। অথ বীথ্যাং খনেদ্‌যস্য ক্রয়বিক্রয়ণং হরেৎ। নিখনেচ্ছৌণ্ডিকাগারে তন্মদ্যং বৈকৃতং ভবেৎ। বেশ্যাগৃহে তু নিখনেদ্ গ্রাহকং লভতে ন সা। কন্যাগৃহে তু নিখেন্ন বিবাহোভবেদ্ ধ্রুবং। মানুষাস্থিসমুদ্ভূতং কীলকঞ্চাভিমন্ত্রিতং। নিখনেন্মন্দিরে যস্য মরণং তস্য নিশ্চিতং। উদ্ধৃতে তু ভবেৎ স্বাস্থ্যমিতি সর্ব্বস্য সম্মতং। যস্য নাম্না জপেন্মন্ত্রং সহস্রং স বশো ভবেৎ। পঞ্চ-সহস্রহোমেন উদ্বহেত বরাং স্ত্রিয়ং। সহস্রদশহোমেন রাজা সদ্যো-বশো-ভবেৎ। লক্ষ-জাপেন রাজৈব দ্বিলক্ষে রাজপংক্তয়ঃ। দশলক্ষেণ তদ্রাষ্ট্রং বশ্যং তস্য চ সর্ব্বথা। অণি-মাদিমহাসিদ্ধিঃ কোটিহোমান্ন সংশয়ঃ। খেচরত্বং ভবেন্নিত্যং সর্ব্বজ্ঞত্বঞ্চ জায়তে। মন্ত্রং লিখিত্বা শিরসি কণ্ঠে বা ধারয়েদ্‌যদি। সৌভাগ্যং সর্ব্বরক্ষা চ ভবেত্তত্র সুনিশ্চিতং॥

উচ্ছিষ্টগণেশের বিশেষ প্রয়োগ এই—রাজদ্বারে, অরণ্যে, সভাতে, গোত্রসমাজে, বিবাদে, ব্যবহারে, যুদ্ধে, শত্রু সঙ্কটে, নৌকাতে, কাননে, দ্যূতকার্য্যে, বিপৎসময়ে, গ্রামদাহে, চৌরভয়ে ও সিংহব্যাঘ্রাদিভয়ে এই দেবতার মন্ত্র স্মরণকরিলে সকল বিঘ্নবিনাশ পায়। ধীমান্ যক্ষরাজ কুবের সর্ব্বদা বিবিধ উপহারদ্বারা এই উচ্ছিষ্টগণেশের আরাধনা করিতেন, সেই আরাধনার বলে কুবের অভিলষিত ফল লাভকরিয়া ধনেশ্বরত্ব প্রাপ্ত হইয়াছেন। মূলমন্ত্রে অষ্টোত্তরশত অভিমন্ত্রিত করিয়া অপামার্গ সমিধদ্বারা এই দেবতার হোমকরিলে সাধক সৌভাগ্য লাভকরে। বানরাস্থিনির্ম্মিত কীলক উচ্ছিষ্টগণেশ মন্ত্রে অভিমন্ত্রিতকরিয়া যাহার গৃহমধ্যে প্রোথিত করাযায়, সেই ব্যক্তির উচ্চাটন হইয়া থাকে। উক্ত কীলক কোন পণ্যশালায় পুঁতিয়া রাখিলে সেই গৃহে ক্রয় বিক্রয়াদি ব্যবসায় হয় না। শৌণ্ডিকের আলয়ে উক্ত কীলক প্রোথিতকরিলে সেই গৃহস্থিত সুরা বিকৃত হইয়া যায়। কোন বেশ্যার গৃহে উক্ত কীলক নিখনন করিলে, সেই বেশ্যাকে কেহ আদর করে না। কোন অবিবাহিত কন্যার মন্দিরে ঐ কীলক পুঁতিয়া রাখিলে সেই কন্যার বিবাহ হয় না। মনুষ্যাস্থিনির্ম্মিত কীলক উক্ত মন্ত্রে অভিমন্ত্রিত করিয়া, যাহার গৃহে প্রোথিত করিবে নিশ্চয় সেই ব্যক্তির মৃত্যু হয়। উক্ত কীলক উদ্ধৃতকরিয়া ফেলিলে দোষসকলের শান্তি হয়। যাহার নাম উল্লেখ করিয়া উক্ত মন্ত্র একসহস্র জপ করিবে, অবশ্য সেই ব্যক্তি বশীভূত হইয়া থাকে। বিবাহকামী ব্যক্তি পঞ্চসহস্র মন্ত্র জপকরিলে উত্তমা স্ত্রী লাভকরিতে পারে। এই মন্ত্রে দশসহস্র হোমকরিলে তৎক্ষণাৎ রাজা বশীভূত হয়। উচ্ছিষ্ট গণেশমন্ত্র একলক্ষ জপকরিলে রাজা, দুইলক্ষ জপে রাজবর্গ ও দশলক্ষ জপকরিলে রাজার সমস্ত রাজ্য বশীভূত হয়। উক্ত মন্ত্র এককোটি জপকরিলে সাধকের অণিমাদি অষ্টসিদ্ধি লাভ হয়, শূন্যগমনে শক্তি জন্মে এবং সর্ব্বজ্ঞত্ব প্রাপ্ত হয়। এই মন্ত্র ভূর্জ্জপত্রে লিখিয়া কণ্ঠে কিম্বা মস্তকে ধারণকরিলে নিশ্চয় সাধকের সৌভাগ্যবৃদ্ধি হইয়া থাকে।

অথ ধনদামন্ত্রঃ। তচূর্য্যং বিন্দুসংযুক্তং লজ্জাবীজং সমুদ্ধরেৎ। লক্ষ্মীবীজং ততোদেবী সম্বোধ্যা চ রতিপ্রিয়া। বহ্নিজায়াবধিঃ প্রোক্তো মন্ত্ররাজোত্তমোত্তমঃ। তন্ত্রান্তরে—তচূর্য্যং বিন্দুসংযুক্তং লক্ষ্মীপ্রণবমেব চ। মায়াবীজং সমুদ্ধৃত্য সম্বোধ্যা চ রতিপ্রিয়া। বহ্নিজায়াবধিঃ প্রোক্তো মন্ত্ররাজোত্তমোত্তমঃ। লক্ষ্মীপ্রণবং শ্রীবীজং কুবেরানুমতোঽয়ং মন্ত্রঃ॥

অস্য পূজা।—প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং কৃত্বা ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি কুবেরঋষয়ে নমঃ মুখে পংক্তিচ্ছন্দসে নমঃ হৃদি ধনদায়ৈ দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং স্বাহা ইত্যাদি। এবং হৃদয়াদিষু। ততোধ্যানং—কুঙ্কুমোদর-গর্ভাভাং কিঞ্চিদ্‌যৌবনশালিনীং। মৃণালকোমলভুজাং কেয়ূরাঙ্গদভূষণাং। তুলাকোটিপরিভ্রান্তপাদপদ্মদ্বয়ান্বিতাং। মাণিক্যহারমুকুটকুণ্ডলাদিবিভূষিতাং। নীলোৎপলদৃশং কিঞ্চিদুদ্যৎকুচবিরাজিতাং। করাভ্যাং ভ্রাম্যৎকমলাং রক্তবস্ত্রাঙ্গরাগিণীং। হেমপ্রাকারমধ্যস্থাং রত্নসিংহাসনোপরি। ধ্যায়েৎ কল্পতরোর্ম্মূলে দেবতাং ধনদায়িকাং। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য বহিঃপূজা মারভেৎ। অস্য পূজাযন্ত্রং। নবযোন্যাত্মকং চক্রং বিলিখেৎ কর্ণিকোপরি। দিগ্‌দলং পদ্মমালিখ্য চতুরস্রং লিখেদ্বহিঃ। কোণেষু বজ্রান্ সংলিখ্য মধ্যে বীজং সমুল্লিখেৎ। ততোঽর্ঘ্যস্থাপনং। ফড়িতি পাত্রং প্রক্ষাল্য নমঃ ইত্যনেন জলেনাপূর্য্য তত্র

---

অনন্তর ধনদাদেবীর মন্ত্র ও পূজাপ্রণালী কথিত হইতেছে। ধং হ্রীঁ শ্রীঁ রতিপ্রিয়ে স্বাহা এই মন্ত্রে ধনদার পূজা করিবে। এই মন্ত্র সর্ব্বমন্ত্রপ্রধান। তন্ত্রান্তরে লিখিত আছে যে, ধং শ্রীঁ হ্রীঁ রতিপ্রিয়ে স্বাহা, এইটি অন্যপ্রকার ধনদামন্ত্র। কুবের এই মন্ত্রে ধনদার আরাধনাকরিয়া ধনেশ্বর হইয়াছিলেন।

ধনদাদেবীর পূজাপ্রণালী এই—সামান্যবিধির নিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত কার্য্যকরিয়া ঋষ্যাদিন্যাস করিবে। ঋষ্যাদিন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে লিখিত আছে, দৃষ্টিকরিলেই বোধগম্য হইবে। তৎপরে হ্রাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ হ্রীঁ তর্জনীভ্যাং স্বাহা ইত্যাদি এবং হ্রাং হৃদয়ায় নমঃ, হ্রীঁ শিরসে স্বাহা ইত্যাদিক্রমে করাঙ্গন্যাস করিয়া ধ্যান করিবে। দেবতার আকার এইরূপ—ধনদাদেবী কুঙ্কুমের কোষের অভ্যন্তরভাগের ন্যায় বর্ণবিশিষ্টা ও অভিনবযৌবনশালিনী। ইহাঁর ভুজযুগল মৃণালের ন্যায় কোমল এবং কেয়ূরাদি বিবিধবিভূষণে অলঙ্কৃত। পাদপদ্মযুগলে নূপুর বাদিত হইতেছে। মাণিক্যহার, মুকুট ও কুণ্ডলাদি অলঙ্কার স্ব স্ব স্থানে শোভা সম্বর্দ্ধন করিতেছে। নয়নযুগল নীলোৎপলের ন্যায়। কুচযুগল কিঞ্চিৎ উন্নত। ধনদাদেবী হস্তদ্বারা পদ্ম ভ্রামিত করিতেছেন। ইহাঁর শরীরযষ্টি লোহিতবর্ণ অনুলেপনদ্রব্যে সংরঞ্জিত। ইনি রক্তবর্ণ বস্ত্র পরিধানকরিয়া সুবর্ণপ্রাকারমধ্যস্থিত কল্পতরুর মূলে রত্নময়সিংহাসনোপরি উপবিষ্টা আছেন। ইনি সাধকদিগকে ধন প্রদানকরেন। এইরূপে ধ্যান ও মানসপূজা করিয়া বাহ্যপূজা আরম্ভ করিবে। ধনদাদেবীর পূজাযন্ত্র এই—নবযোনিবিশিষ্ট একটি চক্র অঙ্কিত করিয়া তাহার বাহ্যভাগে অষ্টদলপদ্ম অঙ্কিত করিবে। তদ্বাহ্যে চতুরস্র লিখিয়া চারিকোণে বজ্রাকারচিহ্ন অঙ্কিত করিতে হইবে এবং পদ্মমধ্যে ধং এই বীজ লিখিয়া যন্ত্র প্রস্তুত করিবে। তৎপরে অর্ঘ্যস্থাপন—ফট্ এই মন্ত্রে অর্ঘ্যপাত্র প্রক্ষালনপূর্ব্বক নমঃ এই মন্ত্রে অর্ঘ্যপাত্রকে জলদ্বারা পরিপূর্ণ করিবে। তৎপরে ওঁ এই মন্ত্রে অর্ঘ্য-

প্রণবেণ গন্ধপুষ্পে নিক্ষিপ্য তীর্থমাবাহ্য ধেনুমুদ্রাং প্রদর্শ্য তদুপরি মূলং দশধা জপ্ত্বা তজ্জলং কিঞ্চিৎ প্রোক্ষণীপাত্রে নিঃক্ষিপ্য তেনোদকেনাত্মানং পূজোপকরণং মূলেন ত্রিরভ্যুক্ষ্য আধারশক্ত্যাদি হ্রীঁ জ্ঞানাত্মনে নমঃ ইত্যন্তং পীঠপূজাং বিধায় ওঁ পদ্মাসনায় নমঃ ইতি মধ্যে সংপূজ্য পুনর্ধ্যাত্বাবাহ্য পঞ্চোপচারৈঃ পূজয়েৎ। ততো যোনিমুদ্রাং প্রদর্শ্য কেশরেষ্বগ্ন্যাদিকোণেষু মধ্যে দিক্ষু চ হ্রাঁ হৃদয়ায় নমঃ ইত্যাদিনা ষড়ঙ্গেন পূজয়েৎ। ততো দলেষু পূর্ব্বাদি ওঁ লক্ষ্ম্যৈ নমঃ এবং পদ্মায়ৈ পদ্মালয়ায়ৈ শ্রিয়ৈ হরিপ্রিয়ায়ৈ তারায়ৈ কমলায়ৈ অব্জায়ৈ চঞ্চলায়ৈ লোলায়ৈ মধ্যে দেবীঞ্চ পুনঃ পূজয়েৎ। ততো যথাশক্তি জপ্ত্বা সমর্প্য ক্ষমস্বেতি বিসর্জ্জয়েৎ। অস্য পুরশ্চরণং লক্ষজপঃ। তথাচ—প্রজপেদক্ষসূত্রেণ রত্নাদি-

ধনদা যন্ত্রং।




পাত্রে গন্ধপুষ্প নিক্ষেপকরিয়া গঙ্গে চ যমুনে চৈব ইত্যাদি মন্ত্রে তীর্থাবাহনপূর্ব্বক ধেনুমুদ্রা প্রদর্শনকরিয়া অর্ঘ্যপাত্রোপরি মূলমন্ত্র দশবার জপ করিবে। পরে অর্ঘ্যপাত্রস্থ কিঞ্চিৎ জল প্রোক্ষণীপাত্রে নিক্ষেপকরিয়া সেই জলদ্বারা মূলমন্ত্রে পূজার উপকরণসামগ্রী ও স্বীয় শরীর তিনবার অভ্যুক্ষণ করিবে। অনন্তর ওঁ আধারশক্ত্যৈ নমঃ ইত্যাদি ওঁ হ্রীঁ জ্ঞানাত্মনে নমঃ ইত্যন্ত পীঠপূজা করিয়া ওঁ পদ্মাসনায় নমঃ, এই বলিয়া মধ্যে পূজা করিবে এবং পুনর্ব্বার ধ্যান ও আবাহন করিয়া পঞ্চোপচারে পূজা করিতে হইবে। অনন্তর যোনিমুদ্রা প্রদর্শনপূর্ব্বক কেশরে, অগ্ন্যাদিকোণে, মধ্যে এবং দিক্চতুষ্টয়ে হ্রাঁ হৃদয়ায় নমঃ, হ্রীঁ শিরসে স্বাহা, হ্রূঁ শিখায়ৈ বষট্, হ্রৈঁ কবচায় হুঁ, হ্রৌঁ নেত্রত্রয়ায় বৌষট্, হ্রঃ অস্ত্রায় ফট্ এই ষড়ঙ্গ পূজা করিয়া পূর্ব্বদলে ওঁ লক্ষ্ম্যৈ নমঃ, আগ্নেয়দলে ওঁ পদ্মায়ৈ নমঃ, দক্ষিণদলে ওঁ শ্রিয়ৈ নমঃ, নৈঋ´তদলে ওঁ হরিপ্রিয়ায়ৈ নমঃ, পশ্চিমদলে ওঁ তারায়ৈ নমঃ, বায়ুদলে কমলায়ৈ নমঃ, উত্তরদলে চঞ্চলায়ৈ নমঃ, ঈশানদলে ওঁ লোলায়ৈ নমঃ এইরূপ পূজাকরিয়া মধ্যে পুনর্ব্বার ধনদাদেবীর পূজা করিবে। তৎপরে যথাশক্তি মূলমন্ত্র জপকরিয়া জপ সমর্পণপূর্ব্বক ক্ষমস্ব এই মন্ত্রে বিসর্জ্জন করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে একলক্ষ জপ করিতে

কৃতকেন তু। লক্ষে জপ্তে মন্ত্রসিদ্ধিঃ পুরশ্চর্য্যাং সমাচরেৎ। বিনিয়োগান্ যথা কুর্য্যাৎ সাধকঃ সুমনোহরান্। রাত্রৌ চেজ্জপ্যতে চাষ্টসহস্রং সপ্তবাসরান্। এতেনৈব সুসিদ্ধঃ স্যাৎ পুরশ্চর্য্যাদিকোবিধিঃ। কিমিহ দুর্ল্লভং দেবি সাধয়েদ্‌যদি মানবঃ। ভুক্ত্বা বাপ্যথবাভুক্ত্বা পায়সান্নং প্রদায় চ। দশকৃত্বোঽথবা শৌচমকৃত্বা বা কুচেলতাং। যঃ স্মরেদ্দেবি বিদ্যাং তাং দারিদ্র্যৈর্নাভিভূয়তে। কামদেবং যজেৎ পার্শ্বে দেব্যাঃ প্রত্যহমাদরাৎ। তেন দেব্যা মহাপ্রীতির্ব্বাঞ্ছিতার্থং দদাতি চ। পূজান্তে চ সমায়াতি রাত্রৌ দেবী ধনেশ্বরী। সর্ব্বালঙ্কার-মুৎসৃজ্য দত্ত্বা যাতি নিজালয়ং। ধনঞ্চ বিপুলং দত্ত্বা সাধকস্য মনোরথান্। পূজয়িত্বা মহে-শানি বশগা জায়তে শুভা। যদা ভক্ত্যা মহেশানি চন্দনেনানুলেপনং। দাতব্যং সর্ব্বদা তস্মৈ নিত্যং দারিদ্র্যশান্তয়ে। পূজা কার্য্যা মহাদেব্যাশ্চন্দনেনানুলেপিতা। নৈবেদ্যঞ্চ প্রদাতব্যং নিত্যং দারিদ্র্যশান্তয়ে। যক্ষিণী স্বয়মাহেতি যোমাং স্মরতি মানবঃ। তস্য দারিদ্র্য-সংন্যাসং দাসীবৎ করবাণ্যহং। সহস্রং সপ্তভির্যাবৎ পুরশ্চরণ মিষ্যতে। তথা ঘৃতেন খণ্ডেন মধুনা চ দশাংশতঃ। হোমোঽপি চ বিধাতব্যঃ ক্ষণাদ্দারিদ্র্যশান্তয়ে। পূজা কার্য্যা মহাদেব্যা শ্চন্দনেনানুলেপিতে। তাম্রপাত্রে তথা কার্য্যং মণ্ডলং সুমনোহরং। তত্র পূজা বিধাতব্যা

হয়। এই বিষয়ে তন্ত্রে লিখিত আছে যে, রত্নাদিনির্ম্মিত মালাদ্বারা একলক্ষ মন্ত্র জপকরিলে পুরশ্চরণ হইয়া মন্ত্র-সিদ্ধি হইয়া থাকে। সাধক যেরূপে এই পুরশ্চরণ প্রয়োগ করিবে তাহা এই—সপ্তদিবসপর্য্যন্ত প্রতিদিন রাত্রিকালে অষ্টসহস্র করিয়া জপ করিবে। এইরূপে সপ্তাহপর্য্যন্ত জপকরিলে পুরশ্চরণকার্য্য সিদ্ধি হয়। যদি কোন সাধক এই-রূপে পুরশ্চরণ করে, ইহকালে তাহার কোন্ বস্তু দুর্ল্লভ থাকে না। ভোজনান্তে কিম্বা ভোজন না করিয়া পায়সান্ন বলি প্রদানকরিবে। শৌচাদিদ্বারা পবিত্রদেহ অথবা রাত্রিবাসঃপ্রভৃতি পরিত্যাগ না করিয়া যে ব্যক্তি দশবার ধনদা-মন্ত্র জপ করে, সেই ব্যক্তি দারিদ্র্যদোষে অভিভূত হয় না। দেবীর পার্শ্বে প্রত্যহ কামদেবের অর্চ্চনা করিবে। তাহাতে ধনদার মহাপ্রীতি জন্মে এবং তিনি সন্তুষ্টা হইয়া সাধককে অভিলষিত অর্থ প্রদানকরেন। এইপ্রকারে ধনদার পূজা করিলে পূজাবসানে রাত্রিকালে ধনেশ্বরী সাধকের নিকট আগমন করেন এবং স্বগাত্রের অলঙ্কার পরিত্যাগ করিয়া নিজালয়ে প্রত্যাগমন করিয়া থাকেন এবং সাধককে বিপুল ধন প্রদানকরিয়া তাহার মনোরথ পরিপূর্ণ করেন। ধনদাদেবীর পূজা করিলে সর্ব্বপ্রকার মঙ্গল তাহার বশীভূত হয়। যখন কোন সাধক ভক্তিপূর্ব্বক চন্দনাদি অনুলেপনদ্বারা দেবীর অর্চ্চনা করে, তাহাকে দেবী তৎক্ষণাৎ দারিদ্র্যশান্তির নিমিত্ত ধন প্রদানকরিয়া থাকেন। প্রতি-দিন দারিদ্র্যশান্তিকামনায় দেবীকে চন্দনাদি অনুলেপনদ্রব্যদ্বারা অনুলিপ্ত করিয়া নৈবেদ্য নিবেদনপূর্ব্বক পূজা করিবে। যক্ষিণী দেবী স্বয়ং বলিয়া থাকেন, যে ব্যক্তি আমাকে স্মরণ করে, আমি তাহার নিকট দাসীর ন্যায় থাকিয়া তাহার দারিদ্র্য বিনাশ করি। সপ্তদিবস যাবৎ প্রত্যহ একসহস্র জপকরিয়া জপের দশাংশসংখ্যায় ঘৃত, শর্করা ও মধুদ্বারা হোমকরিলে পুরশ্চরণ সিদ্ধ হয় এবং তৎক্ষণাৎ দারিদ্র্যদোষশান্তি হয়। তাম্রপাত্র চন্দনদ্বারা লেপন করিয়া তাহাতে মনোহরমণ্ডল অঙ্কিত করিয়া সেই মণ্ডলে দেবীর পূজা করিলে কখনও তাহার দারিদ্র্যশঙ্কা থাকে

দেব্যাএবং মণীষিণা। কুতোদারিদ্র্যশঙ্কাস্য স হি কোটীশ্বরো-ভবেৎ। অঙ্গন্যাসকরন্যাসৌ চাঙ্গে চৈবাস্য দেবতা। কুবেরস্য মতেনাস্যাঃ পূজাদি ক্রিয়তে সদা॥

## শ্মশানকালী যন্ত্রং।




অথ শ্মশানকালীমন্ত্রঃ। বাণীং মায়াং ততো লক্ষ্মীং কামবীজমতঃপরং। কালিকে সংপুটত্বেন চতুষ্কং বীজমালিখেৎ। একাদশার্ণা দেবেশি চতুর্ব্বর্গপ্রদায়িনী। অস্যাযন্ত্রং*। পদ্মমষ্টদলং বৃত্তং তদ্বাহে ধরণীতলং। চতুর্দ্বারসমাযুক্তং মধ্যে মূলং সমালিখেৎ। দলেষ্বষ্টসু বিলিখেৎ কবর্গাদ্যষ্টবর্গকং। ধরণ্যাং বিলিখেদাদ্যং চতুষ্কঞ্চ চতুষ্ককং। পূর্ব্বাদি-উত্তরান্তঞ্চ মধ্যে দেবীং প্রপূজয়েৎ॥

অস্যাঃ পূজাক্রমঃ। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং কর্ম্ম কৃত্বা ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। শিরসি

---

না। সেই সাধক কোটিধনের অধিপতি হয়। কুবেরোক্ত পদ্ধতি-অনুসারে অঙ্গন্যাসকরন্যাসপ্রভৃতি পূজাঙ্গকার্য্য করিবে॥

অনন্তর শ্মশানকালীর মন্ত্র ও পূজাপ্রণালী কথিত হইতেছে। ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ কালিকে ক্লীঁ শ্রীঁ হ্রীঁ ঐঁ নমঃ। এই একাদশাক্ষর মন্ত্রে শ্মশানকালীর পূজাদি করিলে দেবী সাধককে ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ এই চতুর্ব্বর্গ প্রদান করেন। শ্মশানকালী দেবীর পূজাযন্ত্র এই—প্রথমতঃ অষ্টদলপদ্ম অঙ্কিত করিয়া তদ্বাহে বৃত্ত, ভূপুর ও চতুর্দ্বার অঙ্কিত করিবে। পদ্মমধ্যে দেবীর মূলমন্ত্র লিখিয়া অষ্টপত্রে কবর্গ, চবর্গ, টবর্গ, তবর্গ, পবর্গ, যবর্গ, শবর্গ ও ল ক্ষ এই অষ্টবর্গ লিখিবে। ভূপুরের চতুষ্কোণে ঐঁ হ্রীঁ শ্রীঁ ও ক্লীঁ এই বীজচতুষ্টয় লিখিবে। এইরূপে পূর্ব্বাদি উত্তরান্ত ঐ বীজচতুষ্টয় লিখিয়া যন্ত্র প্রস্তুত করিয়া সেই যন্ত্রে শ্মশানকালীর পূজা করিবে।

উক্ত দেবতার পূজাক্রম এই—প্রথমতঃ সামান্যপূজাপদ্ধতির লিখিত নিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত

---

* শ্মশানকালীযন্ত্রের পদ্মের মধ্যে "ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ কালীকে" এইরূপ মন্ত্র লিখিত আছে, এইটী যন্ত্রনির্ম্মাতার ভ্রম। ইহার পরিবর্ত্তে "ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ কালিকে ক্লীঁ শ্রীঁ হ্রীঁ ঐঁ নমঃ" এইরূপ বিশুদ্ধ মন্ত্র হইবে।

ভৃগুঋষয়ে নমঃ মুখে নিবৃচ্ছন্দসে নমঃ। হৃদি শ্মশানকালিকায়ৈ দেবতায়ৈ নমঃ গুহ্যে বাগ্বী- জায় নমঃ পাদয়োঃ মায়াশক্তয়ে নমঃ সর্ব্বাঙ্গে কামবীজকীলকায় নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ— ঐঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ হ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা শ্রীঁ মধ্যমাভ্যাং বষট্ ক্লীঁ অনামিকাভ্যাং হুঁ কালিকে কনিষ্ঠাভ্যাং বৌষট্ ক্লীঁ-আদি বাগ্‌ভবান্তং করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়া- দিষু। ততোধ্যানং—অঞ্জনাদ্রিনিভাং দেবীং শ্মশানালয়বাসিনীং। রক্তনেত্রাং মুক্তকেশীং শুষ্কমাংসাতিভৈরবাং। পিঙ্গাক্ষীং বামহস্তেন মদ্যপূর্ণং সমাংসকং। সদ্যঃকৃত্তশিরোদক্ষ- হস্তেন দধতীং শিবাং। স্মিতবক্ত্রাং সদা চামমাংসচর্ব্বণতৎপরাং। নানালঙ্কারভূষাঙ্গীং নগ্নাং মত্তাং সদাসবৈঃ। এবং ধ্যাত্বা জপেদ্দেবীং শ্মশানে তু বিশেষতঃ। গৃহে বাপি গৃহ- স্থোঽপি মৎস্যমাংসসুভোজনৈঃ। নগ্নো ভূত্বা মহাপূজাং কুর্য্যাদ্রাত্রৌ বিশেষতঃ। পূজনন্তু— ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্যার্ঘ্যস্থাপনং কুর্য্যাৎ। পুনর্ধ্যাত্বা পঞ্চোপচারৈঃ সংপূজ্য পত্রেষু ব্রাহ্ম্যা- দিকং পূজয়েৎ। তদ্বহিরসিতাঙ্গাদিভৈরবান্ পূজয়েৎ। অস্যাঃ পুরশ্চরণং একাদশলক্ষ- জপঃ। তথাচ—বর্ণলক্ষং জপেন্মন্ত্রং তদ্দশাংশেন হোময়েৎ। মন্ত্রান্তরং তত্রৈব—কামবীজং সমালিখ্য কালিকায়ৈ সমালিখেৎ। নমোঽন্তেন চ দেবেশি সপ্তার্ণো-মনুরুত্তমঃ। ষড়ঙ্গং কালিকা দেবী অন্যৎ সর্ব্বন্তু পূর্ব্ববৎ ॥

7 অথ বগলামুখীমন্ত্রঃ। তদুক্তং তন্ত্রান্তরে—ব্রহ্মাস্ত্রং সংপ্রবক্ষ্যামি সদ্যঃপ্রত্যয়কারকং।

কর্ম্ম করিয়া ঋষ্যাদিন্যাস করিবে। ঋষ্যাদিন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টিকরিলেই বোধ- গম্য হইবে। তৎপরে করাঙ্গন্যাস করিবে। মূলের লিখিত মন্ত্রে করন্যাস করিয়া ঐঁ হৃদয়ায় নমঃ, হ্রীঁ শিরসে স্বাহা, শ্রীঁ শিখায়ৈ বষট্, ক্লীঁ কবচায় হুঁ, কালিকে নেত্রত্রয়ায় বৌষট্, ক্লীঁ শ্রীঁ হ্রীঁ ঐঁ করতলপৃষ্ঠাভ্যাং ফট্, এইপ্রকার ষড়ঙ্গন্যাস করিবে। তৎপরে ধ্যান করিবে। দেবীর আকার এইরূপ—শ্মশানকালী দেবী গাঢ় অঞ্জনের ন্যায় কৃষ্ণবর্ণা। ইনি সর্ব্বদা শ্মশানে বাস করেন। ইহাঁর নেত্র রক্তপিঙ্গলবর্ণ, কেশসকল আলুলায়িত, দেহ শুষ্ক ও ভয়ঙ্কর, বামহস্তে মাংসযুক্ত মদ্যপূর্ণ পানপাত্র, দক্ষিণহস্তে সদ্যশ্ছিন্ন নরমুণ্ড। দেবী সর্ব্বদা হাস্যবদনা ও আমমাংস চর্ব্বণ করিতেছেন। দেবী বিবিধ অলঙ্কারে বিভূষিতা, নগ্না ও আসবপানে প্রমত্তা। এইপ্রকারে দেবীর রূপ চিন্তাকরিয়া শ্মশানস্থলে অর্চ্চনা করিবে। গৃহস্থব্যক্তি গৃহে বসিয়া মৎস্য, মাংস ও মদ্য পানকরিয়া রাত্রিকালে নগ্ন হইয়া মহা- পূজা করিবে। পূজাপ্রণালী এই—পূর্ব্বোক্তপ্রকারে ধ্যান করিয়া মানসোপচারে দেবীর অর্চ্চনা ও অর্ঘ্যস্থাপন করিবে। পরে পুনর্ব্বার ধ্যানকরিয়া সামান্যবিধির নিয়মে আবাহনাদি পূজাকার্য্য করিয়া গন্ধ, পুষ্প, ধূপ, দীপ ও নৈবেদ্য এই পঞ্চোপচারে দেবীর পূজা করিবে। তৎপরে অষ্টপত্রে ব্রাহ্মী প্রভৃতি অষ্টশক্তি ও অসিতাঙ্গাদি অষ্ট- ভৈরবের পূজা করিতে হইবে। একাদশলক্ষজপে এই দেবতার পুরশ্চরণ হয়। তন্ত্রে লিখিত আছে যে, পুরশ্চরণ- কালে একাদশলক্ষ জপ ও জপের দশাংশসংখ্যায় হোম করিবে। শ্মশানকালিকার অন্যমন্ত্র এই—ক্লীঁ কালিকায়ৈ নমঃ এই সপ্তাক্ষরমন্ত্র সর্ব্বমন্ত্রপ্রধান। এই মন্ত্রের ষড়ঙ্গন্যাস প্রভৃতি পূজার নিয়ম পূর্ব্ববৎ জানিবে ॥

অনন্তর বগলামুখীর মন্ত্র ও পূজাক্রম কথিত হইতেছে। তন্ত্রান্তরে উক্ত আছে যে, সাধকের হিতসাধনার্থ শত্রু-

সাধকানাং হিতার্থায় স্তম্ভনায় চ বৈরিণাং। যস্যাঃ স্মরণমাত্রেণ পবনোঽপি স্থিরায়তে। প্রণবং স্থিরমায়াঞ্চ ততশ্চ বগলামুখি। তদন্তে সর্ব্বদুষ্টানাং ততোবাচং মুখং পদং। স্তম্ভয়েতি ততোজিহ্বাং কীলয়েতি পদদ্বয়ং। বুদ্ধিং নাশয় পশ্চাত্তু স্থিরমায়াং সমালিখেৎ। লিখেচ্চ পুনরোঙ্কারং স্বাহেতি পদমন্ততঃ। ষট্‌ত্রিংশদক্ষরী বিদ্যা সর্ব্বসম্পৎপ্রদায়িনা। স্থিরমায়াং হ্লীং। তথাচ—বহ্নিহীনেন্দ্রযুঙ্‌মায়া স্থিরমায়া প্রকীর্ত্তিতা। তন্ত্রান্তরে—বহ্নিহীনেন্দ্রযুঙ্‌মায়া বগলামুখি সর্ব্বযুক্। দুষ্টানাং বাচমিত্যুক্ত্বা মুখং স্তম্ভয় কীর্ত্তয়েৎ। জিহ্বাং কীলয় বুদ্ধিস্তু বিনাশয়পদং বদেৎ। পুনর্ব্বীজং ততস্তারং বহ্নিজায়াবধির্ভবেৎ। তারাদিকা চতুস্ত্রিংশদক্ষরা বগলামুখী। ইত্যপি মন্ত্রান্তরং॥



বর্গের স্তম্ভনকারক ব্রহ্মাস্ত্রস্বরূপ বগলামুখীর মন্ত্র বলিব। এই ব্রহ্মাস্ত্র প্রয়োগমাত্র ফলপ্রদান করে। এই মন্ত্রে সকলকে স্তম্ভিত করিতে পারা যায়, অধিক কি পবনেরও গতিরোধ হইয়া থাকে। ওঁ হ্লীঁ বগলামুখি সর্ব্বদুষ্টানাং বাচং মুখং স্তম্ভয় জিহ্বাং কীলয় কীলয় বুদ্ধিং নাশয় হ্লীঁ ওঁ স্বাহা। এই ষট্‌ত্রিংশৎ অক্ষর মন্ত্র সাধককে সর্ব্বসম্পৎ প্রদান করে। স্থিরমায়া শব্দে হ্লীঁ। তন্ত্রে লিখিত আছে যে, হ্রীঁ এই শব্দের রেফের পরিবর্ত্তে লকার যোগকরিলে স্থিরমায়া হয়। তন্ত্রান্তরে ওঁ হ্লীঁ বগলামুখি সর্ব্বদুষ্টানাং বাচং মুখং স্তম্ভয় জিহ্বাং কীলয় বুদ্ধিং বিনাশয় হ্লীঁ ওঁ স্বাহা এই চতুস্ত্রিংশদক্ষরমন্ত্র উক্ত আছে॥

অনয়োঃ পূজা। প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্তং বিধায় ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। যথা—শিরসি নারদ-ঋষয়ে নমঃ মুখে ত্রিষ্টুপ্ছন্দসে নমঃ হৃদি বগলামুখ্যৈ দেবতায়ৈ নমঃ। গুহ্যে হ্লীঁ বীজায় নমঃ পাদয়োঃ স্বাহা শক্তয়ে নমঃ। নারদোঽস্য ঋষিং মূর্দ্ধ্নি ত্রিষ্টুপ্ছন্দশ্চ তন্মুখে। শ্রীবগলামুখীং দেবীং হৃদয়ে বিন্যসেত্ততঃ। হ্লীং বীজং গুহ্যদেশে তু স্বাহাশক্তিস্তু পাদয়োঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—ওঁ হ্লীঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ; বগলামুখি তর্জনীভ্যাং স্বাহা। সর্ব্বদুষ্টানাং মধ্যমাভ্যাং বষট্। বাচং মুখং স্তম্ভয় অনামিকাভ্যাং হুঁ। জিহ্বাং কীলয় কীলয় কনিষ্ঠাভ্যাং বৌষট্। বুদ্ধিং নাশয় হ্লীঁ ওঁ স্বাহা করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। তথাচ দিব্য-তন্ত্রে—যুগ্মবাণেষুনপ্তাহিশেষার্ণৈশ্চ মনূদ্ভবৈঃ। করশাখাসু তলয়োঃ করাঙ্গন্যাসমাচরেৎ। ততোমূলান্তে আত্মতত্ত্বব্যাপিনীবগলামুখীশ্রীপাদুকাং পূজয়ামি নমঃ। ইতি মূলাধারে মূলান্তে বিদ্যাতত্ত্বব্যাপিনীবগলামুখীশ্রীপাদুকাং পূজয়ামি ইতি শিরসি। মূলান্তে সর্ব্বতত্ত্ব-ব্যাপিনীবগলামুখীশ্রীপাদুকাং পূজয়ামি। ইতি সর্ব্বাঙ্গে। ততশ্চ—মূর্দ্ধ্নি ভালে দৃশোঃ শ্রোত্রে গণ্ডয়োর্নাসয়োঃ পুনঃ। ওষ্ঠয়োর্ম্মুখবৃত্তে চ দক্ষিণাংশে চ কূর্পরে। মণিবন্ধেঽঙ্গুলের্ম্মূলে গলে চ কুচয়োর্হৃদি। নাভৌ কট্যাং গুহ্যদেশে বামাংশে কূর্পরে তথা। মণিবন্ধেঽঙ্গুলের্মূলে ততশ্চ বিন্যসেৎ পুনঃ। দক্ষবামে চোরুজান্বোর্গুল্ফে চাঙ্গুলিমূলকে। ক্রমেণ মন্ত্রবর্ণাংস্তু ন্যস্য ধ্যায়েদ্যথাবিধি। ততোধ্যানং—মধ্যে সুধাব্ধিমণিমণ্ডপরত্নবেদীসিংহাসনোপরি গতাং

উক্ত মন্ত্রদ্বয়ের পূজাপ্রণালী এই—প্রথমতঃ সামান্যপূজাপদ্ধতির নিয়মানুসারে প্রাতঃকৃত্যাদি প্রাণায়ামান্ত কার্য্য সমাপনকরিয়া ঋষ্যাদিন্যাস করিবে। এই মন্ত্রের ঋষি নারদ, ছন্দঃ ত্রিষ্টুপ্ দেবতা বগলামুখী, বীজ হ্লীঁ, শক্তি স্বাহা। মস্তকে, মুখে, হৃদয়ে গুহ্যে ও পাদে ঋষিপ্রভৃতির ন্যাস করিবে। তৎপরে করাঙ্গন্যাস করিতে হইবে। করাঙ্গন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে স্পষ্টরূপে লিখিত আছে। দিব্যতন্ত্রে লিখিত আছে যে, ক্রমতঃ উক্ত মন্ত্রের দুই, পাঁচ পাঁচ, সপ্ত ও অষ্টবর্ণ করাঙ্গুলিতে ন্যাসকরিয়া অবশিষ্ট বর্ণসকল করতলে ন্যাস করিবে। এই নিয়মে করন্যাসকরিয়া উক্ত প্রণা-লীতে হৃদয়াদি ষড়ঙ্গন্যাস করিবে। তৎপরে মূলমন্ত্র উচ্চারণপূর্ব্বক আত্মতত্ত্বব্যাপিনী বগলামুখী শ্রীপাদুকাং পূজ-য়ামি নমঃ ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে মূলাধারাদি স্থানে ন্যাস করিবে। অনন্তর মন্ত্রবর্ণন্যাস—মস্তকে ওঁ নমঃ, কপালে হ্লীঁ নমঃ, দক্ষিণনেত্রে বং নমঃ, বামনেত্রে গং নমঃ, দক্ষিণকর্ণে লাং নমঃ, বামকর্ণে মুং নমঃ, দক্ষিণগণ্ডে খিং নমঃ, বামগণ্ডে সং নমঃ, দক্ষিণনাসিকায় র্ব্বং নমঃ, বামনাসিকায় দুং নমঃ, উত্তরওষ্ঠে ষ্টাং নমঃ, অধরওষ্ঠে নাং নমঃ, মুখে বাং নমঃ, দক্ষিণস্কন্ধে চং নমঃ, দক্ষিণকূর্পরে মুং নমঃ, দক্ষিণমণিবন্ধে খং নমঃ, দক্ষিণহস্তাঙ্গুলিমূলে স্তং নমঃ, গলে ভুং নমঃ, দক্ষিণস্তনে য়ং নমঃ, বামস্তনে জিং নমঃ, হৃদয়ে হ্বাং নমঃ, নাভিতে কীং নমঃ, কটীদেশে লং নমঃ, গুহ্যদেশে য়ং নমঃ, বামস্কন্ধে কীং নমঃ, বামকূর্পরে লং নমঃ, বামমণিবন্ধে য়ং নমঃ, বামহস্তাঙ্গুলিমূলে বুং নমঃ, দক্ষিণোরুতে দ্ধিং নমঃ, দক্ষিণজানুতে নাং নমঃ, দক্ষিণগুল্ফে শং নমঃ, দক্ষিণপাদাঙ্গুলিমূলে য়ং নমঃ, বামোরুতে ওঁ নমঃ, বামজানুতে হ্লীঁ নমঃ, বামগুল্ফে স্বাং নমঃ, বামপাদাঙ্গুলিমূলে হাং নমঃ। এইরূপে সাধক স্বীয় শরীরে মন্ত্রবর্ণ বিন্যাসকরিয়া ধ্যান করিবে। সুধাসাগরমধ্যে মণিময়মণ্ডপ, তন্মধ্যে রত্ননির্ম্মিত বেদীর উপরি সিংহাসন আছে,

পরিপীতবর্ণাং। পীতাম্বরাভরণমাল্যবিভূষিতাঙ্গীং দেবীং স্মরামি ধৃতমুদ্গরবৈরিজিহ্বাং। জিহ্বাগ্রমাদায় করেণ দেবীং বামেন শত্রূন্ পরিপীড়য়ন্তীং। গদাভিঘাতেন চ দক্ষিণেন পীতাম্বরাঢ্যাং দ্বিভুজাং নমামি। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য বহিঃপূজামারভেৎ। তত্র প্রথমতোঽর্ঘ্যস্থাপনং। যথা—অষ্টাঙ্গুলং চতুরস্রং বিধায় ঈশানাদিকোণেষু পূর্ব্বাদিদিক্ষু চ কুসুমাক্ষতরক্তচন্দনৈঃ গ্লৌঁ গণপতয়ে নমঃ ইত্যনেন গন্ধদানেন সংপূজ্য তেন মধুনা বা অর্ঘ্যপাত্রমাপূরয়েৎ। ততো বারত্রয়ং বিদ্যয়া সংপূজ্যাঙ্গানি বিন্যসেৎ। ততো ধেনুযোনিমুদ্রাং প্রদর্শ্য তেনোদকেনাত্মানং পূজোপকরণঞ্চাভ্যুক্ষয়েৎ॥

অস্যাযন্ত্রং। ত্র্যস্রং ষড়স্রং বৃত্তমষ্টদলপদ্মং ভূপুরান্বিতং। ততো মূলমুচ্চার্য্য ওঁ আধারশক্তিকমলাসনায় নমঃ এবং শক্তিপদ্মাসনায় নমঃ। ততঃ পূর্ব্ববদ্ধ্যাত্বা পীঠে আবাহ্য

বগলামুখী যন্ত্রং।



বগলামুখী দেবী সেই সিংহাসনে উপবিষ্টা আছেন। ইনি পীতবর্ণা এবং পীতবর্ণ বস্ত্র, পীতবর্ণ আভরণ ও পীতবর্ণ মাল্যদ্বারা বিভূষিতা। ইহাঁর এক হস্তে মুদগর ও অপর হস্তে বৈরিজিহ্বা। ইনি বামহস্তে শত্রুর জিহ্বাগ্র ধারণকরিয়া দক্ষিণহস্তে গদাঘাতে শত্রুকে পরিপীড়ন করিতেছেন। বগলামুখী দেবী পীতবস্ত্রে আবৃত ও দ্বিভুজা। এইপ্রকারে ধ্যান ও মানসপূজা করিয়া বাহ্যপূজা আরম্ভ করিবে। প্রথমতঃ অর্ঘ্যস্থাপন—অষ্টাঙ্গুলপরিমিত চতুরস্র মণ্ডল করিয়া তদুপরি ঈশানাদিকোণচতুষ্টয়ে ও পূর্ব্বাদিদিকে রক্তচন্দনমিশ্রিত পুষ্প ও তণ্ডুলদ্বারা গ্লৌঁ গণপতয়ে নমঃ এই মন্ত্রে পূজাকরিয়া গন্ধমদ অথবা মধুদ্বারা অর্ঘ্যপাত্র পূরণ করিবে। তৎপরে তিনবার মূলমন্ত্রে পূজাকরিয়া পূর্ব্বোক্তপ্রকারে ষড়ঙ্গবিন্যাস করিবে। অনন্তর ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা প্রদর্শনপূর্ব্বক অর্ঘ্যপাত্রস্থ জলদ্বারা স্বীয় শরীর ও পূজার উপকরণসামগ্রী প্রোক্ষণ করিবে॥

বগলামুখী দেবীর পূজাযন্ত্র এই—প্রথমে ত্রিকোণ ও তদ্বাহ্যে ষটকোণ অঙ্কিত করিয়া বৃত্ত এবং অষ্টদলপদ্ম

ষড়ঙ্গানি বিন্যসেৎ। ততোমুদ্রাং প্রদর্শ্য পুরতঃ ষড়ঙ্গেন মণ্ডলং যজেৎ। ততো মূলেন মন্ত্রয়িত্বা ধেনুযোনিমুদ্রে প্রদর্শ্য আত্মবিদ্যাশিবৈস্তত্ত্বৈর্বিন্দুত্রয়ং মুখে ক্ষিপ্ত্বা তর্জন্যঙ্গুষ্ঠযোগেন সাঙ্গাবরণাং বগলামুখীং তর্পয়েৎ। ততো যথাসম্ভবমুপচারৈঃ সংপূজ্যাবরণপূজামারভেৎ। ষট্‌কোণেষু পূর্ব্বে ওঁ সুভগায়ৈ নমঃ এবমগ্নিকোণে ভগসর্পিণ্যৈ ঈশানে ভগাবহায়ৈ পশ্চিমে ভগসিদ্ধায়ৈ নৈঋর্তে ভগপাতিন্যৈ বায়ৌ ভগমালিন্যৈ। ততোঽষ্টদলপত্রেষু ব্রাহ্ম্যাদ্যাঃ পূজ্যাঃ। পত্রাগ্রেষু ওঁ জয়ায়ৈ নমঃ এবং বিজয়ায়ৈ অজিতায়ৈ অপরাজিতায়ৈ স্তম্ভিন্যৈ জম্ভিন্যৈ মোহিন্যৈ আকর্ষিণ্যৈ। ততোদ্বারেষু ওঁ ভৈরবায় নমঃ। তদ্বাহ্যে ইন্দ্রাদীন্ বজ্রাদীন্ পূজয়েৎ। ততো ধূপাদিকং দত্ত্বা যথাশক্তি জপং বিধায় ত্রিশূলমুদ্রাং প্রদর্শ্য পুষ্পাঞ্জলিত্রয়ং দত্ত্বা দেব্যৈ যোনিমুদ্রাং প্রদর্শয়েৎ। ততো ভৈরবায় বলিং দদ্যাৎ। ততোবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ।অস্য পুরশ্চরণং লক্ষজপঃ।তথাচ—পীতাম্বরধরো ভূত্বা পূর্ব্বাভিমুখসংস্থিতঃ। লক্ষমেকং জপেন্মন্ত্রং হরিদ্রাগ্রন্থিমালয়া: ব্রহ্মচর্য্যরতো নিত্যং প্রয়তো ধ্যানতৎপরঃ। প্রিয়ঙ্গুকুসুমেনাপি পীতপুষ্পৈশ্চ হোময়েৎ। দ্বিতীয়মন্ত্রে ন্যাসাদিকং সর্ব্বং পূর্ব্ববৎ। ধ্যানন্তু—গম্ভীরাঞ্চ মদোন্মত্তাং স্বর্ণকান্তিসমপ্রভাং। চতুর্ভুজাং ত্রিনয়নাং কমলাসন-

---

অঙ্কিত করিবে। তাহার বহির্ভাগে ভূপুর অঙ্কিত করিয়া যন্ত্র প্রস্তুত করিবে। তৎপরে মূলমন্ত্র উচ্চারণপূর্ব্বক ওঁ আধারশক্তিকমলাসনায় নমঃ এবং শক্তিপদ্মাসনায় নমঃ এই মন্ত্রে পূজা করিবে। অনন্তর পুনর্ব্বার পূর্ব্ববৎ ধ্যান করিয়া পীঠে দেবীর আবাহনপূর্ব্বক ওঁ হ্লীঁ হৃদয়ায় নমঃ ইত্যাদিপ্রকারে ষড়ঙ্গবিন্যাস করিবে। পরে মুদ্রাপ্রদর্শন করিয়া পুরোভাগে মণ্ডলে ষড়ঙ্গমন্ত্রে পূজা করিবে। তৎপরে মূলমন্ত্রে অভিমন্ত্রিত করিয়া ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা প্রদর্শনপূর্ব্বক ওঁ আত্মতত্ত্বায় স্বাহা ওঁ বিদ্যাতত্ত্বায় স্বাহা ওঁ শিবতত্ত্বায় স্বাহা এই মন্ত্রে তিনবিন্দু জল মুখে নিক্ষেপ করিয়া অঙ্গুষ্ঠ ও তর্জ্জনীযোগে মূলান্তে সাঙ্গাবরণাং বগলামুখীং তর্পয়ামি নমঃ এই মন্ত্রে তর্পণ করিবে। পরে সাধক আপনার বিত্তবানুসারে যথাসম্ভব উপচারদ্বারা দেবীর পূজা করিয়া আবরণপূজা আরম্ভ করিবে। যন্ত্রস্থ ষট্‌কোণে ওঁ সুভগায়ৈ নমঃ ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে পূজাকরিয়া অষ্টপত্রে ব্রাহ্মী প্রভৃতি অষ্টশক্তির পূজা করিবে এবং পত্রাগ্রে ওঁ জয়ায়ৈ নমঃ ইত্যাদি মূলের লিখিত প্রকারে পূজা করিবে। দ্বারদেশে ওঁ ভৈরবায় নমঃ এই মন্ত্রে পূজাকরিয়া তদ্বাহ্যে ইন্দ্রাদিদশদিক্‌পাল ও বজ্রাদি অস্ত্রের পূজা করিতে হইবে। তৎপরে দেবীকে ধূপাদি প্রদানকরিয়া যথাশক্তি মূলমন্ত্র জপান্তে ত্রিশূলমুদ্রা প্রদর্শনপূর্ব্বক পুষ্পাঞ্জলিত্রয় প্রদানকরিয়া দেবীকে ধেনুমুদ্রা ও যোনিমুদ্রা দেখাইবে। তৎপরে ভৈরবকে বলিপ্রদান করিয়া বিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিতে হইবে। একলক্ষ জপে বগলামুখীর পুরশ্চরণ হয়। পুরশ্চরণের ক্রম এই—সাধক পূর্ব্বমুখে অবস্থিত হইয়া পীতাম্বর পরিধানপূর্ব্বক হরিদ্রাগ্রন্থিনির্ম্মিত মালায় একলক্ষ জপ করিবে। সাধক ব্রহ্মচর্য্যব্রতাবলম্বনপূর্ব্বক সংযতচিত্ত ও ধ্যানতৎপর হইয়া জপ করিবে এবং প্রতিদিন প্রিয়ঙ্গুকুসুম অথবা অন্য কোন পীতপুষ্পদ্বারা হোম করিবে। পূর্ব্বে যে বগলামুখীর দ্বিতীয় মন্ত্র লিখিত হইয়াছে, তাহার ন্যাসাদি পূজাপ্রণালী সমস্তই পূর্ব্ববৎ জানিবে। ধ্যানে বিশেষ আছে, তাহা এই—দেবী গম্ভীরাকৃতি, সর্ব্বদা মদোন্মত্তা। ইহাঁর দেহ সুবর্ণের ন্যায় কান্তিবিশিষ্ট, চারিহস্ত ও তিন নয়ন। স্তনযুগল দৃঢ় ও স্থূল, দেবী পাত-

সংস্থিতাং। মুদ্গরং দক্ষিণে পাশং বামে জিহ্বাঞ্চ বজ্রকং। পীতাম্বরধরাং দেবীং দৃঢ়পীনপয়োধরাং। হেমকুণ্ডলভূষাঞ্চ পীতচন্দ্রার্দ্ধশেখরাং। পীতভীষণভূষাঞ্চ রত্নসিংহাসনে স্থিতাং॥

অথ প্রয়োগঃ। কুরুতে বাগ্‌গতিস্তম্ভং দুষ্টানাং বুদ্ধিনাশনং। জপহোমপ্রয়োগে চ মন্ত্রং চাপ্যযুতং জপেৎ। হরিদ্রাহরিতালাভ্যাং লবণং জুহুয়ান্নিশি। স্তম্ভয়েৎ পরসৈন্যানি নাত্র কার্য্যা বিচারণা। অথবা পীতপুষ্পৈশ্চ ত্রিমধ্বক্তৈশ্চ হোময়েৎ। স্তম্ভনেষু চ সর্ব্বেষু প্রয়োগঃ প্রত্যয়াবহঃ। যন্ত্রস্তু ওঁকারয়োঃ সংমুখয়োরূর্দ্ধাধঃ শিরসোর্লিখেৎ। মধ্যগং নাম সাধ্যস্য তদ্বাহ্যে চাক্ষরত্রয়ং। বীজং দ্বিতীয়বর্গস্য তৃতীয়ং বিন্দুভূষিতং। চতুর্দ্দশস্বরোপেতং সংলিখেৎ পৃথিবীগতং। ঠকারেণ সমাবেষ্ট্য চতুষ্কোণপুটং বহিঃ। তৎকোণরেখাসংসক্তৈঃ শূন্যৈর্ব্বজ্রাষ্টকং লিখেৎ। ত্রিশূলমধ্যরেখায়াঃ পৃথ্বীবীজানি পার্শ্বয়োঃ। অষ্টস্বপি চ কোণেষু তদ্বহি-

বগলামুখ্যাঃধারণযন্ত্রং



ইতঃ পরং মাতৃকাবর্ণৈঃ সংবেষ্ট্য ক্ষৌণিতি বীজেন অষ্টস্ম বেষ্টয়িত্বা অঙ্কুশবীজেন ভক্ত বাহং সংবেষ্ট্য বগলামুখীমন্ত্রেণাষ্টধা বেষ্টয়েৎ।

বস্ত্র পরিধান করিয়া ও হেমকুণ্ডলে বিভূষিত হইয়া রত্নসিংহাসনোপরি পদ্মাসনে উপবিষ্টা আছেন। দেবীর কপালে পীতবর্ণ অর্দ্ধচন্দ্র, দক্ষিণহস্তদ্বয়ে মুদ্গর ও পাশ, বামহস্তদ্বয়ে জিহ্বা ও বজ্র আছে। অঙ্গের ভূষণসকলও পীতবর্ণ ও ভীষণাকার॥

বগলামুখী মন্ত্রের প্রয়োগক্রম এই—রাত্রিতে উক্ত মন্ত্র দশসহস্র জপকরিয়া হরিদ্রা ও হরিতালের সহিত লবণ হোম করিলে দুষ্ট ব্যক্তির বাক্‌স্তম্ভন ও বুদ্ধিবিনাশ হয়। অথবা ঘৃত, মধু ও শর্করাযুক্ত পীতপুষ্পদ্বারা হোম করিবে। সর্ব্বপ্রকার স্তম্ভনে এইরূপ প্রয়োগ করিবে। এই প্রয়োগ সদ্যঃফলপ্রদ। একটি যন্ত্র প্রস্তুত করিয়া এই কার্য্য করিতে হইবে। সেই যন্ত্র নির্ম্মাণপ্রণালী এই—ঊর্দ্ধাধঃক্রমে পরস্পর মুখসংযুক্ত করিয়া দুইটী ওঁকার লিখিবে। ঐ ওঁকারদ্বয়ের মধ্যে সাধ্য অর্থাৎ যাহাকে উদ্দেশ করিয়া কার্য্য করিবে, তাহার নাম লিখিবে। তদ্বাহ্যে ওঁকারদ্বয়ের দুই পার্শ্বে জৌঁ এই বীজ লিখিবে। পরে ঠকারদ্বারা বেষ্টন করিয়া চতুষ্কোণদ্বারা পুটিত করিবে। ঐ চতুষ্কোণদ্বয়ের অষ্টকোণে অষ্টসংখ্যক বজ্র অঙ্কিত করিয়া সেই বজ্রসহ একএকটি ত্রিশূল লিখিবে। ঐ ত্রিশূল মধ্যগত রেখার পার্শ্বদ্বয়ে

র্ব্বগলাং লিখেৎ। পৃথিব্যন্তরিতং বাহ্যে মাতৃকাপরিমণ্ডলং। আবেষ্ট্য চাষ্টধা পশ্চাৎ তদ্বাহ্যে স্থিরমায়য়া। নিরুধ্যাঙ্কুশবীজেন নাদসংমিলিতাজ্ঘ্রিণা। লিখেৎ পূর্ব্ববদাবেষ্ট্য পশ্চাচ্চ বগলামুখীং। পট্টে পাষাণপট্টে বা হরিদ্রোন্মত্তালকৈঃ। দিব্যস্তম্ভে মুখস্তম্ভে লিখিত্বা গাঢ়-মাক্রমেৎ। বিবাদে যন্ত্রমালিখ্য ভূর্জ্জে তৈরেব বস্তুভিঃ। কুম্ভকারস্য চক্রস্য ভ্রমতো বিপ-রীততঃ। মৃত্তিকাং সমুপাদায় বৃষভং কারয়েত্ততঃ। যন্ত্রং তস্যোপরি ন্যস্য তালকেন বিলিপ্য চ। তন্নাসায়াং বিনিক্ষিপ্য পীতং রজ্জুং নিজে গৃহে। অর্চ্চয়েত্তং চতুষ্কোণং নিত্যং পীতোপচা-রতঃ। দুষ্টস্য স্তম্ভয়েত্যেব মুখং বাচস্পতেরপি। বিশ্বসারে—কালীতারা মহাবিদ্যা ষোড়শী ভুবনেশ্বরী। ভৈরবী ছিন্নমস্তা চ বিদ্যা ধূমাবতী তথা। বগলা সিদ্ধবিদ্যা চ মাতঙ্গী কমলা-ত্মিকা। এতাদশ মহাবিদ্যাঃ সিদ্ধবিদ্যাঃ প্রকীর্ত্তিতাঃ॥

অথ কর্ণপিশাচীমন্ত্রঃ। তদুক্তং তন্ত্রান্তরে—কর্ণাস্যেক্ষণলোহিতোরকগতোনন্তশ্চিকারো-বদাতীতানাগতশব্দযুক্তভুবনেশীবহ্নিজায়ান্বিতা। তারাদ্যোমনুরেষ লক্ষজপতো ব্যাসেন সংসেবিতঃ সার্ব্বজ্ঞং লভতেঽচিরেণ নিয়তং পৈশাচিকীভক্তিতঃ। কহযুগ্মং কালিকে চ গৃহ্ণ-যুগ্মং তথৈব চ। পিণ্ডং পিশাচি স্বাহেতি নৃপার্ণঃ কথিতঃ প্রিয়ে। ধ্যানং যথা—কৃষ্ণাং রক্তবিলোচনাং ত্রিনয়নাং খর্ব্বাঞ্চ লম্বোদরীং বন্ধূকারুণজিহ্বিকাং বরকরাভীযুক্করামুন্মুখীং।

---

লং এই বীজ লিখিবে। তাহার বহির্ভাগে ওঁ হ্লীঁ বগলামুখি সর্ব্বদুষ্টানাং বাচং মুখং স্তম্ভয় জিহ্বাং কীলয় কীলয় বুদ্ধিং নাশয় হ্লীঁ ওঁ স্বাহা, এই বগলামুখী মন্ত্র বৃত্তাকারে লিখিবে, তৎপর একটি বৃত্ত অঙ্কিত করিয়া মাতৃকাবর্ণদ্বারা এক-বার বেষ্টন করিবে, তাহার বহির্দ্দেশে হ্লীঁ এই বীজদ্বারা অষ্টবার বেষ্টন করিয়া ক্রোং এই বীজদ্বারা একবার বেষ্টনপূর্ব্বক পুনর্ব্বার বগলামুখীমন্ত্রে অষ্টবার বেষ্টন করিবে। এই প্রণালীতে কোন ধাতুফলকে কিম্বা পাষাণখণ্ডে যন্ত্র অঙ্কিত করিয়া অর্চ্চনা করিবে। হরিদ্রা, ধুস্তূররস অথবা হরিতালদ্বারা যন্ত্র অঙ্কিত করিতে হইবে। দেবস্তম্ভন কিম্বা শত্রুগণের মুখস্তম্ভন কার্য্যে উক্তরূপ যন্ত্র অঙ্কিত করিয়া প্রগাঢ় আক্রমণ করিবে। বিবাদবিজয়ার্থ বগলামুখীর আরাধনাকার্য্যে হরিদ্রাদি পূর্ব্বলিখিত দ্রব্যদ্বারা ভূর্জপত্রে যন্ত্র লিখিয়া বিপরীতভাবে ভ্রাম্যমাণ কুম্ভকারের চক্র হইতে মৃত্তিকা আনিয়া সেই মৃত্তিকাদ্বারা একটি বৃষ নির্ম্মাণ করিবে। এই বৃষের পৃষ্ঠের উপরি উক্ত যন্ত্র রাখিয়া হরিতালদ্বারা লেপন করিবে। পরে সেই বৃষের নাসিকাতে পীতরজ্জু নিক্ষেপ করিয়া স্বীয় গৃহে প্রতিদিন পীতবর্ণ উপচারদ্বারা পূজা করিতে হইবে। এইরূপ প্রক্রিয়া করিলে দুষ্টবর্গের মুখস্তম্ভন হইয়া থাকে। অপরের কথা দূরে থাকুক, এই প্রক্রিয়ায় বৃহস্পতিরও মুখস্তম্ভন হয়। বিশ্বসারতন্ত্রে যে দশমহাবিদ্যার নাম লিখিত আছে, সেই সকল বচন এই স্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন॥

অনন্তর কর্ণপিশাচীমন্ত্র কথিত হইতেছে। তন্ত্রান্তরে লিখিত আছে যে ওঁ কর্ণপিশাচি বদাতীতানাগতং হ্রীঁ স্বাহা। এই মন্ত্র একলক্ষ জপকরিয়া বেদব্যাস অচিরকালে সর্ব্বজ্ঞতা লাভ করিয়াছেন। কর্ণপিশাচীর অন্য মন্ত্র এই—কহ কহ কালিকে গৃহ্ণ গৃহ্ণ পিণ্ডং পিশাচি স্বাহা। কর্ণপিশাচীর আকার এইরূপ—দেবীর দেহ কৃষ্ণবর্ণ, লোচনত্রয় রক্তাভ, আকার খর্ব্ব, উদর বৃহৎ এবং জিহ্বা বন্ধূকপুষ্পের ন্যায় অরুণবর্ণ॥ দেবীর চারি হস্ত, এক হস্তে বরমুদ্রা, দ্বিতীয় হস্তে অভয় মুদ্রা এবং অপর হস্তদ্বয়ে দুইটী নরকপাল আছে। শরীর হইতে ধূম্রবর্ণ জ্বালা বহির্গত হইতেছে

ধূম্রার্চ্চির্জ্জটিলাং কপালবিলসৎপাণিদ্বয়াং চঞ্চলাং সর্ব্বজ্ঞাং শবহৃৎকৃতাধিবসতীং পৈশাচিকীং তাং নুমঃ ॥

অথ পূজা। নিশায়ামর্দ্ধরাত্রৌ চ হৃদি ন্যস্য পিশাচিকীং। দগ্ধমীনং বলিং দত্ত্বা রাত্রৌ সংপূজ্য সংজপেৎ। ওঁ কর্ণপিশাচি দগ্ধমীনবলিং গৃহ্ণ গৃহ্ণ মম সিদ্ধিং কুরু কুরু স্বাহেতি দগ্ধমীনবলিং দদ্যাৎ। রক্তচন্দনবন্ধূকজবাপুষ্পাদিকঞ্চ যৎ। অমৃতং কুরু দেবেশি স্বাহেতি প্রোক্ষয়েজ্জলৈঃ। পূর্ব্বাহ্ণে কিঞ্চিজ্জপ্ত্বা মধ্যাহ্নে একভক্তং নিরামিষং ভুক্ত্বা রাত্রাবপি তৎসংখ্যং জপেৎ। অন্যৎ কিঞ্চিন্ন ভোক্তব্যং তাম্বূলকাদিকং বিনা। জপস্য দশাংশং তর্পণং। ওঁ কর্ণপিশাচীং তর্পয়ামি স্বাহা। এবং ক্রমেণ লক্ষমেকং পুরশ্চরণং কৃত্বা দশাংশং হোময়েৎ। তদভাবে দশাংশং তর্পণং কৃত্বা বরং প্রার্থয়েৎ। মূলং রক্তচন্দনেন লিখিত্বা যন্ত্রোপরি ইষ্টদেবতাং পূজয়েৎ ॥

অথ সিদ্ধিলক্ষণমুচ্যতে। গগনে হুঁকারাদিশ্রবণদীর্ঘাগ্নিশিখারূপসন্দর্শনাৎ সিদ্ধির্ভবিষ্যতীতি জ্ঞাত্বা তথাবিধ-মাচরেৎ। মন্ত্রান্তরং—প্রণবং মায়া কর্ণপিশাচি মে কর্ণে কথয় হুঁ ফট্ স্বাহেতি। প্রদীপতৈলং পাদয়োর্দত্ত্বা রাত্রৌ লক্ষং জপেৎ। ততঃ সর্ব্বজ্ঞোভবতি। নাস্য পূজাধ্যানং। তথা—তারং কামবীজং জয়াদেবি স্বাহা। অস্যাপি ঋষ্যাদিন্যাসাদেরভাবঃ পূর্ব্বং লক্ষং জপ্ত্বা গৃহগোধিকাং নিপাত্য তদুপরি জয়াদেবীং যথাশক্তি সংপূজ্য তাবজ্জপেৎ।

---

ইনি ঊর্দ্ধবদনা, জটাভারমণ্ডিতা ও চঞ্চলপ্রকৃতি। কর্ণপিশাচীদেবী সর্ব্ববিষয়ে অভিজ্ঞা ও শবহৃদয়ে বাসকরিতেছেন। এইরূপ আকৃতিবিশিষ্টা দেবীকে নমস্কার করি ॥

অনন্তর উক্ত দেবতার পূজাপদ্ধতি কথিত হইতেছে। সাধক অর্দ্ধরাত্রিসময়ে পিশাচীকে হৃদয়ে ধ্যান করিয়া দগ্ধ মৎস্য বলিপ্রদানপূর্ব্বক পূজা করিবে। ওঁ কর্ণপিশাচি ইত্যাদি মন্ত্রে বলি প্রদানকরিতে হইবে। রক্তচন্দন, বন্ধূকপুষ্প, জবাপুষ্প প্রভৃতি পূজার উপকরণ দ্রব্য সকল, ওঁ অমৃতং কুরু স্বাহা এই মন্ত্রে, জলধারা প্রোক্ষণ করিবে। দিবসের পূর্ব্বাহ্নে কিঞ্চিৎ জপকরিয়া মধ্যাহ্নকালে নিরামিষ একভক্ত ভোজনপূর্ব্বক রাত্রিকালেও পূর্ব্ববৎ জপকরিবে। তাম্বূলাদি ব্যতীত অন্য কিছু আহার করিবে না। প্রতিদিন যত সংখ্যক জপ করিবে, তাহার দশাংশ সংখ্যায় ওঁ কর্ণপিশাচীং তর্পয়ামি স্বাহা এই মন্ত্রে তর্পণ করিবে, এইরূপে লক্ষ জপকরিয়া দশাংশসংখ্যায় হোম করিলে এই মন্ত্রের পুরশ্চরণ হয়। হোমকার্য্যে অশক্ত হইলে, দশাংশ তর্পণ করিয়া বর প্রার্থনা করিবে। পরে রক্তচন্দন দ্বারা মূল মন্ত্র লিখিয়া যন্ত্রোপরি ইষ্টদেবতার পূজা করিবে ॥

মন্ত্রসিদ্ধির লক্ষণ কথিত হইতেছে—পূর্ব্বোক্তপ্রকারে পুরশ্চরণ করিলে যদি আকাশে হুঁকারধ্বনি শুনিতে পায় এবং দীর্ঘাকার অগ্নিশিখা দৃষ্ট হয়, তাহা হইলে মন্ত্রসিদ্ধি হইয়াছে, নিশ্চয় করিয়া তদনুরূপ কার্য্য করিবে। কর্ণপিশাচীর অন্য মন্ত্র এই—ওঁ হ্রীং কর্ণপিশাচি মে কর্ণে কথয় হুঁ ফট্ স্বাহা। রাত্রিযোগে প্রদীপতৈল পাদে মর্দ্দনকরিয়া উক্ত মন্ত্র একলক্ষ জপ করিবে। এইরূপ করিলেই উক্ত মন্ত্র সিদ্ধ হইয়া থাকে। এই মন্ত্রে জপ, পূজা ও ধ্যানাদির প্রয়োজন নাই। কর্ণপিশাচীর মন্ত্রান্তর এই—ওঁ ক্লীং জয়াদেবি স্বাহা। এই মন্ত্রেরও ঋষ্যাদিন্যাস করিতে হয় না। প্রথমতঃ উক্ত মন্ত্র একলক্ষ জপ করিয়া একটি গৃহগোধিকা মারিয়া তাহার উপর জয়াদেবীকে যথাশক্তি পূজা করিবে।

যাবৎ সা জীবতি ততঃ সিধ্যতি। সিদ্ধিস্তু মানসাদিপ্রশ্নে কৃতে সা আয়াতি ততস্তস্যাঃ পৃষ্ঠে সর্ব্বং ভূতভবিষ্যাদিকং পশ্যতি ॥

অথ মঞ্জুঘোষমন্ত্রাঃ। জাড্যৌঘতিমিরধ্বংসী সংসারার্ণবতারকঃ। শ্রীমঞ্জুঘোষো জয়তাং সাধকানাং সুখাবহঃ। তত্র আগমোত্তরে—মাতৃকাদিং সমুদ্ধৃত্য বহ্নিবীজং সমুদ্ধরেৎ। বামাংশং কূর্ম্মসংজ্ঞঞ্চ ততো মেষেশমুদ্ধরেৎ। মীনেশঞ্চ ততঃ কুর্য্যাদ্বামনেত্রেন্দুসংযুতং। ষড়ক্ষরো-মনুঃ প্রোক্তো-মঞ্জুঘোষস্য শম্ভুনা। মাতৃকাদিরকারঃ বামাংশোঽন্তস্থচতুর্থঃ কূর্ম্মশ্চকারঃ মেষেশোলকারঃ মীনেশো-ধকারঃ। ইয়ন্তু দীপনী প্রোক্তা মূলমন্ত্রস্তু কথ্যতে। অঙ্কুশং শক্তিবীজঞ্চ রমাবীজং ততঃ প্রিয়ে। বীজত্রয়াত্মকো-মন্ত্রো জাড্যৌঘধ্বান্তনাশনঃ। শক্তি-বীজং রমাবীজং কামবীজং ততঃ প্রিয়ে। বিদ্যা শ্রুতিধরী প্রোক্তা এষা বর্ণত্রয়াত্মিকা। হকারো বহ্নিমারূঢ়ো বামনেত্রেন্দুভূষিতঃ। প্রোক্তা সার্ব্বজ্ঞবিদ্যেয়ং একবর্ণাত্মিকা প্রিয়ে। সিদ্ধঃ সাধ্যঃ সুসিদ্ধো বা সাধকস্য রিপুশ্চ বা। তদা মন্ত্রো ভবেদ্ভক্ত্যা শুভদো বুদ্ধিদো-ভবেৎ। মধ্যাহ্নে সলিলে চৈব ভোজনে ভাজনে তথা। গোময়ে তু বহির্দ্দেশে মৈথুনে রমণীকুচে। গোষ্ঠে চ নিশি গোমুণ্ডে যন্ত্রং ডমরুসন্নিভং। বিলিখ্য মন্ত্রবর্ণাংশ্চ ত্রিশ-ঊর্দ্ধে




এবং যতকাল সেই গৃহগোধিকা জীবিত না হয় ততকাল জপ করিতে থাকিবে। যখন দেখিবে, সেই গৃহগোধিকা জীবিত হইয়াছে, তখন মন্ত্র সিদ্ধি হইয়াছে জানিবে। এই মন্ত্র সিদ্ধি হইলে সাধক যখন মনে মনে কোন প্রশ্ন করে, তৎক্ষণাৎ দেবী সাক্ষাৎ আসিয়া সেই প্রশ্নের যথার্থ উত্তর প্রদান করিয়া থাকেন এবং সাধক তাঁহার পৃষ্ঠে আরোহণ করিয়া ভূত ও ভবিষ্যৎ বিষয় সকল, বর্ত্তমানবৎ দর্শনকরিতে পারে।

অনন্তর মঞ্জুঘোষমন্ত্র কথিত হইতেছে। যিনি সাধকবর্গের জড়তা বিনাশ করিয়া তাহাদিগকে সংসারসাগর হইতে উদ্ধারকরেন, সাধকের শুভপ্রদ সেই দেবাদিদেব মঞ্জুঘোষ সর্ব্বোৎকর্ষরূপে বিরাজিত হউন। অ র ব চ ল ধীং, মহাদেব আগমোত্তরে মঞ্জুঘোষের এই ষড়ক্ষর মন্ত্র বলিয়াছেন। এইটি মঞ্জুঘোষের দীপনী মন্ত্র। মূলমন্ত্র এই—ক্রোং হ্রীং শ্রীং, মঞ্জুঘোষদেবের এই ত্র্যক্ষর মন্ত্র সকলজড়তা বিনাশ করে। হ্রীং শ্রীং ক্লীং এই ত্র্যক্ষর মন্ত্রে মঞ্জুঘোষের আরাধনা করিলে সাধক শ্রুতিধর হইয়া থাকে। হ্রীং এই একাক্ষর মন্ত্র সাধককে সর্ব্বজ্ঞতা প্রদান করে। এই মন্ত্র সাধকের সিদ্ধ, সাধ্য, সুসিদ্ধ, অথবা রিপু হইলেও আরাধনাতে কোন দোষ হয় না। এই শুভপ্রদ মন্ত্র ভক্তিপূর্ব্বক জপকরিলে সাধককে বুদ্ধি প্রদান করিয়া থাকে। মধ্যাহ্নকালে জলে, ভোজনান্তে

অধস্তথা। লিখেচ্চন্দনলেখন্যা প্রযত্নাৎ সাধকোত্তমঃ। উচ্চাটনে লিখেদ্‌য(ম্ম)ন্ত্রং গোচর্ম্মণি বিশেষতঃ। সলিলে বিজয়ী নিত্যং ভোজনে চ মহেশ্বরঃ। গোময়ে বাবদূকঃ স্যাদ্‌গোষ্ঠে সর্ব্বজ্ঞতাং ব্রজেৎ। কুচে শ্রুতিধরো নিত্যং গোমুণ্ডে চ মহাকবিঃ। গোমূত্রং বদরীমূলং চন্দনং পাংশুমেব চ। একীকৃত্যাষ্টধা জপ্ত্বা তিলকং ধারয়েৎ সদা। নমস্কৃত্য বরং শ্রেষ্ঠং প্রার্থয়েদ্‌ভক্তিতৎপরঃ। বরং প্রাপ্য চ তস্মাদ্বৈ বিহরেত্তু যথাসুখং। নান্যদেবার্চ্চনং স্নানং প্রণবোচ্চারণং ন তু। বস্ত্রাঞ্চলেন দন্তানাং শোধনং লবণেন বা। রাত্রিবাসো ন মুঞ্চেত ন শুচিঃ স্যাৎ কদাচন। এবং কৃত্বা প্রযত্নেন জ্ঞাত্বা গুরুমুখাৎ সুধীঃ। মাসৈকেন কবীন্দ্রঃ স্যাদ্দ্বি-মাসেনৈব ঈশ্বরঃ। ত্রিভির্ম্মাসৈর্ভবেন্মর্ত্ত্যঃ সর্ব্বশাস্ত্রবিশারদঃ। পুত্রার্থী লভতে পুত্রং ধনার্থী বিপুলং ধনং। আয়ুরারোগ্যকামস্তু সর্ব্বান্ কামানবাপ্নুয়াৎ। ততঃ করাঙ্গন্যাসৌ—ক্ষাং শাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। এবং হৃদয়াদিষু। তথাচ তন্ত্রে—সম্বর্ত্তকো বকেশশ্চ দ্বৌ বর্ণৌ কথিতৌ প্রিয়ে। ষড়্‌দীর্ঘভাগ্‌ভ্যামেতাভ্যাং ষড়ঙ্গানি সমাচরেৎ। সম্বর্ত্তকঃ ক্ষকারঃ। বকেশঃ শকারঃ। ধ্যানং—শশধরমিব শুভ্রং খড়্‌গপুস্তাঙ্কপাণিং সুরুচির মতিশান্তং পঞ্চচূড়ং

---

ভোজনপাত্রে গ্রামের বহির্ভাগে গোময়োপরি, মৈথুনকালে রমণীর স্তনে ও রাত্রিতে গোষ্ঠস্থানে গৌরতে ডমরুসন্নিভ যন্ত্র লিখিয়া যন্ত্রের উর্দ্ধে মন্ত্রের তিনটি ও অধোভাগে তিনটি বর্ণ লিখিবে। সাধক চন্দনকাষ্ঠের লেখনীদ্বারা যত্নপূর্ব্বক যন্ত্র অঙ্কিত করিবে। উচ্চাটন কার্য্যে গোচর্ম্মে যন্ত্র লিখিবে। জলে অবস্থিত হইয়া এই মন্ত্র জপ করিলে সাধক বিজয়ী হয় ও ভোজনকালে এই দেবতার আরাধনা করিলে মহাধনশালী হয়। গোময়ে যন্ত্র অঙ্কিত করিয়া মন্ত্র জপ করিলে সাধকের বাক্‌শক্তি বৃদ্ধি পায়। গোষ্ঠস্থানে আরাধনা করিলে সাধক সর্ব্বজ্ঞতা লাভকরে। যুবতীর স্তনে যন্ত্র লিখিয়া জপ করিলে সাধক শ্রুতিধর এবং গোমুণ্ডে যন্ত্র অঙ্কিত করিয়া অর্চ্চনা করিলে মহাকবি হয়। এই দেবতার আরাধনাতে গোমূত্র, বদরীমূল, চন্দন ও ধূলি এই সকল দ্রব্য একত্র করিয়া তদুপরি মূলমন্ত্র অষ্টবার জপ করিয়া তদ্বারা ললাটে তিলক ধারণ করিবে। পরে দেবতাকে নমস্কার করিয়া ভক্তিযুক্ত হইয়া অভিলষিত বর প্রার্থনা করিবে। এইরূপে দেবতা হইতে বর প্রাপ্ত হইয়া আপন ইচ্ছানুসারে ভ্রমণ করিবে। মঞ্জুঘোষের আরাধনা করিলে অন্য দেবার্চ্চন, স্নান ও ওঁ এই শব্দ উচ্চারণ করিবে না। বস্ত্রাঞ্চল অথবা লবণদ্বারা দন্ত শোধন করিবে। রাত্রিবাস পরিত্যাগ করিবে না; সর্ব্বদা অশুচি থাকিবে। সাধক গুরুমুখ হইতে এই মন্ত্র গ্রহণ করিয়া উক্তরূপে এক-মাস আরাধনা করিলে প্রধান কবি, দুই মাসে মহাধনশালী, তিন মাসে সর্ব্বশাস্ত্রে পণ্ডিত হয়। এই মন্ত্রে আরাধনা করিলে ধনার্থী ব্যক্তি বিপুলধন, পুত্রাভিলাষী পুত্র, আয়ুষ্কামী আয়ুঃ ও আরোগ্যকামী আরোগ্য লাভ করে এবং যে ব্যক্তি যে যে কামনায় এই দেবতার আরাধনা করে, তাহার সেই সেই কামনা পরিপূর্ণ হইয়া থাকে। উক্ত দেবতার করাঙ্গন্যাস এই—ক্ষাং শাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, ক্ষীং শীং তর্জ্জনীভ্যাং স্বাহা, ক্ষূং শূং মধ্যমাভ্যাং বষট্, ক্ষৈং শৈং অনামিকাভ্যাং হুঁ, ক্ষৌং শৌং কনিষ্ঠাভ্যাং বৌষট্, ক্ষঃ শঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এইরূপে ক্ষাং শাং হৃদয়ায় নমঃ ইত্যাদি রূপে অঙ্গন্যাস করিবে। এই করাঙ্গন্যাসের প্রমাণ যাহা তন্ত্রে লিখিত আছে তাহা এই স্থলে মূলে দৃষ্ট হইবে। তৎপরে ধ্যান। দেবতার আকার এইরূপ—মঞ্জুঘোষদেব শশধরের ন্যায় শুভ্রবর্ণ, কুমারবয়স্ক ও শান্তমূর্ত্তি ইহাঁর এক হস্তে খড়্‌গ ও অপর হস্তে পুস্তক, শরীর অতিমনোরম, মস্তকে পাঁচটি চূড়া আছে ও চক্ষুর্দ্বয় পদ্মপত্রের ন্যায়

কুমারং। পৃথুতরবরমুখ্যং পদ্মপত্রায়তাক্ষং কুমতিদহনদক্ষং মঞ্জুঘোষং নমামি। পীঠপূজাং ততঃ কুর্য্যাদাধারাদ্যাদিশক্তিতঃ। ভূতপ্রেতাদিভিঃ কুর্য্যাৎ পীঠাসনমনন্তরং। জ্ঞানদাত্রে নমঃ পাদ্যং বুদ্ধিদাত্রে তথাচমং। জাড্যনাশায় গন্ধঃ স্যাদর্ঘ্যং যক্ষাধিপায় বৈ। সর্ব্বসিদ্ধিপ্রদায়েতি পুষ্পং দদ্যাদ্বিচক্ষণঃ। কুন্দপুষ্পং সমাদায় ভৈরবান্ পূজয়েত্ততঃ। অসিতাঙ্গোরুরুশ্চণ্ডঃ ক্রোধ-উন্মত্তসংজ্ঞকঃ। কপালী ভীষণশ্চৈব সংহারশ্চাষ্টমঃ স্মৃতঃ। ততো ধূপাদিকং দত্ত্বা প্রসূনানি বিসর্জ্জয়েৎ। তৈঃ পুষ্পৈঃ পূজয়েদষ্টৌ যক্ষিণীশ্চ বিশেষতঃ। সুরাদিসুন্দরী চৈব মনোহারিণ্যনন্তরং। কনকাবতী তথা কামেশ্বরী চ রতিকর্য্যথ। পদ্মিনী চ নটী চৈব অনুরাগিণ্যনন্তরং। পূজ্যা এতাস্তু যোগিন্যোহৃল্লেখাবীজপূর্ব্বিকাঃ। এবং সংপূজ্য দেবেশং লক্ষষট্কং জপেন্মনুং। ঘৃতাক্তকুন্দপুষ্পৈশ্চ একাদশশতানি চ। জুহুয়াদেধিতে বহ্নৌ কান্তারে পিতৃবেশ্মনি। এবং সিদ্ধমনুর্ম্মন্ত্রী মহাযোগীশ্বরো ভবেৎ। কুক্কুটেশ্বরতন্ত্রে—মেরুপৃষ্ঠে সুখাসীনং দেবদেবং জগদ্গুরুং। শঙ্করং পরিপপ্রচ্ছ পার্ব্বতী পরমেশ্বরং। শ্রীপার্ব্বত্যুবাচ। ভগবন্ সর্ব্বধর্ম্মজ্ঞ সর্ব্বশাস্ত্রাগমাদিষু। বাঞ্ছিতার্থপ্রদং লোকে মঞ্জুঘোষং ব্রবীহি মে। বিশেষতোঽপি জপ্তা কিং কবিত্বপদদং নৃণাং। সর্ব্বকামপ্রদং চৈব মনঃসিদ্ধিপ্রদন্তথা। ভক্তানাং কামদং মন্ত্রং কল্পবৃক্ষমিবাপরং। শ্রীশঙ্কর-উবাচ। শৃণু দেবি মহামন্ত্রং সাধকানাং সুখাবহং। যজ্জ্ঞাত্বা জড়ধীঃ প্রায়োবাচস্পতিসমোভবেৎ। অঙ্গন্যাসকরন্যাস-

বিস্তৃত। ইনি লম্বোদর ও সাধকবর্গের কুমতি বিনাশ করেন। ইহাঁকে নমস্কার করি, এইরূপে ধ্যান করিয়া আধারশক্তয়ে নমঃ ইত্যাদি পীঠপূজা করিবে। অনন্তর হেসৌঃ ভূতপ্রেতাসনায় নমঃ এইরূপে পীঠাসনের পূজা করিতে হইবে। পরে পুনর্ব্বার ধ্যানাদি করিয়া যথাশক্তি পাদ্যাদি উপহারদ্বারা পূজাকরিবে। এই পূজার বিশেষ নিয়ম এই—মূলমন্ত্র উচ্চারণ করিয়া এতৎ পাদ্যং জ্ঞানদাত্রে নমঃ, এইরূপ আচমনীয়ং বুদ্ধিদাত্রে নমঃ, এষঃ গন্ধঃ জাড্যনাশায় নমঃ, ইদমর্ঘ্যং যক্ষাধিপায় নমঃ, এতৎ পুষ্পং সর্ব্বসিদ্ধিপ্রদায় নমঃ, এই প্রকারে মূল দেবতার পূজা করিয়া কুন্দ পুষ্পদ্বারা অসিতাঙ্গাদি অষ্টভৈরবের পূজা করিতে হইবে। ওঁ অসিতাঙ্গভৈরবায় নমঃ, ওঁ রুরুভৈরবায় নমঃ, ওঁ চণ্ডভৈরবায় নমঃ, ওঁ ক্রোধভৈরবায় নমঃ, ওঁ উন্মত্তভৈরবায় নমঃ, ওঁ কপালিভৈরবায় নমঃ, ওঁ ভীষণভৈরবায় নমঃ, ওঁ সংহারভৈরবায় নমঃ, এইরূপে অষ্টভৈরবের পূজা করিয়া ধূপাদি প্রদানপূর্ব্বক পুষ্প বিসর্জন করিবে। সেই সকল পুষ্প দ্বারা অষ্ট যক্ষিণীর পূজা করিতে হইবে। হ্রীং সুরসুন্দর্য্যৈ নমঃ, হ্রীং মনোহারিণ্যৈ নমঃ, হ্রীং কনকাবত্যৈ নমঃ, হ্রীং কামেশ্বর্য্যৈ নমঃ, হ্রীং রতিকর্য্যৈ নমঃ, হ্রীং পদ্মিন্যৈ নমঃ, হ্রীং নট্যৈ নমঃ, হ্রীং অনুরাগিণ্যৈ নমঃ, এইরূপে পূজাকরিয়া ছয় লক্ষ মন্ত্র জপ করিবে, পরে ঘৃতাক্ত কুন্দপুষ্পদ্বারা শ্মশান স্থানে বা কান্তারে প্রজ্বলিত হুতাশনে একাদশ শতসংখ্যক হোম করিবে। এইরূপে পূজা পুরশ্চরণাদি করিয়া সিদ্ধ হইলে সাধক মহাযোগী হইতে পারে। কুক্কুটেশ্বরতন্ত্রে লিখিত আছে যে, সুমেরু পৃষ্ঠে আসীন দেবদেব জগদ্গুরু শঙ্করকে পার্ব্বতী জিজ্ঞাসা করিলেন, ভগবন্! তুমি সর্ব্বপ্রকার শাস্ত্রাগমাদির ধর্ম্ম অবগত আছ। এইক্ষণ সর্ব্বাভীষ্ট ফলপ্রদ মঞ্জুঘোষ মন্ত্র আমার নিকট বল। বিশেষতঃ যে মন্ত্র জপকরিলে মনুষ্যের কবিত্বশক্তি লাভহয়, কল্পবৃক্ষের ন্যায় সাধকের সর্ব্বকামপ্রদ ও সর্ব্বসিদ্ধিপ্রদ সেই মন্ত্র বল। শঙ্কর বলিলেন, দেবি! সাধকের সুখাবহ মন্ত্র শ্রবণ কর। যে মন্ত্রের জ্ঞান মাত্র জড়বুদ্ধি ব্যক্তিও বৃহ-

বহির্ন্যাসসমন্বিতং। জপাৎ সিদ্ধিপ্রদং মন্ত্রং বিনা হোমার্চ্চনাদিষু। জপেদ্বা জাপয়েদ্বাপি সাধকোবিধিপূর্ব্বকং। সর্ব্বজ্ঞত্বমবাপ্নোতি সত্যং সত্যং হি পার্ব্বতি। কার্ত্তিকেয়মুখং যাবত্তাবল্লক্ষং জপেন্মনুং। সর্ব্বশাস্ত্রেষু সোঽপ্যুচ্চৈর্ব্বৃহস্পতিসমো ভবেৎ। শ্রীপার্ব্বত্যুবাচ। কোঽপ্যত্রাপি ঋষিশ্ছন্দঃ পূজ্যতে কাত্র দেবতা। ধ্যেয়ঃ কোবাত্র তৎ সর্ব্বং ব্রূহি মে ভক্তবৎসল। ঈশ্বর-উবাচ। বৃহদারণ্যকোনামর্ষির্ব্বিরাট্‌ছন্দ এব চ। স এব মঞ্জুঘোষাখ্যোভক্তিদানেন মুক্তিদঃ। ধ্যাত্বা ভৈরবরূপেণ জপেন্মন্ত্রমনন্যধীঃ। তদা মুক্তিপ্রদো মন্ত্রো নাত্র কার্য্যা বিচারণা। ধ্যানং তত্র প্রবক্ষ্যামি ভৈরবস্য মহাত্মনঃ। যথা ধ্যাত্বা জপেন্মন্ত্রং তন্মে নিগদতঃ শৃণু। সাত্ত্বিকং রাজসঞ্চৈব তামসং তদনন্তরং। ধ্যানং বক্ষ্যে মহেশানি ক্রমেণ হিতকাম্যয়া। সদ্যঃ সিদ্ধিকরং রূপং ধ্যাত্বা জপেচ্চ সাত্ত্বিকং। সিদ্ধিপ্রদং সাধকানাং ভক্তানাং চিন্তিতপ্রদং। মন্ত্রোদ্ধারমিমং দেবি ত্রৈলোক্যস্যাপি দুর্ল্লভং। অপ্রকাশ্যং পরং গুহ্যং ন দেয়ং যস্য কস্যচিৎ। মন্ত্রোদ্ধারং প্রবক্ষ্যামি গুহ্যাদ্‌গুহ্যতরং প্রিয়ে। বিষ্ণ্বগ্নিপাশিশশিযুক্‌চলধীস্বরূপং ষড়বর্ণমন্ত্র-উদিতো জগতাং সুখায়। সর্ব্বজ্ঞতাং সদসি বাক্‌পটুতাং প্রসূতে বেদান্তবেদনিরতস্য বসুপ্রদঃ স্যাৎ। আদ্যমন্ত্রং জপেন্মন্ত্রী অযুতং যদি সাধকঃ। বলিনৈবেদ্যভুক্ সাক্ষাদ্বৃহস্পতিরিবাপরঃ। মাসমাত্রেণ যঃ কুর্য্যাৎ পুরশ্চরণবান্নরঃ। তস্যাপি বদনাদ্বাণী নিস্মরেদ্রসবর্ত্তিনী। মাসত্রয়েণ সততং কবিরেব ন সংশয়ঃ। গোমুণ্ডে গবি পৃষ্ঠে চ

---

স্পতিতুল্য মহাকবি হইয়া থাকে, সেই মন্ত্র তোমাকে বলিব। হোম ও অর্চ্চনা ব্যতীত অঙ্গন্যাস ও করন্যাসপূর্ব্বক কেবল মন্ত্র জপ করিলেই মন্ত্র সিদ্ধ হইয়া থাকে। হে পার্ব্বতি! সাধক বিধি-অনুসারে স্বয়ং কিম্বা অন্যদ্বারা জপ করিলে নিশ্চয় তাহার সর্ব্বজ্ঞতা লাভ হয়, কদাচ ইহার অন্যথা হয় না। মঞ্জুঘোষ মন্ত্র ছয় লক্ষ জপ করিলে সর্ব্বশাস্ত্রে বৃহস্পতিতুল্য পারদর্শী হইতে পারে। পুনর্ব্বার পার্ব্বতী বলিলেন, ভক্তবৎসল! এই মন্ত্রের ঋষিকে ও ছন্দঃ কি? কোন্ দেবতাকে পূজা করিবে এবং কাহাকেই বা ধ্যান করিবে? তৎ সমুদায় আমার নিকট বল। শঙ্কর বলিলেন, এই মন্ত্রের বৃহদারণ্যক ঋষি, বিরাট্ ছন্দঃ এবং মঞ্জুঘোষ দেবতা। ভক্তিপূর্ব্বক এই দেবের আরাধনা করিলে মুক্তিলাভ হয়। সাধক অনন্যচিত্তে ভৈরবরূপে দেবতার ধ্যান করিয়া মন্ত্র জপ করিলে নিঃসংশয় মুক্তি লাভকরে। মহাত্মা মঞ্জুঘোষ ভৈরবের ধ্যান বলিব; যেরূপ ধ্যান করিয়া মন্ত্র জপকরিবে, সেই ধ্যান তুমি শ্রবণ কর। ধ্যান তিন প্রকার—সাত্ত্বিক, রাজসিক ও তামসিক। ক্রমতঃ এই ত্রিবিধ ধ্যান বলিব। এই সাত্ত্বিক ধ্যান করিয়া জপ করিলে সদ্যঃ মন্ত্রসিদ্ধি হইয়া থাকে এবং ভক্ত সাধকের অভিলষিত কার্য্যসিদ্ধি হয়। হে দেবি! এই দেবতার মন্ত্রোদ্ধার ত্রিভুবনের দুর্ল্লভ। এই মন্ত্র প্রকাশ করিবে না, সর্ব্বদা গোপন করিয়া রাখিবে এবং সাধারণ মনুষ্যকে প্রদান করিবে না। হে প্রিয়ে! যে মন্ত্র তোমাকে বলিব, তাহা অতিগোপনীয়। অ র ব চ ল ধীং, এই ষড়ক্ষর মন্ত্র জগতের হিতার্থ কথিত হইল। এই মন্ত্রে আরাধনা করিলে সাধকের সর্ব্বজ্ঞতা লাভ হয়, সভাতে বাক্‌পটুতা জন্মে এবং সাধক বেদ বেদান্ত প্রভৃতি শাস্ত্রে পারদর্শী ও ধনবান্ হইতে পারে। যদি সাধক বলিনৈবেদ্যাদি প্রদানকরিয়া উক্ত মন্ত্র দশসহস্র জপ করে, তাহা হইলে দ্বিতীয় বৃহস্পতিতুল্য পূজনীয় হয়। যে ব্যক্তি একমাস মাত্র এই মন্ত্রের পুরশ্চরণ করে সে ব্যক্তির বদন হইতে অনবরত সরসগদ্যপদ্যময়ী বাণী বিনির্গত হয় এবং তিনমাসপর্য্যন্ত পুরশ্চরণে সে ব্যক্তি নিশ্চয় অসাধারণ কবিত্ব সম্পন্ন

চক্রে বাপি চ গোময়ে। যন্ত্রে মন্ত্রং লিখেদাদৌ পশ্চান্মন্ত্রং জপেৎ পুনঃ। ধ্যানমাত্রং বিধায়াদৌ ভাবয়িত্বা চিরং সুধীঃ। নির্জ্জনং স্থানমাগত্য জপেন্মন্ত্র-মধোমুখঃ। পৌর্ণমাসীং সমারভ্য কুন্দস্য কুসুমৈঃ শতৈঃ। অষ্টাধিকৈশ্চ সংপূজ্য জপেন্মন্ত্রং চতুষ্পথে। ত্রিমুণ্ডারোহণং কৃত্বা নিশীথে মুক্তকুন্তলঃ। ষণ্মাসমাত্রং হি জপেদ্যদি কৃত্বা বিধানবিৎ। বৃহস্পতিসমো-বক্তা নাত্র কার্য্যা বিচারণা। কুক্কুরস্য চ মুণ্ডৈকং মুণ্ডং ক্রোষ্টুর্ব্বৃষস্য চ। ত্রিমুণ্ডমেতদ্বিখ্যাতং সাধকানাং সুখাবহং। আসনঞ্চৈব গোমুণ্ডে বামে কুক্কুরমুণ্ডকং। দক্ষিণে চ শিবামুণ্ডং কৃত্বা পূজাং সমাচরেৎ। অর্দ্ধচন্দ্রাকৃতিং সাক্ষাদ্বালচন্দ্রোপমং স্ফুটং। যন্ত্রং লিখেত্তত্র পূজা কুন্দস্য কুসুমেন চ। সব্যেন পাণিকমলেন জপাদিপূজাং শৃঙ্গারশীলনবিধৌ খলু দক্ষিণেন। রাকাসুধাকরতুষারমরীচিগৌরং ধ্যাত্বা চতুষ্পথতটে বৃষমস্তকস্থঃ। সংচিন্ত্য কুক্কুরশিরঃ




হইয়া থাকে। গোমুণ্ডে, গোপৃষ্ঠে, চক্রে অথবা গোময়ে যন্ত্র অঙ্কিত করিয়া অগ্রে তন্মধ্যে মন্ত্র লিখিবে, পশ্চাৎ জপ করিবে। মঞ্জুঘোষদেবের ধ্যান করিয়া ভাবনা করিতে করিতে নির্জন স্থানে অধোমুখ হইয়া পৌর্ণমাসীতে আরম্ভ করিয়া অষ্টোত্তরশতকুন্দকুসুমদ্বারা পূজাকরিয়া চতুষ্পথস্থানে জপকরিবে। ত্রিমুণ্ডোপরি আরোহণকরিয়া মুক্ত কেশে জপকরিবে। বিধানজ্ঞ সাধক এইরূপে ষণ্মাসপর্য্যন্ত জপকরিলে বৃহস্পতির ন্যায় বক্তা হইতে পারে। কুক্কুরের মুণ্ড, ছাগলের মুণ্ড ও বৃষের মুণ্ড, এই মুণ্ডত্রয়কে ত্রিমুণ্ড কহে। এই মুণ্ডত্রয় সাধকের অভিলষিত কার্য্য সাধনকরে। গোমুণ্ডে উপবেশনকরিয়া বামভাগে কুক্কুরমুণ্ড ও দক্ষিণভাগে শৃগালমুণ্ড রাখিয়া পূজাকরিবে। অর্দ্ধচন্দ্রের ন্যায় আকৃতিবিশিষ্ট এবং বালচন্দ্রের ন্যায় সমুজ্জল যন্ত্র লিখিয়া তদুপরি কুন্দপুষ্পদ্বারা পূজাকরিতে হইবে। বামহস্তদ্বারা এই দেবতার জপপূজাদি কার্য্য করিবে এবং বীরাচারমতে শৃঙ্গাররসাদিযুক্ত হইয়া কার্য্য করিতে দক্ষিণ-হস্তদ্বারা জপাদি করিবে। পূর্ণিমার চন্দ্র ও তুষারের ন্যায় ধবলবর্ণ মঞ্জুঘোষকে ধ্যানকরিয়া চতুষ্পথে বৃষমুণ্ডোপরি

শিরসাধিরূঢ়ঃ কুন্দেন সাধকতমো জপতি প্রকামং। গোচর্ম্মণা বিরচিতং রসকোণমাত্রং চক্রং ততোঽপি নবকুঙ্কুমরোচনাভিঃ। নির্ম্মায় সব্যবিধিনা বিজনে শ্মশানে সংপূজয়েদ্বনভবৈশ্চ নবৈঃ পলাশৈঃ। সংপূর্ণমণ্ডলতুষারমরীচিমধ্যে বালং বিচিন্ত্য ধবলং বরখড়্গহস্তং। উদ্দামকেশনিবহং বরপুস্তকাঢ্যং নগ্নং ভজেৎ ক্ষতজপদ্মদলায়তাক্ষং। অরিষ্টগেহে নিশি তৈলমেব-মাদায় যত্নাৎ করপল্লবেন। তেনাঞ্চিতং কাঞ্চনপুষ্পমেব নিবেদ্য তস্মৈ জপতি প্রকামং। আকিংশুকাঙ্কোড়তরোশ্চ মূলে বিলিপ্য পাদৌ বদনামৃতেন। ত্রিমুণ্ডমাত্রাশ্রিতএব রাত্রৌ জপেদ্যথাশক্তি তু পৌর্ণমাস্যাং। লকুচতরুতলস্থো মুণ্ডমাত্রৈকরূঢ়ো হিমকরকরগৌরং চিন্তয়িত্বা নিশীথে। যদি জপতি জড়ো বা মন্ত্রমেনং ত্রিলক্ষং ভবতি জপতি সাক্ষাদ্গীষ্পতির্নাত্র চিত্রং। ভুক্ত্বাশেষকদলীতরুমূলসংস্থ-আস্তীর্ণপুষ্পরচিতাসনসন্নিবিষ্টঃ। রাকাবিধূদ্গমমুপেত্য করোতি পূজাং যঃ সোঽপ্যজেয়ইহ বাক্‌পতিরীশ্বরঃ স্যাৎ। জিহ্বাং বিমৃজ্য নিজপাণিসরোরুহাভ্যাং রাম্নাপ্রসূনশতকৈঃ পরিপূজ্য গোষ্ঠে। যো বৈ জপেদনুদিনং রসলক্ষমাত্রং ঈশং জয়েৎ কিমুত বাক্‌পতিমেব চিত্রং। স্থিত্বা নিশীথসময়ে রজকস্য কাষ্ঠে খড়্গান্বিতো জপতি যদ্যপি পৌর্ণমাস্যাং। সংপূর্ণমাসমথবা তরসাপি তস্য বক্ত্রাদ্বিনিঃসরতি গীরমৃতায়মানা। যোদন্তধাবনকৃতৈশ্চ করঞ্জকাষ্ঠৈস্তস্যাপি গীষ্পতিবচোনিয়তং সুলভ্যং। তিলতৈলেন মতিমান্ কুন্দকৈরবপুষ্পকৈঃ। জুহুয়াদ্‌যত্নতোমন্ত্রী সর্ব্বসিদ্ধিমবাপ্নুয়াৎ।—

উপবিষ্ট হইয়া কুক্কুরমস্তক চিন্তনপূর্ব্বক কুন্দপুষ্পদ্বারা পূজাকরিয়া জপকরিলে অভিলষিতকার্য্য সিদ্ধহয়। গোচর্ম্মদ্বারা ষট্‌কোণচক্র নির্ম্মাণ করিয়া তদুপরি কুঙ্কুম ও রোচনাদ্বারা যন্ত্র অঙ্কিত করিয়া নির্জন শ্মশানে উপবেশনপূর্ব্বক কুন্দপুষ্প ও বনজাতপল্লবদ্বারা বামহস্তে পূজা করিবে। তুষারের ন্যায় ধবলমণ্ডলমধ্যে বরমুদ্রা ও খড়্গধারী, বালরূপী, মুক্তকেশ, বরপুস্তকহস্ত, নগ্ন ও পদ্মপত্রায়তাপক্ষ মঞ্জুঘোষ দেবকে ভজনাকরিবে। নিশাযোগে সূতিকাগৃহের তৈল আনিয়া হস্তদ্বয়ে মর্দ্দনপূর্ব্বক সেই হস্তদ্বারা কাঞ্চনপুষ্প অঞ্চিত করিয়া সেই পুষ্প দেবতাকে নিবেদন ও মন্ত্র জপকরিবে। পলাশবৃক্ষ ও অশোকবৃক্ষের মূলে উপবিষ্ট হইয়া বদনামৃতদ্বারা পাদ লেপনপূর্ব্বক ত্রিমুণ্ডোপরি বসিয়া পূর্ণিমার রাত্রিতে যথাশক্তি জপকরিবে। অর্দ্ধরাত্রিসময়ে লকুচবৃক্ষের মূলে পূর্ব্বোক্ত ত্রিমুণ্ডের মধ্যে কোন এক মুণ্ডে আরোহণকরিয়া চন্দ্রবৎ গৌরবর্ণ মঞ্জুঘোষ দেবকে চিন্তাকরতঃ যদি কোন জড়ধী ব্যক্তিও উক্ত মন্ত্র তিন লক্ষ জপকরে, তাহা হইলে সেই ব্যক্তি সাক্ষাৎ বৃহস্পতির ন্যায় বাগ্মী হইয়া থাকে। ভোজনান্তে কদলীবৃক্ষমূলে পুষ্পাসন রচনাকরিয়া তদুপরি উপবেশনপূর্ব্বক পূর্ণিমার চন্দ্রোদয়কালে যে ব্যক্তি মঞ্জুঘোষের পূজা করে, সেই ব্যক্তি এই জগতে বৃহস্পতির ন্যায় অজেয় হয়। স্বীয় পাণিদ্বয়দ্বারা জিহ্বা মার্জনকরিয়া গোষ্ঠস্থানে শতসংখ্যক রাম্নাপুষ্পদ্বারা পূজাকরিয়া যে ব্যক্তি প্রতিদিন একলক্ষ মঞ্জুঘোষ মন্ত্র জপকরে, সে ব্যক্তি ঈশ্বরকেও জয়করিতে পারে। বৃহস্পতি তাহার নিকট নিশ্চয় পরাজিত হন। পূর্ণিমার নিশীথসময়ে রজকের কাষ্ঠে উপবেশনকরিয়া খড়্গধারী হইয়া জপকরিবে। যে ব্যক্তি এইরূপে এক মাস জপকরিতে পারে, তাহার মুখহইতে অনর্গল অমৃততুল্য সুমধুর গদ্যপদ্যময়ী বাণী নিঃসৃত হয়। যে ব্যক্তি করঞ্জকাষ্ঠদ্বারা দন্ত ধাবনকরিয়া মঞ্জুঘোষমন্ত্র জপকরে, সে ব্যক্তি অনায়াসে বৃহস্পতির তুল্য বাক্য রচনাকরিতে পারে। তিলতৈলের সহিত কুন্দকলিকা ৲

মঞ্জিষ্ঠতোয়দবচাসিতভানুমূলৈঃ স্বীয়াঙ্গশোণিতযুতৈঃ সমকুষ্ঠকৈশ্চ। কৃত্বা ললাটফলকে তিলকং ব্রতস্থো বিদ্যাপ্রবোধবিষয়ে নবগীষ্পতিঃ স্যাৎ। ভৈরবতন্ত্রেঽপি—মঞ্জুঘোষাখ্যমমলং মন্ত্রমাকর্ণয় প্রিয়ে। ধনবংশপ্রদং রম্যং সার্ব্বজ্ঞবাগ্মিতাপ্রদং। অদোষকবিতামূলং সর্ব্বত্র প্রতিভাপ্রদং। দেব্যুবাচ। ভগবন্ গিরিজানাথ কথয়স্ব যথোচিতং। মঞ্জুঘোষঃ স কঃ কীদৃক্ তস্যানুষ্ঠানমেব হি। ঈশ্বর-উবাচ। শ্রূয়তাং দেবি মে বাক্যং নাত্র কার্য্যা বিচারণা। মঞ্জুঘোষস্তু যো দেবঃ সোঽহং দেবি ন সংশয়ঃ। একোঽহং শঙ্করো দেবি নানামূর্ত্তিধরঃ স্বয়ং। তস্যানুষ্ঠানমধুনা শ্রূয়তাং মম তত্ত্বতঃ। মন্ত্রঃ ষড়ক্ষরঃ সারঃ সদ্যঃ কুমতিনাশনঃ। রসলক্ষাবধিস্তস্য জাপ্যএব সুরেপ্সিতঃ। ত্রিপক্ষজপনাদ্দেবি বাগ্মী ভবতি মানবঃ। সুকবিত্বং করে তস্য প্রতিভা বিশ্বজিত্বরী। মাসত্রয়ং জপেদ্যস্তু পণ্ডিতোঽপণ্ডিতো যদি। ষণ্মাসং যস্তু জপতি স সর্ব্বজ্ঞঃ কুশাগ্রধীঃ। অব্দেন সিদ্ধয়ঃ সর্ব্বা ভবন্তি সত্যমীশ্বরি। আহারোঽস্য নৃণাং বর্চ্চোনৈবেদ্যং চক্ষুষোর্ম্মলং। মূত্রৈঃ পাদ্যং দদেত্তস্য গন্ধোবিট্‌খদিরোদ্ভবং। আরণ্যকস্য পত্রাণি পুষ্পাণ্যেব সুনিশ্চিতং। এরণ্ডমূলৈঃ কার্পাসবীজমর্ঘ্যং প্রচক্ষ্যতে। তুণ্ডকীনালদানেন ভবেদাচমনীয়কং। ধ্যানং বক্ষ্যে মহাদেবি সর্ব্বসিদ্ধিপ্রদায়কং। শশধরমিব শুভ্রং খড়্গপুস্তাঙ্কপাণিং সুরুচিরমতিশান্তং পঞ্চচূড়ং কুমারং। পৃথুতরবরমুখ্যং পদ্মপত্রায়তাক্ষং কুমতি

কুন্দপুষ্পদ্বারা হোমকরিলে সাধক সর্ব্বসিদ্ধি লাভ করে। মঞ্জিষ্ঠা, মুথা, বচ, শ্বেত আকন্দের মূল, স্বগাত্ররুধির ও কুড় এই সকল দ্রব্য একত্র করিয়া কপালে তিলকধারণপূর্ব্বক মঞ্জুঘোষের আরাধনাকরিলে সে ব্যক্তি দ্বিতীয় বৃহস্পতিতুল্য হয়। ভৈরবতন্ত্রে মহাদেব পার্ব্বতীকে বলিয়াছেন, প্রিয়ে! নির্ম্মল মঞ্জুঘোষমন্ত্র শ্রবণ কর। এই মন্ত্র ধন, বংশ, সর্ব্বজ্ঞতা ও বাক্‌শক্তি প্রদানকরে। এই মন্ত্রে আরাধনাকরিলে নির্দ্দোষকবিশক্তি ও সর্ব্বশাস্ত্রে বোধ জন্মে। দেবী বলিলেন, ভগবন্! গিরিজানাথ! মঞ্জুঘোষ কিরূপ দেবতা ও তাঁহার আরাধনাকার্য্যের অনুষ্ঠানই বা কিরূপ, তাহা আমার নিকট প্রকাশ কর। মহাদেব বলিলেন, দেবি! আমার বাক্য শ্রবণকর। তুমি যে মঞ্জুঘোষের কথা জিজ্ঞাসাকরিলে, আমিই সেই মঞ্জুঘোষ, ইহাতে সংশয় নাই। এক আমিই নানারূপ ধারণকরিয়া থাকি। আমার নিকট এইক্ষণ মঞ্জুঘোষদেবের পদ্ধতি শ্রবণকর। মঞ্জুঘোষের মন্ত্র ষড়ক্ষর, এই মন্ত্রের আরাধনাকরিলে সদ্যঃ কুমতি বিনাশ পায়। ছয়লক্ষ জপকরিলে মঞ্জুঘোষ মন্ত্রের পুরশ্চরণ হয়। মানব তিনপক্ষপর্য্যন্ত এই মন্ত্র জপকরিলে, বাক্‌শক্তিসম্পন্ন হইয়া থাকে এবং তাহার অসামান্য কবিশক্তি ও বিশ্ববিজয়িনী বুদ্ধি হয়। অপণ্ডিত ব্যক্তিও যদি তিনমাস এই মন্ত্র জপকরে, তবে সুপণ্ডিত হইতে পারে। যে ষণ্মাস পর্য্যন্ত এই মন্ত্র জপকরে, সে কুশাগ্রের ন্যায় সূক্ষ্মবুদ্ধিসম্পন্ন ও সর্ব্বজ্ঞ হয়। হে ঈশ্বরি! একবৎসর উক্ত মঞ্জুঘোষের মন্ত্র জপকরিলে তাহার সর্ব্বসিদ্ধি হইয়া থাকে। এই দেবতার আহার নরবিষ্ঠা, নৈবেদ্য নেত্রমল, পাদ্য মূত্র এবং গন্ধ বিট্‌খদির। অরণ্যস্থ বৃক্ষের পত্র ও পুষ্পদ্বারা পূজাকরিবে। এরণ্ডমূলের সহিত কার্পাসবীজদ্বারা অর্ঘ্য দিবে এবং স্বীয় বদনামৃতদ্বারা আচমনীয় প্রদানকরিবে। হে মহাদেবি! সর্ব্বসিদ্ধিপ্রদ মঞ্জুঘোষের ধ্যান বলিব। মঞ্জুঘোষ শশধরের ন্যায় শুভ্রবর্ণ, খড়্গপুস্তকধারী, মনোরমদেহবিশিষ্ট, শান্তমূর্ত্তি। ইহাঁর চক্ষুঃ পদ্মপত্রের ন্যায় বিস্তৃত,

দহনদক্ষং মঞ্জুঘোষং নমামি। মন্ত্রোদ্ধারং প্রবক্ষ্যামি নমস্কারোপদেশতঃ। শৃণু দেবি মহাভাগে কলৌ সদ্যঃফলপ্রদং। মন্ত্রং সর্ব্বার্থদং সারং বশীকরণরূপকং। অমলং নির্গুণং সারং গুণিনং সর্ব্বকামদং। তং নমামি হিতং নাথং মঞ্জুঘোষং নমাম্যহং। বরীশং পরমং সারং স্তুতং ব্রহ্মাদিভিঃ সুরৈঃ। রক্তং রজোগুণৈর্যুক্তং মঞ্জুঘোষং নমাম্যহং। বচনেন ন জানন্তি কায়েন ন চ কোবিদাঃ। তং শান্তং তমসা যুক্তং পীতবস্ত্রং নমাম্যহং। চরণে পতিতা দেবা দৈত্যানাং জয়হেতবে। চরণে পতিতো জীবো বুদ্ধায় তং নমাম্যহং। ন জানন্তি সুরা যস্য তত্ত্বং সত্ত্বগুণেন বৈ। হৃষ্টং সমস্তসারঞ্চ মঞ্জুঘোষং নমাম্যহং। ধ্যাত্বা বিশ্বেশ্বরঞ্চৈব প্রতিপত্ত্যাদিহেতুকং; সকলং নিষ্কলঞ্চৈব তং নমামি হিতপ্রদং। ঋষিঃ কণ্বো ভবেৎ পংক্তিশ্ছন্দোঽঙ্গানি ষড়ক্ষরৈঃ। দক্ষিণাং শক্তিতোদদ্যাদ্‌গুরুতুষ্টির্যথা ভবেৎ। গুরুসন্তোষমাত্রেণ সিদ্ধির্ভবতি নিশ্চিতং। পিতা গুরুর্ন কার্য্যো বৈ দীক্ষাকর্ম্মণি পার্ব্বতি। যাবৎ কালং সুতো দুঃখী পিতা তু নরকং ব্রজেৎ। ইতি মঞ্জুঘোষমন্ত্রাঃ॥

অথ তারিণীকল্পঃ। তারিণীতন্ত্রে—ঈশ্বর-উবাচ। শ্রূয়তাং শৈলতনয়ে জাড্যনাশকরী পরা। চতুর্ব্বর্গফলা বিদ্যা সর্ব্বসিদ্ধিপ্রদায়িকা। বর্গাদ্যং বহ্নিসংযুক্তং বামাক্ষিপরিভূষিতং নাদবিন্দুসমাযুক্তং বহুসিদ্ধিপ্রদায়কং। পুনশ্চতুর্ম্মুখং দেবি লকারেণ বিভূষিতং। স্বরেণৈব

ইনি সাধকের কুমতি বিনাশকরেন। দেবি! মঞ্জুঘোষের মন্ত্রোদ্ধার বলিব, নমস্কারপুরঃসর শ্রবণকর। কলিকালে এই মন্ত্রে আরাধনা করিলে সদ্যঃ ফল লাভ হয়। এই মন্ত্র সর্ব্বমন্ত্র প্রধান, সর্ব্বার্থপ্রদ ও বশীকারক। মঞ্জুঘোষ দেব নির্ম্মল, নির্গুণ, সর্ব্বদেবশ্রেষ্ঠ, সর্ব্বগুণশালী, সর্ব্বকামপ্রদ, সাধকের হিতকারী ও জগতের আশ্রয়; তাঁহাকে নমস্কারকরি। মঞ্জুঘোষ দেব সর্ব্বশ্রেষ্ঠ, সারতর, ব্রহ্মাদি দেবগণের পূজ্য ও রজোগুণযুক্ত তাঁহাকে নমস্কারকরি। কোন পণ্ডিত বাক্য কিম্বা শরীর-দ্বারা ইহাঁকে জানিতে পারেন না। শান্তমূর্ত্তি, তমোগুণযুক্ত ও পীতবস্ত্রধারী সেই মঞ্জুঘোষকে নমস্কারকরি। দেবগণ দৈত্যবর্গের বিজয়ার্থ যাহাঁর চরণে পতিত হইয়াছিলেন এবং অখিল জীব যাহাঁর পাদপদ্মে পতিত আছে, জ্ঞানলাভার্থ সেই মঞ্জুঘোষকে নমস্কারকরি। সত্ত্বগুণাবলম্বী দেবগণ যাহাঁর তত্ত্ব জানিতে পারেন না, সর্ব্বসারভূত সেই মঞ্জুঘোষকে নমস্কারকরি। বিশ্বেশ্বর মঞ্জুঘোষকে ধ্যানকরিলে সকল শাস্ত্রে জ্ঞানলাভ হয়, সেই নিষ্কলঙ্ক মঞ্জুঘোষ দেবকে নমস্কারকরি। এই মন্ত্রের কণ্বঋষি এবং পংক্তি ছন্দঃ। মন্ত্রমধ্যগত ষড়ক্ষরদ্বারা ষড়ঙ্গন্যাস করিবে। মঞ্জুঘোষের মন্ত্র গ্রহণকরিয়া স্বীয় শক্তি অনুসারে গুরুর সন্তোষার্থ সুবর্ণাদি দক্ষিণা প্রদানকরিবে। গুরুদেবের সন্তোষ হইলেই মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। হে পার্ব্বতি! দীক্ষাকার্য্যে পিতাকে গুরু করিবে না। পিতাকে গুরু স্বীকারকরিয়া তাঁহার নিকট মন্ত্র গ্রহণকরিলে পুত্র যাবজ্জীবন দুঃখ পায় এবং পিতা নরকে গমনকরেন॥

অনন্তর তারিণীকল্প কথিত হইতেছে। তারিণীতন্ত্রে মহাদেব বলিয়াছেন, হে শৈলতনয়ে! জাড্যনাশিনী, চতুর্ব্বর্গদাত্রী ও সর্ব্বসিদ্ধিপ্রদা পরমা বিদ্যা শ্রবণকর। ক্রীঁ ক্লীঁ কৃষ্ণদেবি হ্রীঁ ক্রীঁ ঐঁ। তারিণীদেবীর এই নবাক্ষর মন্ত্র কথিত হইল। এই মহামন্ত্র স্বর্গে ও মর্ত্ত্যে অতিদুর্লভ এই মন্ত্রে আরাধনাকরিলে, অষ্ট ঐশ্বর্য্য সিদ্ধি ও

চতুর্থেন চন্দ্রখণ্ডেন চ প্রিয়ে। লাঞ্ছিতং বৈ মহাবীজং চতুর্ব্বর্গফলপ্রদং। ততঃ কৃষ্ণপদং চোক্ত্বা-ততো দেবি পদং স্মৃতং। হ্রীঁকারঞ্চ ততো দদ্যাৎ খপূর্ব্বমুদ্ধরেত্ততঃ। ঈকারেণ চ রেফেণ মকারেণ বিভূষিতং। ততো বাগ্‌ভবমুচ্চার্য্য মন্ত্রমেনং সমুদ্ধরেৎ। নবাক্ষরো মনুর্দ্দেবি তারিণ্যাঃ সমুদীরিতঃ। ইয়মেব মহাবিদ্যা স্বর্গে মর্ত্ত্যে চ দুর্ল্লভা। অষ্টসিদ্ধিপ্রদা দেবী চতুর্ব্বর্গফলপ্রদা। অনয়া সদৃশী বিদ্যা অনেন সদৃশোমনুঃ। অনয়া সদৃশী সিদ্ধির্ন ভূতা ন ভবিষ্যতি। যো বিদ্যাং লভতে দেবি কিংবা তস্য ন জায়তে। অচিরাল্লভতে বাণীং গদ্য-পদ্যপ্রমোদিনীং। জ্ঞানমাত্রেণ বিদ্যায়াঃ ক্ষিপ্রং দ্রুতকবির্ভবেৎ। বিনা ছন্দো-বিনা শিক্ষাং বিনাভ্যাসেন পার্ব্বতি। বিনা জ্ঞানং বিনা যত্নং বিনালাপং কবেরপি। জিহ্বায়াং জায়তে তস্য কবিত্বং রসনির্ম্মিতং॥

তত্র পূজাপ্রয়োগঃ। প্রথমং জলমাদায় পাদপ্রক্ষালনং স্মৃতং। দ্বিরাচম্য শিখাং বদ্ধা ততোভূমিবিশোধনং। বিঘ্নানুৎসারণং কৃত্বা ততঃ পুষ্পবিশোধনং। করৌ সংশোধ্য দেবেশি চাস্ত্রমন্ত্রেণ তৎপরং। গুরূন্ গণপতিং নত্বা ভূতশুদ্ধিং সমাচরেৎ। স্বাধিষ্ঠানে স্থিতং বীজং বাগ্‌ভবং সর্ব্বসিদ্ধিদং। তদুদ্‌ভূতাগ্নিবলিভিঃ শরীরং দহ্যতে বুধৈঃ। তদ্ভস্মপুঞ্জমুৎসার্য্য হ্রীঁ সমুদ্‌ভূতবায়ুনা। ললাটে কামবীজস্তু তদুদ্‌ভূতামৃতেন চ। তদস্থি প্লাবিতং কৃত্বা দৃঢ়ীভূতং চরেত্ততঃ। নির্লেপং নির্গুণং শুদ্ধমাত্মানং দেবতাময়ং। সর্ব্বপাপবিনির্ম্মুক্তদেহং সঞ্চিন্ত্য সাধকঃ। শরীরস্য বিশোধেন প্রাণায়ামং চরেত্ততঃ। আদ্যেন মূলবীজেন প্রাণায়ামত্রয়ঞ্চরেৎ। মন্ত্রন্যাস—স্ততো দেবি শ্রূয়তে মন্ত্রসিদ্ধিদঃ। শঙ্করোঽস্য ঋষিঃ প্রোক্তো বৃহতীচ্ছন্দ-ঈরিতং। তারিণী দেবতা প্রোক্তা হ্রীঁকারং বীজমুচ্যতে। বাগ্‌ভবং শক্তিরিত্যুক্তমিতি ঋষ্যা-

---

চতুর্ব্বর্গফল লাভহয়। এই বিদ্যার সদৃশী বিদ্যা, এই মন্ত্রের তুল্য মন্ত্র এবং এই মন্ত্রের আরাধনাতে যেরূপ ফল হয়, তাহা কখন হয়ও নাই এবং হইবেও না। যে এই বিদ্যাকে লাভ করিয়াছে, তাহার কিছুই অপ্রাপ্য থাকে না। সে ব্যক্তি অচিরে গদ্যপদ্যময়ী বাণী লাভকরে। এই বিদ্যার জ্ঞানমাত্র সাধক দ্রুতকবি হয়। হে পার্ব্বতি! ছন্দঃ, শিক্ষা, অভ্যাস, বিজ্ঞান ও কবির সহিত আলাপ-ব্যতিরেকেও সাধকের রসনাতে সরসকবিত্বশক্তি বিরাজকরে॥

উক্ত মন্ত্রের পূজাপ্রণালী এই।—প্রথমে জল আনিয়া পাদ প্রক্ষালনকরিবে; তৎপরে দুইবার আচমন করিয়া শিখা বন্ধনপূর্ব্বক ভূমি শোধনকরিবে এবং বিঘ্ন নিবারণকরিয়া পুষ্প শোধনকরিতে হইবে। পরে ফট্ এই মন্ত্রে কর শোধনকরিয়া গুরু ও গণপতির নমস্কার পূর্ব্বক ভূতশুদ্ধি করিবে। ভূতশুদ্ধির নিয়ম এই।—সাধক এইরূপ চিন্তাকরিবে—স্বাধিষ্ঠানচক্রে সর্ব্বসিদ্ধিপ্রদ ঐঁ এই বীজ আছে, তদুৎপন্ন অগ্নিশিখাদ্বারা শরীর-দাহ, হৃদয়ে হ্রীঃ এই বীজসমুদ্ভূত বায়ুদ্বারা সেই ভস্ম নিঃসরণ, ললাটস্থ ক্লীঁ এই বীজসম্ভূত অমৃতদ্বারা অস্থিপ্লাবন, শরীরদৃঢ়ীকরণ এবং আত্মাকে সংসারমায়াতীত, নির্গুণ শুদ্ধ দেবতাস্বরূপ ভাবনাকরিবে। এইরূপে স্বদেহকে সর্ব্ব-পাপবিহীন চিন্তাকরিয়া শরীরশোধনপূর্ব্বক প্রাণায়াম করিবে। মূলমন্ত্রের আদ্যক্ষরদ্বারা তিনবার প্রাণায়াম করিয়া মন্ত্রন্যাস করিবে। এই মন্ত্রের শঙ্কর ঋষি, বৃহতী ছন্দঃ, তারিণীদেবতা, হ্রীঃ বীজ, ঐঁ শক্তি। ঋষ্যাদিন্যাসের প্রয়োগ

দিকং ন্যসেৎ। প্রয়োগস্তু—শিরসি শঙ্করঋষয়ে নমঃ। মুখে বৃহতীচ্ছন্দসে নমঃ। হৃদি তারিণ্যৈ দেবতায়ৈ নমঃ। গুহ্যে হ্রীঁ বীজায় নমঃ পাদয়োঃ বাগ্‌ভবশক্তয়ে নমঃ। ততঃ করাঙ্গন্যাসৌ—ক্রীঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ক্লীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা কৃষ্ণদেবি মধ্যমাভ্যাং বষট্ হ্রীঁ অনামিকাভ্যাং হুঁ ক্রীঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্ ঐঁ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এবং হৃদয়াদিষু। তথাচ—বীজেন তু ষড়ঙ্গেষু ষড়ঙ্গানি প্রকল্পয়েৎ। ধর্ম্মাদি বিন্যসেদ্দেবি ততোঽধর্ম্মাদি বিন্যসেৎ। উপর্য্যুপরি মধ্যে চ ক্রমেণৈতান্ন্যসেত্ততঃ। কল্পবৃক্ষং সমুচ্চার্য্য মণিপীঠং ততঃ স্মরেৎ। শবমুচ্চারয়িত্বা তু তত্রোপরি কপালকং। চতুর্দ্দিক্ষু ন্যসেদ্দেবি চিতামগ্নিসমন্বিতাং। হৃৎপদ্মাষ্টদলে তত্র চাষ্টশক্তির্ন্ন্যসেত্ততঃ। দুর্গা জয়া ততো মেধা বিজয়া সুপ্রভা মতা। কালী গৌরী শিবা চৈব ইত্যষ্টশক্তয়ঃ স্মৃতাঃ। তত-এব স্বদেহেষু পঞ্চযোনিং ন্যসেদ্বুধঃ। কেশান্তে দক্ষিণেভাগে যোনিবীরাং ন্যসেত্ততঃ। কেশান্তে বামভাগে চ যোনিবিশ্বাং ততোন্যসেৎ। নাসামূলে চ দেবেশি যোনিরূপাং বিভাগতঃ। যোনিকামাং যোনিহারাং নেত্রয়োঃ সব্যবাময়োঃ। যোনিরূপাং ন্যসেদোষ্ঠে সর্ব্বকামার্থসিদ্ধয়ে। মুখকোণে চ দেবেশি দক্ষবামাদিভেদতঃ। চিবুকে চ মহাদেবি বিন্যসেৎ সাধকোত্তমঃ। যোনিচ্ছায়াং যোনিকামাং যোনিরূপাং ততঃ পরং। বাহুমূলে তথা বামে হৃদি চৈব বরাননে। যোনিচিন্তাং যোনিনিত্যাং যোনিরূপাং স্মরেদ্বুধঃ। স্তনয়োর্নাভিদেশে চ যোনিস্থানং সদা স্মরেৎ। যোনিসিদ্ধাং যোনিবিদ্ধাং যোনিরূপাং ন্যসেদ্বুধঃ। এতাঃ স্মৃতাশ্চতুর্থ্যন্তা নমোঽন্তাশ্চ বিচক্ষণৈঃ। দেহপীঠে ততোদেবীং ধ্যায়েৎ সুস্থিরমানসঃ। ধ্যানমাহ—কৃষ্ণাং লম্বোদরীং ভীমাং নাগকুণ্ডলশোভিতাং। রক্তমুখীং ললজ্জিহ্বাং রক্তাম্বরধরাং কটৌ। পীনোন্নতস্তনীমুগ্রাং মহা-

---

মূলে স্পষ্টরূপে লিখিত আছে। তৎপরে মূলের লিখিত প্রণালীতে করাঙ্গন্যাস করিবে। অনন্তর ধর্ম্মাদিন্যাস করিবে। ক্রমশঃ এই সকল ন্যাস করিয়া চতুর্দ্দিকে ওঁ কল্পবৃক্ষায় নমঃ, ওঁ মণীপীঠায় নমঃ, ওঁ শবায় নমঃ, ওঁ কপালায় নমঃ এইরূপে ন্যাসকরিয়া মধ্যে ওঁ অগ্নি সন্নিহিতায়ৈ চিতায়ৈ নমঃ এই মন্ত্রে ন্যাস করিবে। পরে হৃৎপদ্মের অষ্টদলে অষ্টশক্তির ন্যাসকরিবে। দুর্গা, জয়া, মেধা, বিজয়া, সুপ্রভা, কালী, গৌরী ও শিবা তারিণীদেবীর এই অষ্টশক্তি। ন্যাসকালে ওঁ দুর্গায়ৈ নমঃ ইত্যাদিরূপে ন্যাসকরিবে। তৎপরে সাধক স্বদেহে পঞ্চযোনি ন্যাসকরিবে। কেশান্ত দক্ষিণভাগে ওঁ যোনিবীরায়ৈ নমঃ, কেশান্ত বামভাগে ওঁ যোনিবীশ্বায়ৈ নমঃ, নাসামূলে ওঁ যোনিরূপায়ৈ নমঃ দক্ষিণনেত্রে ওঁ যোনিকামায়ৈ নমঃ, বামনেত্রে ওঁ যোনিহারায়ৈ নমঃ ওষ্ঠে ওঁ যোনিরূপায়ৈ নমঃ। এইরূপে স্বীয়দেহে যোনিন্যাস করিলে সর্ব্বকামার্থ সিদ্ধিহয়। দক্ষমুখকোণে ওঁ যোনিচ্ছায়ায়ৈ নমঃ, বামমুখকোণে ওঁ যোনিকামায়ৈ নমঃ চিবুকে ওঁ যোনিরূপায়ৈ নমঃ, দক্ষবাহুমূলে ওঁ যোনিচিন্তায়ৈ নমঃ, বামবাহুমূলে ওঁ যোনিনিত্যায়ৈ নমঃ, হৃদয়ে ওঁ যোনিরূপায়ৈ নমঃ, দক্ষস্তনে ওঁ যোনিসিদ্ধায়ৈ নমঃ বামস্তনে ওঁ যোনিবিদ্ধায়ৈ নমঃ, নাভিদেশে ওঁ যোনিরূপায়ৈ নমঃ এইরূপ ন্যাসকরিয়া অনন্যচিত্তে দেহপীঠে দেবীর ধ্যানকরিবে। তারিণীদেবী কৃষ্ণবর্ণা, লম্বোদরী ও ভয়ঙ্করাকৃতি। ইহাঁর কর্ণযুগলে নাগনির্ম্মিত কুণ্ডলদ্বয় শোভাপাইতেছে৲ বদন রক্তবর্ণ, জিহ্বা লোল, কটীতে

নাগেন বেষ্টিতাং। শবস্যোপরি দেবেশি তস্যোপরি কপালকে। নাসাগ্রধ্যাননিরতাং মহা-ঘোরাং বরপ্রদাং। চতুর্ভুজাং দীর্ঘকেশীং দক্ষিণস্যোর্দ্ধবাহুনা। বিভ্রতীং নলিনীমেকাং বামোর্দ্ধে পানপাত্রকং। বরাভয়ধরাং দেবী-মধস্তাদ্দক্ষবাময়োঃ। পিবন্তীং রৌধিরীং ধারাং পানপাত্রে সদাশিবে। সর্ব্বসিদ্ধিপ্রদাং দেবীং নিত্যাং গিরিনিবাসিনীং। লোচনত্রয়সংযুক্তাং নাগযজ্ঞোপবীতিনীং। দীর্ঘনাসাং দীর্ঘজঙ্ঘাং দীর্ঘাঙ্গীং দীর্ঘজিহ্বিকাং। চন্দ্রসূর্য্যাগ্নিভেদেন ত্রিলোচনসমন্বিতাং। শক্রনাশকরীং দেবীং মহাভীমাং বরপ্রদাং। ব্যাঘ্রচর্ম্মশিরোবদ্ধাং জগত্রয়বিভাগিনীং। সাধকানাং সুখং কর্ত্রীং সর্ব্বলোকভয়ঙ্করীং। এবম্ভূতাং মহাদেবীং তারিণীং প্রণমাম্যহং। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনং কুর্য্যাৎ॥ অস্যাঃ পূজাযন্ত্রং—যন্ত্রং নির্ম্মায় দেবেশি স্থাপয়েন্মন্ত্রমধ্যতঃ। রক্তমলয়জেনাপি বসুপত্রং লিখেত্ততঃ। তদ্বাহ্যে

তারিণী যন্ত্রং।



---

রক্তবস্ত্রপরিধান, স্তনযুগল স্থূল ও উন্নত। দেবী উগ্ররূপা, ও মহানাগদ্বারা বেষ্টিত। শবোপরি কপালে আসীন হইয়া তারিণীদেবী নাসাগ্রে দৃষ্টিনিক্ষেপপূর্ব্বক ধ্যাননিমগ্না আছেন। ইনি ভয়ানকবেশা ও বরপ্রদা। দেবীর চারিহস্ত, কেশ দীর্ঘ, দক্ষিণভাগের উর্দ্ধহস্তে একটী পদ্ম ও বামভাগের উর্দ্ধহস্তে পানপাত্র, দক্ষিণভাগের অধোহস্তে বরমুদ্রা এবং বামভাগের অধোহস্তে অভয়মুদ্রা আছে। ইনি পানপাত্রে বারিধারা পানকরিতেছেন। এবং সর্ব্বদা পর্ব্বতে বাসকরিয়া থাকেন। দেবী সাধককে সর্ব্বপ্রকার সিদ্ধিপ্রদান করেন, ইহাঁর তিনটী লোচন, ঐলোচনত্রয় চন্দ্র, সূর্য্য ও অগ্নিস্বরূপ, গলে নাগযজ্ঞোপবীত। নাসিকা, জঙ্ঘা, জিহ্বা প্রভৃতি অঙ্গসকল দীর্ঘ,। এই বিদ্যার আরাধনা করিলে দেবী সাধকের শত্রুবিনাশ করিয়া বর প্রদানকরেন। শিরোদেশ ব্যাঘ্রচর্ম্মে আবৃত, ইনি ত্রিজগতের বিভাগকারিণী, সাধকের সুখদায়িনী ও সর্ব্বলোকভয়ঙ্করী। এবম্ভূতা মহাদেবী তারিণীকে নমস্কারকরি। এইরূপে ধ্যান ও মানস-পূজা করিয়া অর্ঘ্যস্থাপন করিবে। তারিণীদেবীর পূজাযন্ত্র এই।—যন্ত্রনির্ম্মাণ করিয়া তন্মধ্যে ক্রীঁ ক্রীঁ কৃষ্ণদেবি হ্রীঁ

ষষ্টপত্রাণি লিখেৎ সাধকসত্তমঃ। বহ্নিমণ্ডলযুগ্মঞ্চ যন্ত্রমধ্যে লিখেত্ততঃ। পূর্ব্বদলে চ দেবেশি আদ্যং বীজং লিখেত্ততঃ। দ্বিতীয়ং দক্ষিণে পত্রে তৃতীয়ং পশ্চিমে দলে। উত্তরে চ দলে দেবি ফট্‌ বাণীঞ্চ ততো লিখেৎ। চতুর্দ্বারসমাযুক্তং অষ্টবজ্রসমন্বিতং। তত্র পূর্ব্বোক্তক্রমেণ পীঠং সংপূজ্য পূর্ব্ববদ্ধ্যাত্বা—তত্রাবাহ্য মহেশানীং যজেদ্বৈ মন্ত্রমুচ্চরন্। ষড়ঙ্গৈনৈব দেবেশি পূজয়িত্বা তু পার্ব্বতীং। ক্ষেত্রপালং ভৈরবঞ্চ গণনাথং মহান্তকং। এতচ্চতুষ্টয়ং দেবি যজেদ্দ্বারচতুষ্টয়ে। পূর্ব্বাদ্যষ্টদলে দেবি এতাঃ সংপূজ্য সাধকঃ। অণিমানঙ্গমদনা লঘিমামদনাতুরা। অনঙ্গকুসুমা দেবি ততোঽষ্টকর্ণিকা তথা। কাপালিকা চ দেবেশি ততোঽষ্টযোগিনীং তথা। তথা ষোড়শপত্রেষু পূজয়েৎ পরিচারিকাং। সুখদাং মোক্ষদাং তত্র ভুক্তিদাং ভোগদাং তথা। মুক্তিদাং সিদ্ধিদাং চৈব কামদাং ধনদাং তথা। ক্ষেমদাং শিবদাং বাপি বরদামাত্মদাং তথা। যোগদাং ভোগদাং দেবি ভুক্তিদাং সর্ব্বসিদ্ধিদাং। অণিমাদ্যষ্টসিদ্ধিশ্চ পূর্ব্বদ্বারে যজেত্ততঃ। বহ্নের্দশকলা দেবি দ্বারে চ দক্ষিণে তথা। পাশ্চাত্যদ্বারে দেবেশি কলাশ্চন্দ্রস্য পূজয়েৎ। উত্তরে চ তথা দেবি রবেরপি কলাস্ততঃ। ষড়ঙ্গেন যজেদ্দেবি ততশ্চাস্ত্রাণি পূজয়েৎ। এতাস্তু দেবদেবেশি চতুর্থ্যন্তাঃ সমীরিতাঃ। নমোঽন্তাশ্চ মহাদেবি প্রোক্তাঃ সকলসিদ্ধিদাঃ। পুষ্পৈর্ব্বহুবিধৈশ্চৈব রক্তচন্দনচর্চ্চিতৈঃ। রক্তপুষ্পৈর্ম্মহাদেবি নানাগন্ধসমন্বিতৈঃ। বিল্বপত্রৈস্তথাগন্ধৈর্জবাপুষ্পৈর্বিশেষতঃ। শ্বেতরক্তপলাশৈশ্চ করবীরৈর্ম্মরুবকৈঃ। বিল্বপুষ্পৈঃ কুন্দপুষ্পৈর্লবঙ্গৈশ্চ সুশোভনৈঃ। অপরাজিতপুষ্পৈশ্চ

---

ক্রাঁ ঐঁ এই মন্ত্র লিখিবে। তাহার বহির্ভাগে রক্তচন্দনদ্বারা অষ্টদলপদ্ম লিখিয়া তদ্বাহ্যে ষোড়শদলপদ্ম লিখিতে হইবে, যন্ত্রমধ্যে ত্রিকোণদ্বয় অঙ্কিতকরিয়া অষ্টদলপদ্মের পূর্ব্বদলে প্রথম বীজ (ক্রীঁ), দক্ষিণপত্রে দ্বিতীয়বীজ (ক্লীঁ), পশ্চিমপত্রে তৃতীয়বীজ (হ্রীঁ) এবং উত্তরপত্রে ঐঁ ফট্ এই বীজ লিখিতে হইবে। পরে চতুর্দ্বার ও অষ্টবজ্র অঙ্কিতকরিয়া যন্ত্রপ্রস্তুতকরিবে। উক্তপ্রকার যন্ত্রনির্ম্মাণ করিয়া তদুপরি পূর্ব্বোক্তক্রমে পীঠপূজাপূর্ব্বক পুনর্ব্বার ধ্যান ও আবাহনকরিয়া যথাসম্ভব উপচারদ্বারা মূলমন্ত্রে দেবীর অর্চ্চনা করিতে হইবে। পরে ষড়ঙ্গপূজা করিয়া দ্বারচতুষ্টয়ে ক্ষেত্রপাল, ভৈরব, গণনাথ ও মহান্তক এইদেবচতুষ্টয়ের অর্চ্চনা করিবে। পরে অষ্টদলপদ্মের পূর্ব্বাদি অষ্টপত্রে ওঁ অণিমায়ৈ নমঃ ওঁ অনঙ্গমদনায়ৈ নমঃ, ওঁ লঘিমায়ৈনমঃ, ওঁ মদনাতুরায়ৈ নমঃ, ওঁ অনঙ্গকুসুমায়ৈনমঃ ওঁ অষ্টকর্ণিকায়ৈ নমঃ ওঁ কাপালিকায়ৈ নমঃ, ওঁ অষ্টযোগিন্যৈ নমঃ এইরূপে অষ্টদেবতার পূজাকরিতে হইবে। অনন্তর ষোড়শদলপদ্মের পূর্ব্বাদি ষোড়শপত্রে ওঁ সুখদায়ৈ নমঃ এইরূপে মোক্ষদা, ভুক্তিদা, ভোগদা, মুক্তিদা, সিদ্ধিদা, কামদা, ধনদা, মোক্ষদা, শিবদা, বরদা, আত্মদা, যোগদা, ভোগদা, ভুক্তিদা ও সর্ব্বসিদ্ধিদা এই পরিচারিকাগণের পূজা করিবে। পরে পূর্ব্বদ্বারে অণিমাদি অষ্টসিদ্ধি, দক্ষিণদ্বারে বহ্নির দশকলা, পশ্চিমদ্বারে চন্দ্রের ষোড়শকলা, এবং উত্তরদ্বারে সূর্য্যের দ্বাদশকলার পূজাকরিতে হইবে। তৎপরে ষড়ঙ্গ পূজাকরিয়া দেবীর অস্ত্রপূজা করিবে। এইসকল দেবতার নামে চতুর্থীবিভক্তি যোগকরিয়া নমোঽন্তমন্ত্রে পূজাকরিতে হইবে। অনন্তর রক্তচন্দনমিশ্রিত ও নানাগন্ধযুক্ত, বিবিধ রক্তপুষ্পদ্বারা দেবীর অর্চ্চনা করিবে। বিল্বপত্র, গন্ধ, জবাপুষ্প, শ্বেতপলাশ, রক্তপলাশ, করবী, মরুবক, বিল্বপুষ্প, কুন্দপুষ্প, লবঙ্গপুষ্প,

চম্পকৈঃ কেশরৈস্তথা। এভিঃ পুষ্পৈর্ম্মহাদেবি পূজয়েন্নিত্যতারিণীং। মালতীবকপুষ্পৈশ্চ সদূর্ব্বৈর্নার্চ্চয়েত্তথা। কদম্বৈঃ শ্বেতকুসুমৈঃ কুঙ্কুমৈঃ কাঞ্চনৈস্তথা। এবং সংপূজয়িত্বা তু এভিদ্রর্ব্যৈর্ম্মহেশ্বরি। লক্ষমাত্রং জপেম্মন্ত্রং হবিষ্যাশী জিতেন্দ্রিয়ঃ। ইতি তারিণীকল্পঃ সমাপ্তঃ॥

অথ সারস্বতকল্পঃ। নারদ-উবাচ। কেনোপায়েন দেবেশি বিদ্যোৎপত্তির্ভবেন্নৃণাং। বেদবিদ্যাপ্রকাশস্তু তন্মে ব্রূহি জগৎপতে। ব্রহ্মোবাচ। সাধু সাধু ত্বয়া পৃষ্টং লোকানাং হিতকারকং। এতদেব পুরা পৃষ্টং কল্পাদৌ বিষ্ণবে ময়া। ব্রহ্মশব্দস্বরূপেণ প্রসন্নেনান্তরাত্মনা। যৎ প্রোক্তং তেন মে ব্রহ্মন্ তত্তে বক্ষ্যামি যত্নতঃ। ভগবানুবাচ। শৃণু ব্রহ্মন্ পরং গুহ্যং কল্পং সারস্বতং মম। যস্য বিজ্ঞানমাত্রেণ জাড্যাপহরণং ভবেৎ। সর্ব্বশাস্ত্রপ্রকাশশ্চ সর্ব্বজ্ঞো-জায়তেঽচিরাৎ। অভ্যাসাচ্চ ভবেদ্‌যস্য বাচশ্চিত্রা-ভবন্তি হি। অবাপুস্ত্রিদশা ব্যাপ্তিং বাগীশত্বং বৃহস্পতিঃ। দ্বৈপায়নোঽপি যং জ্ঞাত্বা বেদব্যাসোঽভবন্মুনিঃ। মন্ত্রোদ্ধারং প্রবক্ষ্যামি সাঙ্গাবরণপূজনৈঃ। অনন্তং বিন্দুনা যুক্তং বামগণ্ডান্তভূষিতং। জপেদ্দ্বাদশলক্ষন্তু মূকোঽপি বাক্‌পতির্ভবেৎ। নাভৌ তু অরবিন্দঞ্চ ধ্যায়েদ্দশদলং সুধীঃ। তন্মধ্যে ভাবয়েন্মন্ত্রী মণ্ডলানাস্তু যং শুভং। রত্নসিংহাসনং ধ্যায়েদ্বর্ণং জ্যোৎস্নাময়ং পুনঃ। তস্যোপরি পুনর্ধ্যায়েদ্দেবীং বাগীশ্বরীং ততঃ। মুক্তাকান্তিনিভাং দেবীং জ্যোৎস্নাজালবিকাশিনীং। মুক্তাহারযুতাং শুভ্রাং শশিখণ্ডবিমণ্ডিতাং। বিভ্রতীং দক্ষহস্তাভ্যাং ব্যাখ্যাং বর্ণস্য মালিকাং। অমৃ-

---

অপরাজিতাপুষ্প চম্পকপুষ্প, কেশরপুষ্প, এই সকল পুষ্পদ্বারা প্রতিদিন তারিণীদেবীকে পূজাকরিবে। কিন্তু মালতীপুষ্প, বকপুষ্প ও দুর্ব্বাদ্বারা তারিণীদেবীর অর্চ্চনা করিবে না। কদম্বপুষ্প, শ্বেতকুসুম, কুঙ্কুম ও কাঞ্চনপুষ্পদ্বারা তারিণীদেবীর পূজাকরিয়া জিতেন্দ্রিয় ও হবিষ্যাশীহইয়া একলক্ষ মন্ত্র জপকরিবে।

অনন্তর সারস্বতকল্প বিবৃত হইতেছে। নারদ ব্রহ্মাকে জিজ্ঞাসাকরিয়াছিলেন, দেবেশ্বর! কিউপায় অব লম্বনকরিলে বিদ্যোৎপত্তি হইয়া বেদবিদ্যার প্রকাশহয়। হেজগৎপতে! তাহাআমার নিকট বল। ব্রহ্মা বলিলেন, বৎস! তুমি আমারনিকট লোকেরহিতজনক যে উৎকৃষ্ট প্রশ্নকরিলে তাহা আমি কল্পাদিসময়ে ভগবান্ বিষ্ণুর নিকট জিজ্ঞাসাকরিয়াছিলাম, ব্রহ্মময় সর্ব্বান্তরাত্মা বিষ্ণু আমাকে যাহা বলিয়াছেন, আমি তোমাকে সেইরূপ বলিব, যত্নপূর্ব্বক শ্রবণকর। ভগবান্ বিষ্ণু বলিয়াছেন, হেব্রহ্মন্! অতিগুহ্য সারস্বতকল্প আমার নিকট শ্রবণকর। এই সারস্বতকল্প বিজ্ঞানমাত্র মনুষ্যের জড়তা বিনাশ হইয়া সর্ব্বশাস্ত্রে জ্ঞানের প্রকাশ হইয়াথাকে। এবং সেই সাধকের আশ্চর্য্য বাক্য লাভহয়। এইসারস্বত কল্পের বিজ্ঞানবলে দেবগণ সর্ব্বমান্যতা, বৃহস্পতি বাগীশত্ব এবং দ্বৈপায়ন বেদব্যাসপদ লাভকরেন। এইক্ষণ এইকল্পের মন্ত্রোদ্ধার এবং অঙ্গমন্ত্র ও আবরণের সহিত পূজাবিধি বলিব। ঐঁ এইমন্ত্র দ্বাদশলক্ষ জপকরিলে মূকব্যক্তিও বাক্‌পতি হইতেপারে। স্বীয়নাভিদেশে দশদলপদ্ম চিন্তাকরিয়া তন্মধ্যে সুশোভিত মণ্ডল চিন্তাকরিবে। ঐমণ্ডলমধ্যে রত্নসিংহাসন ধ্যানকরিয়া সমুজ্জ্বল বর্ণ ধ্যানকরিবে। তদুপরি বাগীশ্বরী দেবীকে চিন্তাকরিবে। দেবীর দেহকান্তি মুক্তাকলাপের ন্যায় সমুজ্জ্বল, জ্যোৎস্নারআভাবিশিষ্ট। দেবী মুক্তাহারে বিভূষিতা, শুভ্রবর্ণা ও অর্দ্ধচন্দ্রমণ্ডিতা। বাগীশ্বরী দেবী চতুর্ভুজা, দক্ষিণহস্তদ্বয়ের একহস্তে বর্ণ ব্যাখ্যাকরিতেছেন এবং অন্যহস্তে বর্ণমালা, বামহস্তদ্বয়ে

তেন তথাপূর্ণং ঘটং দিব্যঞ্চ পুস্তকং। দধতীং বামহস্তাভ্যাং পীনস্তনভরণান্বিতাং। মধ্যে ক্ষীণাং তথা স্বচ্ছাং নানারত্নবিভূষিতাং। আত্মাভেদেন ধ্যাত্বৈবং ততঃ সংপূজয়েৎ ক্রমাৎ। আদ্যেন দীর্ঘযুক্তেন কুর্য্যাদঙ্গানি হস্তয়োঃ। হৃদয়াদৌ তথা কুর্য্যাদ্বীজেনাঙ্গক্রিয়াং পুনঃ। ভ্রুবোর্ম্মধ্যে তথা নাভৌ গুহ্যদেশে শিরস্তথা। ন্যসেদ্বীজং পুনর্ব্বর্ণৈ র্ব্ব্যাপকং বিন্যসেত্ততঃ। পীঠন্যাসং তনৌ কুর্য্যাদ্দেবতাভাবসিদ্ধয়ে। মাতৃকায়ান্তু যৎ প্রোক্তং পীঠমভ্যর্চ্চ্য যত্নতঃ। বর্ণাব্জেনাসনং কুর্য্যান্মূর্ত্তিং মূলেন কল্পয়েৎ। আবাহ্য পূজয়েত্তস্যাং দেবীং বাগীশ্বরীং ততঃ। অঙ্গৈঃ প্রথমবৃত্তিঃ স্যাদ্দ্বিতীয়া শক্তিভিস্ততঃ। দলাগ্রেষু সমভ্যর্চ্চ্য ব্রহ্মাণ্যাদ্যা যথাবিধি। লোকপালা বহিঃ পূজ্যাস্তেষামস্ত্রাণি তদ্বহিঃ। এবং সংপূজয়েন্মন্ত্রী জপপূজারতঃ সদা। কবিত্বং লভতে বাগ্মী লক্ষৈর্দ্বাদশভির্ধ্রুবং। প্রাতর্জপ্ত্বা সহস্রন্তু পিবেদ্ব্রাহ্মীং বচান্বিতাং। ন বিস্মরতি মেধাবী শ্রুত্বা বেদাগমানপি। কণ্ঠমাত্রোদকে স্থিত্বা ধ্যায়েন্মার্ত্তণ্ডমণ্ডলে। জ্যোতিঃপুঞ্জনিভাং দেবীং পরিবারসমন্বিতাং। বরাভয়যুতাং হস্তে মুদ্রাপুস্তকধারিণীং। জপন্ সহস্রমানেন ষণ্মাসং বিজিতেন্দ্রিয়ঃ। ভীমাং সংপ্রাপ্য বাক্‌সিদ্ধিং কবীনামগ্রণীর্ভবেৎ। অথ প্রয়োগং বক্ষ্যামি জাড্যনাশকরং পরং। রাত্রিশেষে সমুত্থায় শুচির্ভূত্বা সমাহিতঃ। শুদ্ধভাবেন চাত্মানং গুরুঞ্চ পরিকল্পয়েৎ। তৎপ্রভাপটলং ব্যাপ্তং জগৎ সর্ব্বং বিচিন্তয়েৎ। মূলাধারে স্থিতাং দেবীং কুণ্ডলীং পরদেবতাং। সুপ্তাং প্রোত্থাপ্য তাং শক্ত্যা ক্রমাচ্চক্রাণি

---

অমৃতপূর্ণ কুম্ভ ও পুস্তক। ইহাঁর মধ্যভাগ ক্ষীণ, স্তনদ্বয় স্থূল, দেবী ঐস্তনভারে বিনম্রা ও রত্নাদিভূষণে বিভূষিতা এইরূপে আত্মার অভেদজ্ঞানে দেবীকে চিন্তাকরিয়া ক্রমতঃ পূজাকরিবে। আং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ঈং, তর্জনীভ্যং, স্বাহা ইত্যাদিরূপে করন্যাস করিয়া ঐঁ হৃদয়ায় নমঃ ইত্যাদিপ্রকারে ষড়ঙ্গন্যাস করিতে হইবে। তৎপরে ভ্রূমধ্যে, নাভিতে, গুহ্যদেশে ও মস্তকে বীজন্যাস করিয়া ব্যাপকন্যাস করিবে এবং দেবতাভাবসিদ্ধার্থ স্বীয় শরীরে পীঠন্যাস করিয়া মাতৃকা-ন্যাসপূর্ব্বক পীঠপূজা করিতে হইবে। পরে বর্ণযুক্ত মাতৃকাযন্ত্রে মূলমন্ত্রে দেবীর মূর্ত্তি কল্পনাকরিয়া আবাহনপূর্ব্বক বাগীশ্বরী দেবীর অর্চ্চনা করিবে। অনন্তর ষড়ঙ্গ পূজাকরিয়া দুর্গা জয়া প্রভৃতি অষ্ট শক্তির পূজাকরিবে। দলাগ্রে ব্রহ্মাণী প্রভৃতি অষ্টশক্তির পূজাকরিয়া বহির্ভাগে লোকপাল এবং তদ্বাহ্যে তাহাদিগের অস্ত্র পূজাকরিবে। সাধক এই-রূপে জপপূজারত হইয়া বাগীশ্বরীর আরাধনা করিলে কবিশক্তি লাভকরে এবং বাগীশ্বরীমন্ত্র দ্বাদশলক্ষ জপকরিলে বাগ্মী হইয়া থাকে। যদি প্রাতঃকালে উক্ত মন্ত্র সহস্র জপকরিয়া ব্রাহ্মী ও বচ পানকরে, তাহা হইলে সাধকের এইরূপ মেধাশক্তি বৃদ্ধি হয় যে, শ্রুতি, বেদ, আগম প্রভৃতি যাবতীয় শাস্ত্র কণ্ঠস্থ থাকে, কদাচ বিস্মৃতি হয় না। জলে আকণ্ঠ নিমগ্ন হইয়া সূর্য্যমণ্ডলে জ্যোতিঃপুঞ্জনিভা, পরিবারসমন্বিতা এবং বর, অভয়মুদ্রা ও পুস্তকধারিণী বাগীশ্বরীকে ধ্যানকরতঃ ছয়মাস পর্য্যন্ত বাগীশ্বরীমন্ত্র জপ করিলে সাধক সকল ইন্দ্রিয়কে জয়করিতে পারে এবং বাগীশ্বরীমন্ত্র সিদ্ধ হইলে সাধক বাক্‌সিদ্ধি লাভকরিয়া কবিদিগের অগ্রগণ্য হইতে পারে। অনন্তর সারস্বতপ্রয়োগ বলিব। এই প্রয়োগানু-সারেআরাধনা করিলে জড়তা বিনাশ পায়। রাত্রিশেষে গাত্রোত্থানপূর্ব্বক শুচি হইয়া একাগ্রচিত্তে ও শুদ্ধভাবে আত্মাকে গুরুরূপে পরিকল্পনা করিয়া সমস্ত জগৎকে তাঁহার প্রভাজালে পরিব্যাপ্ত চিন্তাকরিবে। মূলাধারস্থিত পর-দেবতাস্বরূপ নিদ্রিতাকুলকুণ্ডলিনী দেবীকে জাগরিতকরিয়া ক্রমশঃ মূলাধারাদি ষট্‌চক্র ভেদকরিবে। পরে ষট্‌চক্র

ভেদয়েৎ। ততঃ পরশিবে নীত্বা সৌরীঞ্চ প্রাপয়েত্ততঃ। ঊর্দ্ধগ্রন্থিং বিনির্ভিদ্য জিত্বা দীপস্বরূপিণীং। বীজরূপস্বশক্ত্যা তু প্রোল্লসন্তীং পরাত্মিকাং। শব্দব্রহ্মস্বরূপাঞ্চ নিশ্চলাং চিন্তয়েত্ততঃ। তৎপ্রভাপটলং ব্যাপ্তং শরীরং চিন্তয়েত্ততঃ। নিত্যং সহস্রমানেন জপেৎ সম্বৎসরং যাবৎ। ততঃ সংজায়তে মন্ত্রী বাচস্পতিরিবাপরঃ। ছন্দোঽলঙ্কার-তর্কাদি-নানাশাস্ত্রার্থ বিদ্ভবেৎ। কবিত্বং জ্ঞানশক্ত্যা তু পাণ্ডিত্যমধিকং ভবেৎ। অথাপরং প্রবক্ষ্যামি যোগং ভুবি সুদুর্ল্লভং। নাভিচক্রে স্থিতাং সৌম্যাং রক্তাকারাং বিচিন্তয়েৎ। ক্ষৌমাবদ্ধনিতম্বাঞ্চ রক্তাভরণভূষিতাং। পাশাঙ্কুশধরাং দিব্যাং বরাভয়যুতাং পুনঃ। দৃষ্ট্যা চামৃতবর্ষিণ্যা পূরয়ন্তীং মনোরথান্। এবং ধ্যাত্বা জপেল্লক্ষং মনুজোবিহিতং ততঃ। হোমং কুর্য্যাত্রিমধ্বক্তং রক্তোৎপলযুতৈর্দ্বিজঃ। ততঃ সংতর্পয়েদ্দেবীং দুগ্ধযুক্তেন সর্পিষা। পায়সেন বলিং দদ্যাদ্দধিপিষ্টমধুপ্লুতৈঃ। এবং কৃত্বা বিধানন্তু সাক্ষাদ্বৈশ্রবণো ভবেৎ। সিদ্ধার্থৈস্ত্রিমধূপেতৈ-র্হুত্বা জগদ্বশং নয়েৎ। পদ্মহোমেন মহতীং প্রাপ্নুয়াৎ শ্রিয়মূর্জ্জিতাং। দেবীহৃদয়বিদ্যায়া নাস্তি কিঞ্চিৎ সুদুর্ল্লভং। স্নেহভাবেন সংপ্রোক্তং ন দেয়ং যস্য কস্যচিৎ। এতত্তে কথিতং গুহ্যং বিদ্যোৎপত্তেশ্চ কারণং। বিষ্ণুনা দত্তমস্মভ্যং ময়া তুভ্যং দ্বিজোত্তম। সিদ্ধমন্ত্রো যদা মন্ত্রী বালীশস্যাপি মূর্দ্ধনি। হস্তং দত্ত্বা স্পৃশেৎ সোপি সৌধীং বাচমনর্গলাং। ইতি স্বায়ম্ভুবমাতৃকাতন্ত্রে সারস্বতঃ পটলঃ॥

---

ভেদ করিয়া দেবীকে পরমশিবে নয়নপূর্ব্বক সহস্রারস্থিত অমৃত প্রদানকরিবে। পরে ঊর্দ্ধগ্রন্থি ভেদকরিয়া দীপস্বরূপিণী বীজরূপ স্বীয় শক্তিতে দেদীপ্যমানা, শব্দব্রহ্মস্বরূপ কুলকুণ্ডলিনী দেবীকে পরমশিবে নিশ্চলা চিন্তাকরিবে এবং স্বদেহকে সেই দেবীর দেহপ্রভায় পরিব্যাপ্ত চিন্তাকরিতে হইবে। একবৎসর প্রতিদিন পূর্ব্বোক্ত বাগীশ্বরীমন্ত্র একসহস্রকরিয়া জপকরিলে সাধক বৃহস্পতিতুল্য বাক্পতি হইয়া থাকে এবং ছন্দঃ, অলঙ্কার, তর্কাদি নানাশাস্ত্রের নির্ণয়ে সমর্থ হয়। এই মন্ত্রের সাধনবলে জ্ঞানশক্তির সহিত কবিত্ব ও সর্ব্বশাস্ত্রে পাণ্ডিত্য লাভ হয়। অনন্তর এই মন্ত্রের বিশেষযোগ বলিব, এই যোগ পৃথিবীতে অতিদুর্ল্লভ। নাভিচক্রে সৌম্যমূর্ত্তি, রক্তবর্ণা, পট্টবস্ত্রপরিধানা, রক্তাভরণে বিভূষিতা, পাশাঙ্কুশধারিণী, দিব্যরূপা, বরাভয়যুতা, দৃষ্টিদ্বারা অমৃতবর্ষিণী, দেবী সাধকের মনোরথ পরিপূরণ করেন, এইরূপ চিন্তাকরিয়া সাধক একলক্ষ জপকরিয়া ত্রিমধুযুক্ত রক্তোৎপলদ্বারা হোমকরিবে। তৎপরে দুগ্ধযুক্ত ঘৃতদ্বারা দেবীর তর্পণ করিবে। অনন্তর দধি, পিষ্টক ও মধুযুক্ত পায়স বলি প্রদানকরিবে। এই বিধানানুসারে আরাধনা করিলে সাধক সাক্ষাৎ কুবেরতুল্য হইতে পারে। এই মন্ত্র জপকরিয়া ত্রিমধুযুক্ত শ্বেতসর্ষপদ্বারা হোম করিলে ত্রিজগৎ বশীভূত করিতে পারে। পদ্মদ্বারা হোম করিলে মহতী সম্পত্তি লাভকরিয়া থাকে। এই বিদ্যার আরাধনায় ত্রিভুবনে কিছুই দুর্ল্লভ থাকে না। নারদ! স্নেহবশতঃ এই গোপনীয় বিদ্যা তোমার নিকট বলিলাম এই বিদ্যা সাধারণের নিকট প্রকাশকরিবে না। এই বিদ্যোৎপত্তির কারণ তোমাকে বলিলাম, ইহা অতিগোপনীয়। হে দ্বিজ! এই মন্ত্র ও সাধনপ্রণালী বিষ্ণু আমাকে বলিয়াছেন, আমি তোমাকে বলিলাম। যদি কোন ব্যক্তি এই মন্ত্রে সিদ্ধ হইয়া মূর্খ ব্যক্তির মস্তকে হস্তস্থাপনপূর্ব্বক উক্ত মন্ত্র জপকরে, তাহা হইলে সেই মূর্খ ব্যক্তিও পণ্ডিতের ন্যায় অনর্গল গদ্যপদ্যময়ী বাণী বলিতে পারে॥

অথ কাত্যায়নীকল্পঃ। ভগবানুবাচ। অতিগুহ্যতরং মন্ত্রং পৃষ্টবত্যসি পার্ব্বতি। ভক্তিভাবেন তে দেবি কথয়ামি শুচিস্মিতে। প্রসন্নতাং যদা যাতি দেবী কাত্যায়নী তদা। কবিতা-মণ্ডলৈশ্বর্য্যং দদাতি পদমুত্তমং। স্ত্রিয়া আকর্ষণঞ্চৈব মারণোৎসাদনে রিপোঃ। নৃপাণাং বশ্যতা চৈব জায়তে চ তথা প্রিয়ে। কথয়ামি তথা সর্ব্বং ভক্ত্যা কলয় মদ্বচঃ। আদৌ শৃণু মহামন্ত্রং বাগ্‌ভবাদি নমোঽন্তকং। বহ্ন্যাসনং শিবং বান্তং বিন্দুশান্তিবিভূষিতং। চকারং বিন্দুনা যুক্তং চতুর্দ্দশস্বরান্বিতং। ঙেযুতা চণ্ডিকা চৈব মন্ত্রঃ প্রোক্তো দশাক্ষরঃ। চিন্তামণিরিতি খ্যাতো মায়াদ্যাপি বিচিন্ত্যতে। দেবতা চণ্ডিকা ছন্দো গায়ত্রী কপিলোমুনিঃ। লক্ষমেকং জপেন্মন্ত্রং দশাংশং জুহুয়াত্ততঃ। মাতৃকোক্তে যজেৎ পীঠে বীজেনাঙ্গক্রিয়া মতা। আদাবঙ্গানি সংপূজ্য শস্ত্রপূজা ততঃ পরং। লোকপালাস্ততঃ পূজ্যাস্তেষা মস্ত্রাণি তদ্বহিঃ। ডাকিনী যোগিনী চৈব খেচরী রাকিণী তথা। দিক্ষু পূজ্যা ইমা দেব্যঃ সুসিদ্ধাঃ ফলদায়িকাঃ। ততোধ্যানং। সব্যপাদসরোজেনালঙ্কৃতোরুমৃগাধিপং। বামপাদাগ্রদলিত-মহিষাসুরনির্ভরাং। সুপ্রসন্নাং সুবদনাং চারুনেত্রত্রয়ান্বিতাং। হারনূপুরকেয়ূরজটামুকুট-মণ্ডিতাং। বিচিত্রপট্টবসনা-মর্দ্ধচন্দ্রবিভূষিতাং। খড়্গখেটকবজ্রাণি ত্রিশূলং বিশিখং তথা। ধারয়ন্তীং ধনুঃ পাশং শঙ্খং ঘণ্টাং সরোরুহং। বাহুভির্ললিতৈর্দেবীং কোটিচন্দ্রসমপ্রভাং। সমাবৃতৈর্দিবিসদৈর্দেবৈরাকাশসংস্থিতৈঃ। স্তুয়মানাং মোদমানৈর্লোকপালাদিভিঃ সদা।

---

অনন্তর কাত্যায়নীকল্প কথিত হইতেছে। ভগবান্ বলিলেন, পার্ব্বতি তুমি অতিগোপনীয় মন্ত্র আমাকে জিজ্ঞাসা করিয়াছ। আমি তোমার ভক্তি দর্শনকরিয়া বলিতেছি। যে সময়ে কাত্যায়নীদেবী প্রসন্না হন, তখন দেবী সাধককে অতুল ঐশ্বর্য্য ও কবিশক্তি প্রদানকরিয়া থাকেন। এই মন্ত্রের সাধনবলে স্ত্রীর আকর্ষণ, শত্রুর মারণ ও উচ্চাটন এবং রাজার বশীকরণ সিদ্ধি হয়। দেবি! আমি তোমার নিকট কাত্যায়নীকল্প বলিতেছি, তুমি ভক্তিপূর্ব্বক আমার বাক্য শ্রবণ কর। কাত্যায়নী মন্ত্রের আদিতে ঐং এইবীজ এবং অন্তে নমঃশব্দ, মধ্যে হ্রীং শ্রীং চৌং চণ্ডিকায়ৈ এইমন্ত্র। ইহাতে ঐং হ্রীং শ্রীং চৌং চণ্ডিকায়ৈ নমঃ এইমন্ত্র হইল। এই দশাক্ষর মন্ত্র চিন্তামণি স্বরূপ। হ্রীং হ্রীং শ্রীং চৌং চণ্ডিকায়ৈ নমঃ ইহাও একটী কাত্যায়নী মন্ত্র। এই মন্ত্রের দেবতা চণ্ডিকা দেবী, ছন্দঃ গায়ত্রী এবং ঋষি কপিল। এই মন্ত্র একলক্ষ জপ ও দশসহস্র হোম করিলে পুরশ্চরণ হয়। মাতৃকাযন্ত্রে এইদেবতার পূজাকরিতে হইবে। মূলবীজে এইদেবতার করাঙ্গন্যাস করিবে। আদিতে অঙ্গপূজা করিয়া দেবীর অস্ত্র পূজাকরিবে। তৎপরে লোকপাল পূজাকরিয়া তদ্বাহ্যে তাহাদিগের অস্ত্রপূজা করিতে হইবে। পূর্ব্বাদি চতুর্দ্দিকে ডাকিনী যোগিনী, খেচরী ও শাকিনী এইসকল দেবীর পূজাকরিলে দেবীগণ শীঘ্র ফলপ্রদান করিয়া থাকেন। কাত্যায়নী দেবীর আকার এইরূপ—ইনি দক্ষিণ পাদপদ্মদ্বারা মৃগরাজকে অলঙ্কৃত করিয়া বামপদের নির্ভরে মহিষাসুরকে বিদলিত করিতেছেন। দেবী প্রসন্নবদনা ও সুচারু নেত্রত্রয়ে বিভূষিতা, এবং হার, নূপুর, কেয়ূর, জটা, মুকুট প্রভৃতি অলঙ্কারে অলঙ্কৃতা, ইহার পরিধান বিচিত্র পট্টবস্ত্র ও কপালে অর্দ্ধচন্দ্র। খড়্গ, খেটক, বজ্র, ত্রিশূল, বাণ, ধনুঃ, পাশ, শঙ্খ, ঘণ্টা, ও পদ্ম, দেবীর দশহস্তে উক্ত দশবিধ অস্ত্রআছে, কোটিচন্দ্রসম দেবীর দেহপ্রভা। আকাশস্থ দেবগণ সর্ব্বদা ইহাকে আবৃত করিয়া রহিয়াছেন। লোকপালগণ সন্তুষ্টচিত্তে সর্ব্বদা স্তব করিতেছেন। এইরূপে দেবীর

এবং সংচিন্তয়েদ্দেবীং জায়তে নরপুঙ্গবঃ। ক্ষত্রিয়েষু যথা রামোদেবেষু চ পুরন্দরঃ। ভুজঙ্গেষু যথা তার্ক্ষ্যঃ ক্রূরকার্য্যে যথা শনিঃ। শকুন্তেষু যথা শ্যেনো মন্ত্রজ্ঞো বলবাংস্তথা। ইদন্তে পরমং গুহ্যং সংক্ষেপাৎ কথিতং ময়া। ইদানীং জপহোমানাং বিধানঞ্চ শৃণু প্রিয়ে। মন্ত্রোঽয়ং চিন্ত্যতে দেবি সভায়াং পুরতো যদি। কোটিসূর্য্যপ্রতীকাশো দৃশ্যতে বাদিভিস্তথা। পলায়ন্তে মহাদেবি সাধ্বসেন ক্ষণাত্ততঃ। ইষে মাস্যসিতে পক্ষে নবম্যা-মারভ্যেজ্জপং। সহস্রং প্রত্যহং কৃত্বা সংপ্রাপ্য নবমীং সিতাং। বিজয়ং খড়্গমাদায় পূজয়িত্বা যথা বিধি। অর্দ্ধরাত্রে বলিং দত্ত্বা প্রাতর্যাত্রাং সমাচরেৎ। রণভূমিং সমাসাদ্য সহস্রং প্রজপেন্মনুং। তং দৃষ্ট্বা পুরুষং দেবি হৃৎক্ষোভো জায়তে রিপোঃ। সদূতং যমমায়াতং মন্যমানা নরাধিপাঃ। পলায়ন্তে মহাদেবি নাত্র কার্য্যা বিচারণা। শুক্লাম্বরধরো মৌনী ব্রহ্মচারিব্রতে স্থিতঃ। শুক্লবর্ণাং মহাদেবীং ধ্যাত্বা শুক্লবিভূষণাং। সহস্রং মাসমেকন্তু জপেন্নিত্যং যথাবিধি। মালতীবকুলৈঃ কুন্দৈর্মন্ত্রী মধুরসংযুতৈঃ। সহস্রত্রিতয়ং হুত্বা বাগীশো-জায়তেঽচিরাৎ। হেলয়া কবিতাং দেবি বিশদাং কুরুতে দ্রুতং। জপং যা কুরুতে নিত্যং শতশো বৎসরাবধি। বন্ধ্যাপি লভতে পুত্রং কার্ত্তিকেয়পরাক্রমং। দুর্ভগা চ ভবেৎ পত্যুঃ সুভগাতিমনোরমা। রূপং বিচিন্ত্য পূর্ব্বোক্তং লক্ষং জপ্ত্বাযুতং ততঃ। নীলোৎপলৈঃ

---

রূপ চিন্তাকরিবে। যেমন রাজন্যবর্গের মধ্যে রামচন্দ্র, অমরগণের মধ্যে পুরন্দর, ভুজঙ্গগণ সমীপে গরুড়, ক্রূর কার্য্যবিষয়ে শনিগ্রহ, পক্ষিগণের মধ্যে শ্যেনপক্ষী শ্রেষ্ঠ, তেমন কাত্যায়নী মন্ত্রাভিজ্ঞ ব্যক্তি সর্ব্বমনুষ্যের মধ্যে প্রাধান্য পদ প্রাপ্ত হয়। এই পরমগুহ্যমন্ত্র ও সাধনপ্রণালী সংক্ষেপে বলিলাম্। প্রিয়ে! ইদানীং জপ হোমাদির বিধান বলিতেছি শ্রবণকর। দেবি! যে ব্যক্তি সভাতে এই কাত্যানীমন্ত্র জপকরে, তাহাকে প্রতিপক্ষগণ কোটিসূর্য্যের ন্যায় তেজীয়ান্ দর্শন করিয়া তৎক্ষণাৎ সভার সেই স্থান হইতে পলায়ন করে। আশ্বিনমাসের কৃষ্ণপক্ষীয় নবমীতিথিতে আরম্ভ করিয়া শুক্লপক্ষীয় নবমীপর্য্যন্ত প্রতিদিন একসহস্র মন্ত্র জপ করিলে সাধক বিজয় খড়্গ লাভ করে। সাধক রণযাত্রার পূর্ব্বদিবসে যথাবিধি পূজা করিয়া অর্দ্ধরাত্রি সময়ে বলিপ্রদানপূর্ব্বক পরদিন প্রাতঃকালে যুদ্ধার্থ যাত্রা করিবে এবং রণক্ষেত্রে উপস্থিত হইয়া উক্ত কাত্যায়নীমন্ত্র এক সহস্রবার জপ করিবে। এইরূপ করিলে তাহাকে দর্শনমাত্র শত্রুবর্গের হৃদয়ে ক্ষোভ উপস্থিত হয়। হে মহাদেবি! যে ব্যক্তি এইরূপে সাধন করে, তাহাকে দর্শন করিলে দূতবর্গে পরিবেষ্টিত যমের ন্যায় জ্ঞান করিয়া রাজবর্গ পলায়নকরে। সাধক শুক্লবর্ণবস্ত্র পরিধান করিয়া মৌনাবলম্বনপূর্ব্বক ব্রহ্মচারীর ন্যায় সংযতচিত্ত হইয়া শুক্লবর্ণা শুক্লবিভূষণা মহাদেবীকে ধ্যানকরিয়া একমাস পর্য্যন্ত প্রতিদিন একসহস্র জপকরিবে। পরে মালতীকুসুম কিম্বা কুন্দপুষ্পদ্বারা ত্রিমধু সহযোগে তিন সহস্র হোমকরিলে সাধক অচিরে বাগীশ্বর হইয়া থাকে। সে অনায়াসে বিশদকবিতা রচনাতে সক্ষম হয়। এক বৎসরপর্য্যন্ত প্রতিদিন একশত করিয়া জপকরিলে বন্ধ্যা নারী কার্ত্তিকেয়ের তুল্য রূপবান ও পরাক্রমশালী পুত্র লাভকরে এবং দুর্ভগা কামিনী পতির সৌভাগ্য বৃদ্ধিকরিয়া তাহার প্রণয়ভাজন হইয়া থাকে। পূর্ব্বোক্ত প্রকারে দেবীর রূপ চিন্তা করিতে করিতে পূর্ব্বকথিতমন্ত্র একলক্ষ জপ করিয়া

সরোজৈর্ব্বা হুত্বা বৈশ্রবণায়তে। ব্যাঘ্রচর্ম্মপরীধানাং মুণ্ডমালাবিভূষিতাং। রক্তবর্ত্তুলভী-মাক্ষীং জিহ্বয়া লোলয়াসুরান্। চর্ব্বয়ন্তীং মহাকালীং কালরাত্রিমিবাপরাং। ক্ষোভয়ন্তীং জগৎ সর্ব্বং সসুরাসুরপর্ব্বতং। এবং ধ্যাত্বা জপেদ্দেবীং শ্মশানে বা চতুষ্পথে। সপ্তাহং ত্রিশতং কৃত্বা ব্রতস্থঃ স্থিরমানসঃ। এবং যো নিয়তং দেবি স রিপূন্নাশয়েদ্ধ্রুবং। অনেনৈব বিধানেন বলিং দদ্যাচ্চতুষ্পথে। দগ্ধমৎস্যং সরক্তান্নং পিণ্ডীকৃত্য সমাহিতঃ। আমমাংসং হরিদ্রাক্তং যং বিচিন্ত্য প্রদাপয়েৎ। সপ্তাহাল্লভতে শত্রুর্যমসদ্ম ন সংশয়ঃ। হরির্ব্বা শঙ্করো-বাপি ন শক্তো রক্ষিতুং কচিৎ। বলিমন্ত্রস্তু—উমাবীজযুগঞ্চাদৌ চামুণ্ডাবীজযুগ্মকং। কালি কালি পদঞ্চোক্ত্বা খাদয় দ্বিতয়ং ততঃ। বশীকুরু মহাসত্ত্বানাদিদ্বন্দ্বং পুনর্ব্বদেৎ। বহ্নিজায়াং ততঃ প্রোক্ত্বা বলিমন্ত্রঃ শুভাবহঃ। উমাবীজং হৃল্লেখাবীজং চামুণ্ডাবীজং শ্যামাবীজং। এণাজিনং পরিধায় উপবিশ্য নিজাঙ্গনে। আত্মানং ঘোররূপঞ্চ চিন্তয়িত্বা সমাহিতঃ। অঙ্গারকদিনে চৈব নিন্দিতাসু তিথিষ্বপি। পূজিতং খড়্গমাদায় নিশীথে বলিমাহরেৎ। প্রতার্য্য শোণিতঞ্চাস্য দদ্যাদ্দেব্যৈ যথাবিধি। অচ্ছেদ্যাভেদ্যকায়ঃ স্যাৎ রিপূণাং নাত্র সংশয়ঃ। মায়াবীজং সমুদ্ধৃত্য রমাবীজং ততঃ পরং। কাত্যায়নীপদং ঙেন্তং বহ্নের্ভার্য্যা ততঃ পরং। অষ্টাক্ষরী মহাবিদ্যা সর্ব্বকামফলপ্রদা। ধ্যানপূজাদিকং সর্ব্বং পূর্ব্ববচ্চ সমাচরেৎ॥ ইতি কাত্যায়নীকল্পঃ সমাপ্তঃ॥

নীলোৎপল অথবা পদ্মদ্বারা হোম করিলে সেই ব্যক্তি কুবেরের ন্যায় ধনাঢ্য হইতে পারে। কাত্যায়নী দেবী ব্যাঘ্রচর্ম্ম পরিধান করিয়া মুণ্ডমালায় বিভূষিত হইয়া আছেন, ইহার চক্ষুঃ রক্তবর্ণ, বর্ত্তুলাকার ও ভয়ঙ্কর। ইনি লোল-জিহ্বাদ্বারা অসুরগণকে চর্ব্বণকরিতেছেন, কাত্যায়নী দেবী মহাকালীরূপে অপর কালরাত্রির ন্যায় সসুরাসুর ও সপর্ব্বত ত্রিজগৎ বিক্ষোভিত করিতেছেন, সাধক এইপ্রকারে ধ্যানকরিয়া শ্মশানস্থানে অথবা চতুষ্পথমধ্যে উপবেশন-পূর্ব্বক ব্রতাবলম্বী হইয়া স্থিরচিত্তে সপ্তাহপর্য্যন্ত প্রতিদিন তিনশত জপ করিবে। এইরূপে নিয়ত কার্য্য করিলে সে ব্যক্তি নিশ্চয় শত্রুবর্গ বিনাশ করিতে পারে। পরে বক্ষ্যমাণ বিধানে চতুষ্পথমধ্যে বলিপ্রদান করিবে। সাধক সংযত হইয়া দগ্ধ মৎস্য ও রক্তের সহিত অন্ন পিণ্ডাকার করিয়া তাহার সহিত হরিদ্রাক্ত আমমাংসদ্বারা যে ব্যক্তিকে চিন্তা করিয়া বলিপ্রদান করিবে, তাহার সেই শত্রু সপ্তাহমধ্যে যমসদনে গমনকরে। তাহাকে হরি কিম্বা হর কেহ রক্ষাকরিতে পারেন না। বলিপ্রদানের মন্ত্র এই—হ্রীঁ হ্রীঁ ক্রীঁ ক্রীঁ কালি কালি খাদয় খাদয় মহাসত্ত্বান বশী-কুরু হ্রীঁ হ্রীঁ স্বাহা। এই মন্ত্রে বলিপ্রদান করিবে। হরিণচর্ম্ম পরিধান করিয়া নিজ অঙ্গনস্থানে উপবেশনপূর্ব্বক আপনাকে ভয়ঙ্কররূপী চিন্তা করিয়া কুজবারে ও নিন্দিত তিথিতে দেবীর পূজান্তে খড়্গদ্বারা অর্দ্ধরাত্রিসময়ে স্বীয় শরীরের রক্ত নিঃসারিত করিয়া যথাবিধি দেবীকে বলিপ্রদান করিবে। এইরূপ করিলে সেই ব্যক্তিকে শত্রুবর্গ বিনাশ করিতে পারে না। কাত্যায়নী দেবীর অন্য মন্ত্র এই—হ্রীঁ শ্রীঁ কাত্যায়নৈ্য স্বাহা এই অষ্টাক্ষর মন্ত্র সাধকের সর্ব্বকামফলপ্রদ। পূর্ব্বোক্তনিয়মে এই মন্ত্রের পূজাদি কার্য্য করিবে॥

অথ দুর্গামন্ত্রাঃ। বিশ্বসারে—অথ দুর্গামনুং বক্ষ্যে শৃণুষ্ব কমলাননে। যস্যাঃ প্রসাদমাত্রেণ ভবেদ্‌গঙ্গাধরঃ স্বয়ং। থান্তবীজং সমুদ্ধৃত্য বামকর্ণাভিভূষিতং। ইন্দুবিন্দুসমাযুক্তং বীজং পরমদুর্ল্লভং। চতুর্ব্বর্গপ্রদং সাক্ষান্মহাপাতকনাশনং। একাক্ষরীসমা নাস্তি বিদ্যা ত্রিভুবনে প্রিয়ে। বিনা গন্ধৈর্ব্বিনা পুষ্পৈর্ব্বিনা হোমপুরঃসরৈঃ। বিনায়াসৈর্ম্মহাদেবি জপমাত্রেণ সিদ্ধিদা। মন্ত্রস্যাস্য ঋষির্দ্দেবি নারদঃ পরিকীর্ত্তিতঃ। গায়ত্রীচ্ছন্দ আখ্যাতং জগদ্ধাত্রী চ দেবতা। চতুর্ব্বর্গপ্রদা দুর্গা সর্ব্বসত্ত্বেষু সংস্থিতা। বিবিধা সা মহাবিদ্যা তৎ শৃণুষ্ব গণেশ্বরি। কূর্চ্চাদ্যং বা জপেদ্বিদ্যাং তদন্তে বহ্নিসুন্দরী। লজ্জাদ্যাং বা জপেদ্বিদ্যাং ফড়ন্তাং বা জপেৎ সুধীঃ। বধূবীজযুতং বাপি স্বাহান্তাং বা জপেৎ পুনঃ। লক্ষ্ম্যাদ্যাং বা জপেদ্বিদ্যাং চতুর্ব্বর্গফলাপ্তয়ে। বাগ্‌ভবাদ্যাং জপেদ্বাপি প্রণবাদ্যাং জপেৎ পুনঃ। কামবীজাদিকাং বাপি ফড়ন্তাং বা জপেৎ সুধীঃ। ত্র্যক্ষরী বিবিধা বিদ্যা কথিতা ব্রহ্মণা পুরা। দীর্ঘস্বরসমাযুক্তনিজবীজানি পার্ব্বতি। বিন্যসেদাত্মনো দেহে হৃদয়াদিষু পূর্ব্ববৎ। পূর্ব্ববন্ন্যাসবর্গস্তু পূর্ব্ববৎ কর্ম্ম চাচরেৎ। কালীবদাচরেদ্বিদ্যাং জপেদ্বিদ্যামহর্নিশং। লক্ষদ্বাদশকৈর্দ্দেবি পুরশ্চরণমীরিতং যথাস্থানে যথাকালে যথাচারবিধানতঃ। প্রজপেৎ পরয়া ভক্ত্যা দুর্গাং দুর্গতিনাশিনীং। মৎস্যমাংসৈঃ সূপপূপৈর্ম্মৃগৈঃ শশকশল্লকৈঃ। পূজয়েৎ পরয়া ভক্ত্যা দুর্গাং দুর্গতিহারিণীং। স্বয়ম্ভুকুসুমৈঃ শুক্রৈঃ সুগন্ধিকুসুমান্বিতৈঃ। জবাযাবকসিন্দূরৈরক্তচন্দনসংযুতৈঃ। নানামাংসৈর্নানাদ্রব্যৈঃ পূজয়েৎ পরমেশ্বরীং। কাকৈঃ শুকৈঃ স্বমহিষৈ-শ্ছাগৈ-র্ম্মেষৈর্নরৈস্তথা।

---

অনন্তর দুর্গামন্ত্র কথিত হইতেছে। বিশ্বসারতন্ত্রে লিখিত আছে যে, ভগবান্ দেবীকে বলিয়াছেন, কমলাননে! আমি দুর্গামন্ত্র বলিব, শ্রবণ কর। এই দুর্গামন্ত্রপ্রভাবে স্বয়ং মহেশ্বর গঙ্গাধর হইয়াছেন। দুঁ এই একাক্ষর দুর্গামন্ত্র পরম দুর্ল্লভ ও ধর্ম্মার্থকামমোক্ষাত্মক চতুর্ব্বর্গপ্রদ। এই মন্ত্রে আরাধনা করিলে মহাপাতক বিনাশ হয়। ত্রিভুবনে একাক্ষরীতুল্য বিদ্যা আর নাই। গন্ধ, পুষ্প, ও হোম ব্যতিরেকেও জপমাত্র অনায়াসে মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। দেবি এই মন্ত্রের ঋষি নারদ, ছন্দঃ, গায়ত্রী, দেবতা জগদ্ধাত্রী। দুর্গাদেবী সর্ব্বপ্রাণীর চতুর্ব্বর্গ প্রদান করেন। দুর্গাদেবীর মন্ত্র অনেক প্রকার আছে। এই সকল মন্ত্র বলিতেছি শ্রবণ কর। হুঁ দুঁ স্বাহা, হ্রীঁ দুঁ, দুঁ ফট, স্ত্রীঁ দুঁ, দুঁ স্বাহা, শ্রীঁ দুঁ, ঐঁ দুঁ, ওঁ দুঁ, ক্লীঁ দুঁ, ক্লীঁ দুঁ ফট্। এইরূপ বিবিধ মন্ত্র পূর্ব্বকালে ব্রহ্মা বলিয়াছেন। দাং হৃদয়ায় নমঃ, দীং শিরসে স্বাহা, দূং শিখায়ৈ বষট, দৈং কবচায় হুঁ, দৌং নেত্রত্রয়ায় বৌষট্, দঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্। এইরূপে দাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি প্রকারে স্বীয় দেহে করাঙ্গন্যাস করিয়া সামান্য বিধির লিখিত নিয়মে অন্যান্য ন্যাস করিবে। কালীপূজা পদ্ধতির লিখিত প্রণালী অনুসারে সমস্ত পূজাদি কার্য্য করিয়া দিবা ও রাত্রিতে এই মন্ত্র জপ করিবে। এই মন্ত্র দ্বাদশ লক্ষ জপ করিলে পুরশ্চরণ হয়। উপযুক্ত স্থানে বিহিত সময়ে শাস্ত্রোক্ত বিধি অনুসারে পরম ভক্তি সহকারে দুর্গতিবিনাশিনী দুর্গাদেবীর মন্ত্র জপ করিবে। মৎস্য, মাংস, সূপ, পূপ, মৃগ, শশক ও শল্লকীর মাংসাদি উপহার দ্বারা ভক্তিপূর্ব্বক দুর্গতিহারিণী দুর্গাদেবীকে অর্চ্চনা করিবে। সুগন্ধি কুসুমযুক্ত স্বয়ম্ভু কুসুম, শুক্র, রক্তচন্দন সমন্বিত জবাপুষ্প, যাবক, সিন্দূর নানাবিধ মাংস ও

গজৈ-রুষ্ট্রৈঃ খরৈর্গৃধ্রৈঃ পূজয়েদ্বিধিনামুনা। তদা ভবেন্মহাসিদ্ধির্নাত্র কার্য্যা বিচারণা। ধ্যানন্তু—সিংহস্কন্ধাধিরূঢ়াং নানালঙ্কারভূষিতাং। চতুর্ভুজাং মহাদেবীং নাগযজ্ঞোপবীতিনীং। রক্তবস্ত্রপরীধানাং বালার্কসদৃশীতনুং। নারদাদ্যৈর্ম্মুনিগণৈঃ সেবিতাং ভবগেহিনীং। ত্রিবলীবলয়োপেতনাভিনালমৃণালিনীং। রত্নদ্বীপমহদ্দ্বীপে সিংহাসনসমন্বিতে। প্রফুল্ল-কমলারূঢ়াং ধ্যায়েত্তাং ভবগেহিনীং। দুর্গাযন্ত্রং প্রবক্ষ্যামি শৃণুষ্ব হরবল্লভে। ত্রিকোণং বিন্যসেৎ পূর্ব্বং নবকোণসমন্বিতং। ত্রিবিম্বসহিতং কার্য্যং অষ্টপত্রসমন্বিতং। ত্রিরেখাসহিতং কার্য্যং রুদ্রভূপুরসংযুতং। সমীকৃত্য যথোক্তেন বিলিখেদ্বিধিনামুনা। নানাস্ত্রসংযুতং লেখ্যং চক্রং মন্ত্রসমন্বিতং। তত্র তাং পূজয়েদ্দেবীং মূলপ্রকৃতিরূপিণীং। পদ্মস্থাং পূজয়ে-

দুর্গা যন্ত্রং।



---

নানাবিধ দ্রব্যদ্বারা পরমেশ্বরীকে পূজা করিবে। কাক, শুক, মহিষ, ছাগ, মেষ, নর, গজ, উষ্ট্র, খর ও গৃধ্র এই সকলবলি প্রদান করিয়া এই বিধান ক্রমে পূজা করিবে। এইরূপে দুর্গা দেবীর আরাধনা করিলে মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। এইরূপে দুর্গাদেবীর ধ্যান করিবে। দুর্গাদেবী সিংহের স্কন্ধে অধিরোহণ করিয়া বিবিধ বিভূষণে অলঙ্কৃত হইয়া আছেন। মহাদেবী চতুর্ভুজা, নাগনির্ম্মিতযজ্ঞোপবীতধারিণী, ইহার পরিধান রক্তবস্ত্র, শরীর তরুণ অর্কমণ্ডলের ন্যায় সমুজ্জল, ভবগেহিনীকে সর্ব্বদা নারদাদি মুনিগণ সেবা করিতেছেন। ইহার ত্রিবলী বলয়া নাভিপদ্মের মৃণাল স্বরূপে শোভা পাইতেছে। দেবী রত্ননির্ম্মিত মহাদ্বীপে সিংহাসন সমন্বিত প্রফুল্ল কমলোপরি আরূঢ়া আছেন। এইরূপে ভবগেহিনীকে ধ্যান করিবে। অনন্তর দুর্গাযন্ত্র বলিব, হে হরবল্লভে! শ্রবণ কর। প্রথমতঃ ত্রিকোণ চক্র অঙ্কিত করিয়া তাহার সহিত নবকোণযুক্ত চক্র অঙ্কিত করিবে। তাহার বহির্ভাগে ত্রিরেখা সমন্বিত অষ্টদলপদ্ম, তন্মধ্যে ভূপুর অঙ্কিত করিবে। এই প্রকার যন্ত্র নির্ম্মাণ করিতে হইবে, যেন যন্ত্রের কল ভাগ সমান হয়। যন্ত্রমধ্যে দেবীর মূল মন্ত্র লিখিয়া তাহাতে মূলপ্রকৃতিরূপিণী দুর্গা দেবীর পূজা

দুর্গাং সিংহপৃষ্ঠে নিষেদুষীং। প্রভাদ্যাঃ শক্তয়ঃ পূজ্যা গন্ধাদ্যৈর্নবকোণকে। প্রভা মায়া জয়া সূক্ষ্মা বিশুদ্ধা নন্দিনী পুনঃ। সুপ্রভা বিজয়া সর্ব্বসিদ্ধিদা নব শক্তয়ঃ। হ্রীমাদ্যাঃ পূজয়েত্তাস্তু গন্ধচন্দনবারিণা। ওঁকারং পূর্ব্বমুচ্চার্য্য হ্রীংকারং তদনন্তরং। যথা পদং চতুর্থ্যন্তং পূজয়েৎ ক্রমতঃ প্রিয়ে। শঙ্খপদ্মনিধী দেব্যা বামদক্ষিণযোগতঃ। পূজয়েৎ পরয়া ভক্ত্যা রক্তচন্দনপূর্ব্বকৈঃ। অর্ঘ্যদানং সদা কুর্য্যাৎ পূজান্তে পর্ব্বতাত্মজে। অঙ্গাবৃত্য পুনঃ পূজ্যা পত্রকোণেষু মাতরঃ। বজ্রাদ্যায়ুধসংযুক্তা ভূপুরে লোকপালকাঃ। ইতি দুর্গামন্ত্রাঃ॥

অথ বিশালাক্ষীমন্ত্রাঃ। আদিযামলে ঈশ্বর-উবাচ।—ধ্রুবমাদ্যং সমুদ্ধৃত্য মায়াবীজং সমুদ্ধরেৎ। বিশালাক্ষীপদং ঙেঽন্তং হৃদন্তং মন্ত্রমুদ্ধরেৎ। অষ্টাক্ষরী মহাবিদ্যা অষ্টসিদ্ধিপ্রদা শিবে। প্রসঙ্গাৎ কথিতা বিদ্যা ত্রৈলোক্যদুর্ল্লভা প্রিয়ে। ঋষিরস্য মহেশানি সদাশিবোমহাপ্রভুঃ। পঙ্‌ক্তিশ্ছন্দশ্চ কথিতং বিশালাক্ষী চ দেবতা। শক্তিঃ প্রণবমিত্যুক্তং লজ্জাবীজঞ্চ বীজকং। ধর্ম্মার্থকামমোক্ষেষু বিনিয়োগঃ প্রকীর্ত্তিতঃ। অঙ্গন্যাসকরন্যাসৌ যথাবদভিধীয়তে। ষড়্‌দীর্ঘভাজা বীজেন প্রণবাদ্যেন কল্পয়েৎ। বাক্যন্তু ওঁ হ্রাং হৃদয়ায় নমঃ ইত্যাদি। মূলেন ব্যাপকং ন্যস্য ধ্যায়েদ্দেবীং পরাং শিবাং। ধ্যায়েদ্দেবীং বিশালাক্ষীং তপ্তজাম্বূনদপ্রভাং। দ্বিভুজামম্বিকাং চণ্ডীং খড়্গখেটকধারিণীং। নানালঙ্কারসুভগাং রক্তাম্বরধরাং শুভাং। সদা ষোড়শবর্ষীয়াং প্রসন্নাস্যাং ত্রিলোচনাং। মুণ্ডমালাবলীরম্যাং পীনো-

করিবে। সিংহপৃষ্ঠে পদ্মোপরি উপবিষ্টা দুর্গা দেবীর পূজা করিয়া গন্ধাদি উপহারে প্রভাদি শক্তির পূজা করিতে হইবে। ওঁ হ্রীঁ প্রভায়ৈ নমঃ ইত্যাদি রূপে পূজাকরিবে। পরে দেবীর বামে শঙ্খনিধি ও দক্ষিণে পদ্মনিধির পূজা করিতে হইবে। পূজার অবসানে দেবীকে অর্ঘ্য প্রদানকরিয়া পুনর্ব্বার ষড়ঙ্গ পূজা করিবে এবং পত্রের কোণে ব্রাহ্মীপ্রভৃতি অষ্টমাতৃকার পূজা করিয়া ভূপুরে ইন্দ্রাদি লোকপাল ও বজ্রাদি অস্ত্রের পূজা পুরঃসর পূজাকার্য্য সমাপন করিবে॥

অনন্তর বিশালাক্ষীমন্ত্র কথিত হইতেছে, আদিযামলে ঈশ্বর বলিয়াছেন, ওঁ হ্রীঁ বিশালাক্ষ্যৈ নমঃ, শিবে! এই অষ্টাক্ষর মন্ত্র সাধককে অষ্টসিদ্ধি প্রদান করে। আমি প্রসঙ্গতঃ ত্রিভুবনের দুর্ল্লভ এই মহামন্ত্র বলিলাম। এই মন্ত্রের ঋষি সদাশিব, ছন্দঃ পংক্তি, দেবতা বিশালাক্ষী, বীজ ওঁ, শক্তি হ্রীঁ, ধর্ম্মার্থকামমোক্ষাত্মক চতুর্ব্বর্গলাভে এই মন্ত্রের প্রয়োজন। এইক্ষণ উক্ত মন্ত্রের অঙ্গন্যাস ও করন্যাস কথিত হইতেছে। ওঁ হ্রাং হৃদয়ায় নমঃ, ওঁ হ্রীঁ শিরসে স্বাহা, ওঁ হ্রূঁ শিখায়ৈ বষট্, ওঁ হ্রৈঁ কবচায় হুঁ, ওঁ হ্রৌং নেত্রত্রয়ায় বৌষট্, হ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্ এবং ওঁ হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ, ওঁ হ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা, ওঁ হ্রূঁ মধ্যমাভ্যাং বষট্, ওঁ হ্রৈঁ অনামিকাভ্যাং হুঁ, ওঁ হ্রৌঁ নেত্রত্রয়ায় বৌষট্, ওঁ হ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্॥ তৎপরে মূলমন্ত্রে ব্যাপকন্যাস করিয়া বিশালাক্ষী দেবীর ধ্যান করিবে। বিশালাক্ষী দেবী প্রতপ্ত সুবর্ণের ন্যায় বর্ণবিশিষ্টা, দ্বিভুজা, কোপনস্বভাবা ও খড়্গধারিণী। ইনি নানাপ্রকার অলঙ্কারে বিভূষিতা, রক্তবস্ত্রপরিধায়িনী; সর্ব্বদা ষোড়শ

ন্নতপয়োধরাং। শবোপরি মহাদেবীং জটামুকুটমণ্ডিতাং। শত্রুক্ষয়করীং দেবীং সাধকাভীষ্টদায়িকাং। সর্ব্বসৌভাগ্যজননীং মহাসম্পৎপ্রদাং স্মরেৎ। এবং ধ্যাত্বা মহাদেবীমুপচারৈঃ প্রপূজয়েৎ। পুরশ্চরণকালে তু বর্ণলক্ষং জপেৎ সুধীঃ। যন্ত্রমধ্যে সমাবাহ্য প্রতিষ্ঠাং কারয়েত্ততঃ। ত্রিকোণং চাষ্টপত্রঞ্চ ততো বৃত্তং সমালিখেৎ। চতুরস্রং চতুর্দ্বারমেবং মণ্ডলমা-

বিশালাক্ষী যন্ত্রং।



লিখেৎ। তত্রাবাহ্য যজেদ্দেবীং সর্ব্বসৌভাগ্যসুন্দরীং। বিশালাক্ষীং বিশালাস্যাং যথাবিধি প্রপূজয়েৎ। ত্রিকোণান্তর্ম্মহাদেবীং সংপূজ্য মাতরঃ ক্রমাৎ। পঙ্কজাক্ষী বিরূপাক্ষী রক্তাক্ষী চ সুলোচনা। একনেত্রা দ্বিনেত্রা চ কোটরাক্ষী ত্রিলোচনা। এতাঃ পূজ্যা মহেশানি পত্রাগ্রেম্বষ্টযোগিনীঃ। পশ্চিমাদিক্রমেণৈব অষ্টসিদ্ধিস্বরূপিণীঃ। চতুরস্রে মহাদেবি লোক-

---

বর্ষীয়া যুবতীর ন্যায় সুদৃশ্যা, বিশালাক্ষী দেবীর বদন প্রসন্ন, ত্রিনয়ন; গলাতে মুণ্ডমালাবলী আছে। স্তনযুগল স্থূল ও উন্নত। ইনি শবোপরি উপবিষ্টা, জটা ও মুকুটে সুশোভিতা,। দেবী সাধকের শত্রু বিনাশকরিয়া অভীষ্ট-বর প্রদান করেন এবং সর্ব্ববিষয়ে সৌভাগ্য ও সর্ব্বসম্পত্তি অর্পণকরিয়া থাকেন। এই প্রকারে ধ্যান করিয়া যথাসম্ভব উপচারদ্বারা সামান্যপূজাপদ্ধতির নিয়মানুসারে পূজা করিবে। এই মন্ত্রের পুরশ্চরণকালে অষ্টলক্ষ জপ করিতে হয়। এইক্ষণ বিশালাক্ষীদেবীর যন্ত্র কথিত হইতেছে। প্রথমতঃ ত্রিকোণ অঙ্কিত করিয়া তদ্বাহে অষ্টদলপদ্ম, বৃত্ত, চতুরস্র ও চতুর্দ্বার অঙ্কিত করিয়া যন্ত্র প্রস্তুত করিবে। এই যন্ত্রে সর্ব্বভৌগ্যদায়িনী বিশালাক্ষী দেবীকে আবাহন করিয়া যথাবিহিত পূজা করিবে। ত্রিকোণমধ্যে মহাদেবীর পূজা করিয়া ব্রাহ্মীপ্রভৃতি অষ্টমাতৃকার পূজা করিবে। তৎপরে ওঁ পঙ্কজাক্ষ্যৈ নমঃ এইরূপে বিরূপাক্ষী, রক্তাক্ষী, সুলোচনা, একনেত্রা, দ্বিনেত্রা, কোটরাক্ষী ও ত্রিলোচনা, এই সকল দেবতার পূজা করিয়া পত্রাগ্রে পশ্চিমাদিক্রমে অষ্টসিদ্ধিস্বরূপিণী অষ্টযোগিনীর পূজা করিতে হইবে। চতুরস্রে ইন্দ্রাদিলোকপালের পূজা করিয়া তাহার বহির্ভাগে বজ্রাদি অস্ত্রের পূজা করিবে।

পালান্ সমর্চ্চয়েৎ। তদ্বহিশ্চৈব বজ্রাদ্যান্ পূজয়েদ্ভাগ্যহেতবে। ততো যথাশক্তি জপ্ত্বা পূর্ব্ববচ্চ সমাচরেদিতি॥

অথ গৌরীমন্ত্রাঃ। তন্ত্রে—হ্রীঁ গৌরি রুদ্রদয়িতে যোগেশ্বরি সবর্ম্ম ফট্। দ্বিঠান্তঃ ষোড়শার্ণোঽয়ং মন্ত্রঃ সদ্ভিরুদাহৃতঃ। অস্য পূজা। প্রাতঃ কৃত্যাদি প্রাণায়ামান্তং কর্ম্ম সমাপ্য ঋষ্যাদিন্যাসং কুর্য্যাৎ। যথা—শিরসি পর্ব্বতঋষয়ে নমঃ। মুখে গায়ত্রীচ্ছন্দসে নমঃ। হৃদি শ্রীগৌর্য্যৈ দেবতায়ৈ নমঃ। ততঃ করাঙ্গন্যাসঃ। হ্রাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদি। হ্রাং হৃদয়ায় নমঃ ইত্যাদি। ততো ধ্যানং। হেমাভাং বিভ্রতীং দোর্ভি-র্দ্দর্পণাঞ্জনসাধনে। পাশা-ঙ্কুশৌ সর্ব্বভূষাং তাং গৌরীং সর্ব্বদা ভজে। এবং ধ্যাত্বা মানসৈঃ সংপূজ্য শঙ্খস্থাপনাদি পীঠমন্বন্তং সংপূজ্য পুনর্ধ্যাত্বাবাহ্য দেবীং পূজয়েৎ। ততোঽগ্ন্যাদিকোণেষু হ্রাং হৃদ-য়ায় নমঃ ইত্যাদিনা ষড়ঙ্গানি পূজয়েৎ। পত্রেষু পূর্ব্বাদি ও সুভগায়ৈ নমঃ এবং রতি-কামিনী কামদায়িনী। পাশাঙ্কুশদর্পণাঞ্জনশলাকাঃ পূজয়েৎ। তদ্বহিরিন্দ্রাদীন্ বজ্রা-দীংশ্চ পূজয়েৎ। ততো ধূপাদিবিসর্জ্জনান্তং কর্ম্ম সমাপয়েৎ। অস্য পুরশ্চরণং লক্ষজপঃ। আজ্যেন দশাংশহোমঃ। তথাচ—লক্ষমেকং জপেন্মন্ত্রং হবিষ্যাশী জিতেন্দ্রিয়ঃ। দশাংশং হোময়েদাজ্যৈঃ পুরশ্চরণসিদ্ধয়ে। ফলন্তু—গন্ধপুষ্পাঞ্জনভক্ষ্যচন্দনাদি মূলমন্ত্রাভিমন্ত্রিতং।

---

এইরূপ পূজা করিলে সাধকের সৌভাগ্য বৃদ্ধি হয়। তৎপরে যথাশক্তি মূলমন্ত্র জপ করিয়া জপ সমাপনান্তে পূর্ব্ববৎ ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিয়া পূজাসাঙ্গ করিবে॥

অনন্তর গৌরীমন্ত্র ও পূজাপ্রণালী কথিত হইতেছে। তন্ত্রে লিখিত আছে যে, হ্রীঁ গৌরি রুদ্রদয়িতে যোগেশ্বরি হুঁ স্বাহা। এই ষোড়শাক্ষর মন্ত্র সাধুজনকর্ত্তৃক কথিত আছে। এই মন্ত্রের পূজাপদ্ধতি এই—সামান্যবিধির নিয়-মানুসারে প্রাতঃকৃত্যাদিপ্রাণায়ামান্ত কর্ম্ম করিয়া ঋষ্যাদিন্যাস করিবে। মূলের লিখিত মন্ত্রে ঋষ্যাদিন্যাস করিয়া হ্রাঁ অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ হ্রীঁ তর্জ্জনীভ্যাং স্বাহা, হ্রূঁ মধ্যমাভ্যাং বষট্, হ্রৈঁ অনামিকাভ্যাং হুঁ, হ্রৌঁ কনিষ্ঠাভ্যাং বৌষট্ হ্রঃ করতলপৃষ্ঠাভ্যাং ফট্ এবং হ্রাং হৃদয়ায় নমঃ, হ্রীঁ শিরসে স্বাহা, হ্রূঁ শিখায়ৈ বষট্, হ্রৈঁ কবচায় হুঁ, হ্রৌঁ নেত্রত্রয়ায় বৌষট্, পৃষ্ঠাভ্যাং ফট্ এইরূপে করাঙ্গন্যাস করিবে। তৎপরে ধ্যান করিতে হইবে। গৌরীদেবী সুবর্ণবর্ণা, ইনি হস্তদ্বয়ে দর্পণ ও অঞ্জনশলাকা এবং অন্য হস্তদ্বয়ে পাশ ও অঙ্কুশ ধারণকরিয়াছেন, গৌরী দেবী সর্ব্বপ্রকার আভরণে অলঙ্কৃতা। এইরূপে ধ্যান করিয়া মানসোপচারে পূজা ও শঙ্খস্থাপন পূর্ব্বক পীঠদেবতার পূজা করিয়া পুনর্ব্বার ধ্যান আবাহনাদি পুরঃসর যথাবিধি পূজা করিবে। তৎপরে অগ্ন্যাদি কোণে হ্রাঁ হৃদয়ায় নমঃ ইত্যাদি ষড়ঙ্গপূজাকরিয়া পত্রেতে পূর্ব্বাদিক্রমে ওঁ সুভগায়ৈ নমঃ, ওঁ রত্যৈনমঃ, ওঁ কামিন্যৈ নমঃ ওঁ কামদায়িন্যৈ নমঃ এই মন্ত্রে পূজা করিবে। অনন্তর পাশ, অঙ্কুশ, দর্পণ ও অঞ্জন-শলাকা এই সকল দেবীর অস্ত্রের পূজা করিয়া তাহার বহির্ভাগে ইন্দ্রাদিলোকপাল ও বজ্রাদি অস্ত্রের পূজাপুরঃসর ধূপাদিবিসর্জ্জনান্ত কর্ম্ম সমাপন করিবে। এক লক্ষ জপ করিলে এই মন্ত্রের পুরশ্চরণ হয়। এই মন্ত্রের পুরশ্চরণজপান্তে ঘৃতদ্বারা দশসহস্র হোম করিবে। তন্ত্রে লিখিত আছে যে সাধক হবিষ্যাশী ও জিতেন্দ্রিয় হইয়া পুরশ্চরণ সিদ্ধ্যর্থ এক লক্ষ জপ ও দশসহস্র হোম করিবে। এইরূপে দেবতার পূজা ও পুরশ্চরণ করিয়া মন্ত্রসিদ্ধি হইলে গন্ধ, পুষ্প, অঞ্জন ও কোন ভক্ষ্যদ্রব্য উক্ত মন্ত্রে অভিমন্ত্রিত করিয়া কোন

যস্মৈ কস্মৈ দীয়তে স বশ্যো ভবতি। তথা রাত্রৌ হরিদ্রয়া বামোরুমধ্যে প্রিয়স্ত্রীনামাভিলিখ্য বামকরেণ পিধায় শতং সহস্রং বা জপন্নিষ্টাং স্ত্রিয়মাকর্ষয়তি। এতৎ পূজাদিকং সৌভাগ্যবশ্যসর্ব্বসম্পৎকরং ॥

অথ ব্রহ্মশ্রীমন্ত্রঃ। স চ মন্ত্রদেবপ্রকাশিন্যাং। হৃল্লেখা নমস্কারাদি ব্রহ্মশ্রীঃ। অঙ্গন্যাসশ্চ—রাজিতে রাজপূজিতে অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ। জয়ে বিজয়ে গৌরি গান্ধারি তর্জ্জনীভ্যাং স্বাহা। ত্রিভুবনবশঙ্করি মধ্যমাভ্যাং বষট্। সর্ব্বলোকবশঙ্করি অনামিকাভ্যাং হুঁ। সর্ব্বস্ত্রীপুরুষবশঙ্করি কনিষ্ঠাভ্যাং বৌষট্। সুযুদ্ধদুর্ঘোষরাবে হ্রীং স্বাহা অস্ত্রায় ফট্। রাজিতে রাজপূজিতে হৃদয়ায় নমঃ। জয়ে বিজয়ে গৌরি গান্ধারি শিরসে স্বাহা। ত্রিভুবনবশঙ্করি শিখায়ৈ বষট্। সর্ব্বলোকবশঙ্করি কবচায় হুঁ। সর্ব্বস্ত্রীপুরুষবশঙ্করি নেত্রত্রয়ায় বৌষট্। সুযুদ্ধদুর্ম্মদরাবে হ্রীং স্বাহা অস্ত্রায় ফট্। ততোধ্যানং—অবিকলশশিরাজন্মৌলিরাবদ্ধপাশাঙ্কুশরুচিরকরাব্জা বন্ধুজীবারুণাঙ্গী। অমরনিকরবন্দ্যা ত্রীক্ষণা শোনলেপাংশুককুসুমযুতা স্যাৎ সম্পদে পার্ব্বতী বঃ। অস্যাঙ্গৈর্লোকপালৈর্ম্মাতৃকাভিস্ত্রীন্যাবরণানি। অস্য পুরশ্চরণমযুত জপঃ। পায়সেন দশাংশহোমঃ। মধুত্রয়যুতৈস্তিল তণ্ডুলৈর্লবণৈর্ব্বা দিনত্রয়ং সহস্রহোমঃ শীঘ্রবশঙ্করঃ। প্রাতঃকালে সূর্য্যমণ্ডলস্থাং দেবীং সংপূজ্য অষ্টোত্তরশতং জপন্ ত্রিভুবনবশ্যকরঃ ॥

অথ ইন্দ্রমন্ত্রঃ। মন্ত্রদেবপ্রকাশিকায়াং—ইং ইন্দ্রায় হৃৎ। অস্য ব্রহ্মঋষিঃ পঙ্ক্তিচ্ছন্দ ইন্দ্রোদেবতা ইং বীজং আয়েতি শক্তিঃ। বীজেনাঙ্গন্যাসঃ যথা—ইং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ

---

ব্যক্তিকে প্রদান করিলে সেই ব্যক্তি সাধকের বশীভূত হয়। এবং রাত্রিকালে বাম উরুতে হরিদ্রাদ্বারা অভিলষিত কামিনীর নাম লিখিয়া বামকরদ্বারা আচ্ছাদন করতঃ গৌরীমন্ত্র এক শত কিম্বা এক সহস্র জপ করিলে সেই অভিলষিত কামিনীকে আকর্ষণ করিতে পারে। এই দেবতার পূজাদি করিলে সৌভাগ্য ও সম্পৎ বৃদ্ধি হয় ॥

অনন্তর ব্রহ্মশ্রীমন্ত্র কথিত হইতেছে। হ্রীঁ নমো ব্রহ্মশ্রীঃ, মন্ত্রদেবপ্রকাশিনীতে এই মন্ত্র কীর্ত্তিত আছে। এই মন্ত্রের করাঙ্গন্যাস মূলে বিশদরূপে লিখিত আছে, তদ্দৃষ্টে করাঙ্গন্যাস করিয়া ধ্যান করিবে। এই দেবতার কপালে পূর্ণশশধর নিবদ্ধ আছে, হস্তে পাশ ও অঙ্কুশ ধারণ করিয়াছেন, ইহাঁর শরীর বন্ধূক-কুসুমের ন্যায় অরুণবর্ণ, এই দেবতাকে অমরগণ সর্ব্বদা সেবা করিয়া থাকেন। ইনি ত্রিনয়নবিশিষ্টা ও বিশুদ্ধরক্তবর্ণ কুসুমযুতা। এইরূপ পার্ব্বতী তোমাদিগের সম্পৎ প্রদান করেন, এই দেবতার আবরণপূজা এই—প্রথমতঃ ষড়ঙ্গপূজা, দ্বিতীয়তঃ ইন্দ্রাদিলোকপালগণের অর্চনা করিয়া তৃতীয়তঃ ব্রাহ্মীপ্রভৃতি মাতৃকার পূজা করিবে। এই মন্ত্রের পুরশ্চরণে দশসহস্র জপ ও পায়স অথবা ত্রিমধুমিশ্রিত তিলতণ্ডুল কিম্বা লবণদ্বারা একসহস্র হোম করিবে। এইরূপে তিনদিন হোম করিলে শীঘ্র বশীকরণ হইয়া থাকে। প্রাতঃকালে সূর্য্যমণ্ডলস্থা দেবীকে পূজাকরিয়া অষ্টোত্তরশত জপ করিলে ত্রিভুবন বশীভূত হয় ॥

অনন্তর ইন্দ্রমন্ত্র ও তৎপূজাপদ্ধতি কথিত হইতেছে। মন্ত্রদেবপ্রকাশিনীগ্রন্থে লিখিত আছে যে, ইং ইন্দ্রায়

লিখেৎ। তস্মিন্ পদ্মে মহামন্ত্রং জীবন্যাসং সমাচরেৎ। পীঠদেবীঃ সমাবাহ্য ধ্যায়েদ্দেবীং জগৎপ্রিয়াং। পূর্ণচন্দ্রনিভাং গৌরীং বিচিত্রাম্বরধারিণীং। পীনোত্তুঙ্গকুচাং বামাং সর্ব্বেষামভয়প্রদাং। ইতি ধ্যাত্বা চ মূলেন দদ্যাৎ পাদ্যাদিকং শুভং। পুনর্ধূপং নিবেদ্যৈব নৈবেদ্যং মূলমন্ত্রতঃ। গন্ধচন্দনতাম্বূলং সকর্পূরং সুশোভনং। প্রণবান্তে ভুবনেশী মাগচ্ছ সুরসুন্দরি। বহ্নের্ভার্য্যা জপেন্মন্ত্রং ত্রিসন্ধ্যঞ্চ দিনে দিনে। সহস্রৈকপ্রমাণেন ধ্যাত্বা দেবীং সদা বুধঃ। মাসান্তে ব্যাপ্য দিবসং বলিপূজাং সুশোভনাং। কৃত্বা চ প্রজপেন্মন্ত্রং নিশীথে যাতি সুন্দরী। সুদৃঢ়ং সাধকং মত্বা যাতি সা সাধকালয়ে। সুপ্রসন্না সাধকাগ্রে সদা স্মেরমুখী ততঃ। দৃষ্ট্বা দেবীং সাধকেন্দ্রো দদ্যাৎ পাদ্যাদিকং শুভং। সুচন্দনং সুমনসো দত্ত্বাভিলষিতং বদেৎ। মাতরং ভগিনীং বাপি ভার্য্যাং বা ভক্তিভাবতঃ। যদি মাতা তদা দেবি দ্রব্যঞ্চ সুমনোহরং। ভূপতিত্বং প্রার্থিতং যত্তদ্দদাতি দিনে দিনে। পুত্রবৎ পালিতং লোকে সত্যং সত্যং সুনিশ্চিতং। স্বসা দদাতি দ্রব্যঞ্চ দিব্যবস্ত্রং তথৈব চ। দিব্যাং কন্যাং সমাদায় নাগকন্যাং দিনে দিনে। যদ্‌যদ্ ভবতি ভূতঞ্চ ভবিষ্যতীতি যৎ পুনঃ। তৎসর্ব্বং সাধকেন্দ্রায় নিবেদয়তি নিশ্চিতং। যদ্‌যৎ প্রার্থয়তে সর্ব্বং সা দদাতি দিনে দিনে। ভ্রাতৃবৎ পালিতং লোকে কাম-

---

পদ্মে দেবীর জীবন্যাস করিবে এবং পীঠদেবতার আবাহন করিয়া সুরসুন্দরীর ধ্যান করিবে। এই যোগিনী জগৎপ্রিয়া, ইহার বদন শশধরের ন্যায় সুদৃশ্য, দেহ গৌরবর্ণ, পরিধেয় বিচিত্র বস্ত্র, স্তনদ্বয় উচ্চ ও স্থূল। ইনি সকলকে অভয় প্রদান করেন। এইরূপে ধ্যান করিয়া মূলমন্ত্রে দেবীর পূজা করিবে। মূলমন্ত্রে পাদ্যাদি প্রদান করিয়া ধূপ, দীপ নৈবেদ্য, গন্ধ, চন্দন, তাম্বূল, নিবেদন করিবে। ওঁ হ্রীঁ আগচ্ছ সুরসুন্দরি স্বাহা, এই মন্ত্রে পূজা করিবে। সাধক প্রতিদিন ত্রিসন্ধ্যা ধ্যান করিয়া এক এক সহস্র করিয়া মন্ত্র জপ করিবে। এইরূপে একমাস জপ করিয়া মাসান্ত দিবসে বলি প্রভৃতি বিবিধ উপহারে দেবীর পূজা করিবে। পূজার অবসানে পূর্ব্বোক্ত মন্ত্র জপ করিতে থাকিবে। এইরূপ জপ করিলে অর্দ্ধরাত্রি সময়ে দেবী সাধকের নিকট আগমন করেন। সুরসুন্দরী দেবী সাধককে দৃঢ় প্রতিজ্ঞ জানিয়া তাহার আলয়ে গমন করেন। সাধক সুরসুন্দরীকে সম্মুখে সুপ্রসন্না ও হাস্যবদনা দেখিয়া পুনর্ব্বার পাদ্যাদিদ্বারা পূজা করিবে এবং উত্তম চন্দন ও সুশোভন পুষ্প প্রদান করিয়া অভিলষিত বর প্রার্থনা করিবে। সাধক তখন দেবীকে মাতা, ভগিনী অথবা ভার্য্যা বলিয়া সম্বোধন করিবে। সাধক যদি সুরসুন্দরীকে মাতৃভাবে ভজনা করে, তাহা হইলে দেবী সাধককে মনোহর বিবিধ দ্রব্য প্রদান করেন এবং রাজত্ব প্রার্থনা করিলেও তাহা প্রদান করিয়া থাকেন। দেবী প্রতিদিন সাধকের নিকট আগমন করিয়া তাহাকে পুত্রবৎ প্রতিপালন করিয়া থাকেন। যদি সাধক দেবীকে ভগিনীভাবে আরাধনা করে, তাহা হইলে নানাবিধ দ্রব্য ও বস্ত্র প্রদান করেন এবং দিব্যকন্যা ও নাগকন্যা আনিয়া দেন। ভূত, ভবিষ্যৎ ও বর্ত্তমান যে সকল ঘটনা হয়, তাহা সাধককে বিজ্ঞাপিত করেন। সাধক দেবীর অনুগ্রহে অতীত, বর্ত্তমান ও ভবিষ্যৎ ঘটনা সকল বলিতে পারে। সাধক দেবীর নিকট যাহা যাহা প্রার্থনা করে, তৎক্ষণাৎ দেবী তাহা প্রদান করিয়া থাকেন। দেবী সাধককে ভ্রাতৃবৎ প্রতিপালন করেন এবং তাহার সর্ব্বপ্রকার কামনা পরি-

নাভির্ম্মনোগতৈঃ। ভার্য্যাস্যাদ্ যদি সা দেবী সাধকস্য মনোহরা। রাজেন্দ্রঃ সর্ব্বরাজানাং সংসারে সাধকোত্তমঃ। স্বর্গে মর্ত্ত্যে চ পাতালে গতিঃ সর্ব্বত্র নিশ্চিতং। যদ্‌যদ্দদাতি সা দেবী কথিতুং নৈব শক্যতে। তয়া সার্দ্ধঞ্চ সংভোগং করোতি সাধকোত্তমঃ। অন্যস্ত্রীগমনং ত্যক্ত্বা অন্যথা নশ্যতি ধ্রুবং॥ ১॥

ততোঽন্যৎ সাধনং বক্ষ্যে নির্ম্মিতং ব্রহ্মণা পুরা। নদীতীরং সমাসাদ্য কুর্য্যাৎ স্নানাদিকং ততঃ। পূর্ব্ববৎ সকলং কার্য্যং চন্দনৈর্ম্মণ্ডলং লিখেৎ। স্বমন্ত্রং তত্র সংলিখ্যাবাহ্য ধ্যায়েম্মনোহরাং। কুরঙ্গনেত্রাং শরদিন্দুবক্ত্রাং বিম্বাধরাং চন্দনগন্ধলিপ্তাং। চীনাংশুকাং পীনকুচাং মনোজ্ঞাং শ্যামাং সদা কামদুঘাং বিচিত্রাং। এবং ধ্যাত্বা জপেদ্দেবী-মগুরুধূপদীপকৈঃ। গন্ধং পুষ্পরসঞ্চৈব তাম্বূলাদীংশ্চ মূলতঃ। তারং মায়া গচ্ছ মনোহরে পাবকবল্লভা। কৃত্বা যুতং প্রতিদিনং জপেন্মন্ত্রং প্রসন্নধীঃ। মাসান্তে ব্যাপ্য দিবসং কুর্য্যাচ্চ জপমুত্তমং। আনিশীথং জপেন্মন্ত্রং জ্ঞাত্বা চ সাধকং দৃঢ়ং। গত্বা চ সাধকাভ্যাসে সুপ্রসন্না মনোহরা। বরং বরয় শীঘ্রং ত্বং যত্তে মনসি বর্ত্ততে। সাধকেন্দ্রোঽপি তাং ধ্যাত্বা পাদ্যাদ্যৈবর্চ্চয়েন্মুদা। প্রাণায়ামং ষড়ঙ্গঞ্চ মায়য়া চ সমাচরেৎ। সদ্যোমাংসং বলিং দত্ত্বা পূজয়েচ্চ সমাহিতঃ। চন্দনোদক-

পূর্ণ করিয়া থাকেন। সাধক যদি দেবীকে ভার্য্যারূপে আরাধনা করে, তাহা হইলে সাধক সংসারে সর্ব্বরাজপ্রধান হইয়া থাকে এবং স্বর্গ, মর্ত্ত্য ও পাতালে সর্ব্বত্র অব্যাহতপ্রভাবে বিচরণ করিতে পারে এবং দেবী যে সকল দ্রব্য অর্পণ করেন, তাহা বর্ণনাতীত। সাধক তাহার সহিত সুখসম্ভোগে কালযাপন করে, এইরূপে দেবীকে ভার্য্যারূপে সিদ্ধি করিলে সাধক অন্য স্ত্রীর আসক্তি পরিত্যাগ করিবে, নচেৎ দেবী কুপিত হইয়া সাধককে বিনাশ করিয়া থাকেন॥ ১॥

এইক্ষণ অন্য যোগিনীর সাধনপ্রণালী ও মন্ত্র কথিত হইতেছে। নদীতীরে গমন করিয়া সাধক স্নানাদি নিত্যক্রিয়াসমাপনান্তে পূর্ব্ববৎ ন্যাসাদি সকল কার্য্য করিবে। পরে চন্দনদ্বারা মণ্ডল অঙ্কিত করিয়া সেই মণ্ডলমধ্যে দেবীর মন্ত্র লিখিবে এবং মনোহরা যোগিনীর ধ্যান করিবে। দেবীর নেত্র মৃগনেত্রের ন্যায় সুদৃশ্য, বদন শরৎকালীন শশধরের ন্যায় সুশোভন, অধর বিম্বফলের ন্যায় অরুণবর্ণ, সর্ব্বাঙ্গ সুগন্ধচন্দনে অনুলিপ্ত পরিধেয় চীনবস্ত্র ও স্তনদ্বয় অতিস্থূল, ইনি শ্যামবর্ণা, কামধেনুর ন্যায় সাধকের সর্ব্বকামনা পরিপূর্ণ করেন এবং বিচিত্রবর্ণা। এইরূপে দেবীর ধ্যান করিয়া দেবীর পূজান্তে মন্ত্র জপ করিবে। সাধক অগুরু ধূপ, দীপ, গন্ধ, পুষ্প, মধু ও তাম্বূলাদিদ্বারা মূলমন্ত্রে পূজা করিবে। ওঁ হ্রীঁ মনোহরে আগচ্ছ স্বাহা, এই মন্ত্র প্রতিদিন দশসহস্র জপ করিবে। এইরূপে একমাস জপ করিয়া মাসান্তদিবসে প্রাতঃকালাবধি সমস্তদিন মন্ত্র জপ করিবে। নিশীথপর্য্যন্ত জপ করিলে মনোহরাদেবী প্রসন্ন হইয়া সাধককে দৃঢ়প্রতিজ্ঞ জানিয়া তাহার নিকট আগমন করেন এবং সাধককে বলেন তোমার মনে যাহা অভিলাষ থাকে, সেই বর প্রার্থনা কর। সাধক তখন পুনর্ব্বার দেবীর ধ্যান করিয়া পাদ্যাদি-উপহারে পূজা করিবে। এই যোগিনীর পূজান্তে হ্রীঁ এই মন্ত্রে প্রাণায়াম এবং হ্রাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদিপ্রকারে করাঙ্গন্যাস করিবে। তৎপরে সাধক সংযত হইয়া সদ্যোমাংসদ্বারা বলিপ্রদানপূর্ব্বক চন্দনোদক ও নানাবিধ পুষ্পদ্বারা মনোহরাদেবীর পূজা

পুষ্পেণ ফলেন চ মনোহরাং। ততোঽর্চ্চিতা প্রসন্না সা পুষ্ণাতি প্রার্থিতঞ্চ যৎ। স্বর্ণং শতং সাধকায় দদাতি সা দিনে দিনে। সাবশেষং ব্যয়ং কুর্য্যাৎ স্থিতে তত্তু ন দাস্যতি। অন্যস্ত্রীগমনন্তস্য ন ভবেৎ সত্যমীরিতং। অব্যাহতগতিস্তস্য ভবতীতি ন সংশয়ঃ। ইয়ং তে কথিতা বিদ্যা সুগোপ্যা যা সুরাসুরৈঃ। তব স্নেহেন ভক্ত্যা চ বক্ষ্যেঽহং পরমেশ্বরি ॥ ২ ॥

ততোঽন্যৎসাধনং বক্ষ্যে শৃণুষ্বৈক-মনাঃ প্রিয়ে। গত্বা বটতলং দেবীং পূজয়েৎ সাধকোত্তমঃ। প্রাণায়ামং ষড়ঙ্গঞ্চ মায়য়াথ সমাচরেৎ। সদ্যোমাংসং বলিং দত্ত্বা পূজয়েত্তাং সমাহিতঃ। অর্ঘ্যমুচ্ছিষ্টরক্তেন দদ্যাত্তস্যৈ দিনে দিনে। প্রচণ্ডবদনাং দেবীং পক্কবিম্বাধরাং প্রিয়ে। রক্তাম্বরধরাং বালাং সর্ব্বকামপ্রদাং শুভাং। এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রমযুতং সাধকোত্তমঃ। সপ্তদিনং সমভ্যর্চ্চ্য চাষ্টমে বিধিবচ্চরেৎ। কায়েন মনসা বাচা পূজয়েচ্চ দিনে দিনে। তারং মায়া তথা কূর্চ্চং রক্ষ কর্ম্মণি তদ্বহিঃ। আগচ্ছ কনকান্তে তু বতি স্বাহা মহামনুঃ। আনিশীথং জপেন্মন্ত্রং বলিং দত্ত্বা মনোহরং। সাধকেন্দ্রং দৃঢ়ং মত্বা আয়াতি সাধকালয়ে। সাধকেন্দ্রোঽপি তাং দৃষ্ট্বা দদ্যাদর্ঘ্যাদিকং ততঃ। ততঃ সপরিবারেণ ভার্য্যা স্যাৎ কামভোজনৈঃ। বস্ত্রভূষাদিকং ত্যক্ত্বা যাতি সা নিজমন্দিরং। এবং ভার্য্যা ভবেন্নিত্যং সাধকাজ্ঞানুরূপতঃ। আত্মভার্য্যাং পরিত্যজ্য ভজেত্তাঞ্চ বিচক্ষণঃ ॥ ৩ ॥

করিবে। এইরূপে পূজা করিলে দেবী প্রসন্না হইয়া সাধকের মনোগত অভিলাষ পরিপূর্ণ করেন এবং প্রতিদিন সাধককে শতসংখ্যক সুবর্ণমুদ্রা প্রদান করিয়া থাকেন। সাধক প্রতিদিন যাহা পাইবে, সেই সমুদায় ব্যয় করিবে, কিঞ্চিন্মাত্র অবশিষ্ট থাকিলে দেবী কুপিত হইয়া আর কিছু প্রদান করেন না। এই যোগিনীর সাধন করিলে অন্য স্ত্রীর সহবাস পরিত্যাগ করিবে। সাধক এই সাধনবলে সর্ব্বত্র অব্যাহত গতিতে বিচরণ করিতে পারে। এই যে যোগিনীসাধন কথিত হইল, ইহা অতিগোপনীয়। দেবি! তোমার স্নেহের বশীভূত হইয়া তোমার নিকট বলিলাম ॥ ২ ॥

মহাদেব বলিলেন, প্রিয়ে! এইক্ষণ অন্য যোগিনীর সাধনপ্রণালী ও মন্ত্র বলিব, একচিত্তে শ্রবণ কর। সাধক বটবৃক্ষমূলে দেবীর পূজা করিবে। হ্রীঁ এই মন্ত্রে প্রাণায়াম এবং হ্রাং অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ ইত্যাদিপ্রকারে করাঙ্গন্যাস করিবে। সাধক সংযত হইয়া সদ্যোমাংসদ্বারা বলিপ্রদানপূর্ব্বক পূজা করিবে। উচ্ছিষ্ট রক্তদ্বারা অর্ঘ্যপ্রদান করিয়া প্রতিদিন পূজা করিতে হইবে। এই যোগিনী প্রচণ্ডবদনা, ইহাঁর অধর পক্কবিম্বফলের ন্যায় রক্তবর্ণ, পরিধেয় রক্তবস্ত্র। ইনি বালিকারূপিণী এবং সাধকের সর্ব্বকামপ্রদায়িনী। সাধক এইরূপে ধ্যান করিয়া প্রতিদিন দশসহস্র মন্ত্র জপ করিবে। সপ্তদিন এইরূপ পূজা ও মন্ত্র জপ করিয়া অষ্টমদিবসে বিধিবৎ পূজা করিবে। এইরূপে কায়মনোবাক্যে প্রতিদিন দেবীর আরাধনা করিতে হইবে। ওঁ হ্রীঁ হুঁ রক্ষ কর্ম্মণি আগচ্ছ কনকবতি স্বাহা, এই মন্ত্রে পূজা ও জপ করিবে। সাধক দেবীকে মনোহর বলি প্রদান করিয়া নিশীথসময় পর্য্যন্ত মন্ত্র জপ করিবে। দেবী সাধককে দৃঢ়প্রতিজ্ঞ জানিয়া সাধকের গৃহে আগমন করেন। সাধক দেবীকে দর্শন করিয়া অর্ঘ্যাদিদ্বারা পূজা করিবে। ইহাতে দেবী আপন পরিচারিকাগণের সহিত সাধকের ভার্য্যা হইয়া সাধককে বিবিধ অভিলষিত ভোজ্য বস্তু প্রদান করেন। এবং স্বীয় বস্ত্র ভূষণাদি পরিত্যাগ করিয়া প্রস্থান করিয়া থাকেন। বিচক্ষণ সাধক এই রূপে সিদ্ধি করিয়া স্বীয় ভার্য্যা পরিত্যাগ পূর্ব্বক কনকাবতীকে ভজনা করিবে ॥ ৩ ॥

ততঃ কামেশ্বরীং বক্ষ্যে সর্ব্বকামফলপ্রদাং। প্রণবং ভুবনেশানীং চাগচ্ছ কামেশ্বরি ততঃ। বহ্নের্ভার্য্যা মহামন্ত্রঃ সাধকানাং সুখাবহঃ। পূর্ব্ববৎ সকলং কৃত্বা ভূর্জ্জপত্রে সুশোভনে। গোরোচনাভিঃ প্রতিমাং বিনির্ম্মায় স্বলঙ্কৃতাং। শয্যামারুহ্য প্রজপেন্মন্ত্রমেকমনাস্ততঃ। সহস্রৈকপ্রমাণেন মাসমেকং জপেদ্বুধঃ। ঘৃতেন মধুনা দীপং দদ্যাচ্চ সুসমাহিতঃ। কামেশ্বরীং শশাঙ্কাস্যাং চলৎখঞ্জনলোচনাং। সদা লোলগতিং কান্তাং কুসুমাস্ত্রশিলীমুখীং। এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং নিশীথে যাতি সা তদা। দৃষ্ট্বা তু সাধকশ্রেষ্ঠমাজ্ঞাদেহীতি তং বদেৎ। স্ত্রীভাবেন তদা তস্যৈ দদ্যাৎ পাদ্যাদিকং ততঃ। সুপ্রসন্না মুদা দেবী সাধকং তোষয়েৎ সদা। অন্নাদ্যৈরতিভোগেন পতিবৎ পালয়েৎ সদা। নীত্বা রাত্রৌ সুখৈশ্বর্য্যং দত্বা চ বিপুলং ধনং। বস্ত্রালঙ্কারদ্রব্যাদীন্ প্রভাতে যাতি নিশ্চিতং। এবং প্রতিদিনং তস্য সিদ্ধিঃ স্যাৎ কামরূপতঃ॥ ৪ ॥

ততঃ পটে বিনির্ম্মায় পুত্তলীং ধ্যানরূপতঃ। সুবর্ণবর্ণাং গৌরাঙ্গীং সর্ব্বালঙ্কারভূষিতাং। নূপুরাঙ্গদহারাঢ্যাং রম্যাঞ্চ পুষ্করেক্ষণাং। এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং দত্বা চ পাদ্যমুত্তমং। সচন্দনেন পুষ্পেণ জাতীপুষ্পেণ সাধকঃ। গুগ্‌গুলুধূপদীপৌ চ দদ্যান্মূলেন সাধকঃ। মন্ত্রস্তু—তারং মায়া তথাগচ্ছ রতিসুন্দরি পদং ততঃ। বহ্নিজায়াষ্টসাহস্রং জপেন্মন্ত্রং দিনে দিনে।

---

অনন্তর কামেশ্বরী যোগিনীর সাধন প্রণালী ও মন্ত্র কথিত হইতেছে। ওঁ হ্রীঁ আগচ্ছ কামেশ্বরী স্বাহা, এই মহামন্ত্র সাধকের সুখাবহ। সাধক পূর্ব্ববৎ পূজাদি করিয়া সুশোভন ভূর্জ্জপত্রে গোরোচনা দ্বারা সর্ব্বাভরণ ভূষিতা দেবীর প্রতিমূর্ত্তি অঙ্কিত করিবে এবং শয্যাতে উপবেশন করিয়া একাগ্রচিত্তে পূর্ব্ব কথিত মন্ত্রজপ করিবে। এক মাসপর্য্যন্ত প্রতিদিন একসহস্র জপ করিবে। এই দেবতার পূজা ও মন্ত্রজপ কালে ঘৃত ও মধুদ্বারা প্রদীপ জ্বালিতে হইবে। কামেশ্বরী দেবীর আকার এইরূপ ইনি শশাঙ্কবদনা, দেবীর লোচন খঞ্জনের ন্যায় চঞ্চল এবং সর্ব্বদা চঞ্চল গমনে সঞ্চরণ করেন। ইহাঁর হস্তে কুসুমময় বাণ আছে। এইরূপে ধ্যান করিয়া পূজা ও জপ করিলে দেবী আগমন করেন এবং সন্তুষ্টা হইয়া সাধককে বলেন, তোমার কি আজ্ঞা প্রতিপালন করিতে হইবে? তৎপরে সাধক দেবীকে স্ত্রীভাবে পাদ্যাদিদ্বারা পূজা করিবে। তাহাতে দেবী সুপ্রসন্না হইয়া সাধককে পরিতুষ্ট করেন এবং অন্নাদি, বিবিধ ভোজনীয় দ্রব্যদ্বারা পতিবৎ প্রতিপালন করিয়া থাকেন। দেবী সাধকের নিকট রাত্রি যাপন করিয়া ঐশ্বর্য্যাদি সুখভোগসমগ্রী, বিপুল ধন ও নানাপ্রকার অলঙ্কার প্রদানপূর্ব্বক প্রভাতকালে প্রতিগমন করিয়া থাকেন। এই প্রকারে প্রতিদিন সাধকের অভিলাষানুসারে সিদ্ধি প্রদান করেন॥ ৪॥

অন্য যোগিনীর সাধন প্রণালী এই—প্রথমে যোগিনীর ধ্যানানুসারে পটেতে প্রতিমূর্ত্তি অঙ্কিত করিবে। দেবীর প্রতিরূপ এই—ইনি সুবর্ণবর্ণা, গৌরাঙ্গী এবং সর্ব্বপ্রকার অলঙ্কারে বিভূষিতা। নূপুর, অঙ্গদ ও হার প্রভৃতি বিবিধ বিভূষণে সুসজ্জিতা। নয়নযুগল প্রফুল্ল পদ্মের ন্যায় সুদৃশ্য। এই প্রকার দেবীর রূপ চিন্তাকরিয়া পাদ্য, চন্দন এবং জাতী প্রভৃতি বিবিধ পুষ্পদ্বারা অর্চ্চনাপূর্ব্বক মন্ত্র জপ করিবে। পরে সাধক মূলমন্ত্রে গুগ্‌গুলু ধূপ এবং দীপ প্রদান করিবে। ওঁ হ্রীঁ আগচ্ছ রতিসুন্দরি স্বাহা, এই মন্ত্র প্রতিদিন অষ্ট সহস্র জপ করিবে। একমাস এইরূপে

মাসান্তে দিবসং ব্যাপ্য কুর্য্যাৎ পূজাদিকং শুভং। ঘৃতদীপং তথাগন্ধং পুষ্পতাম্বুলমেব চ। তাবন্মন্ত্রং জপেদ্বিদ্বান যাবদায়াতি সুন্দরী। জ্ঞাত্বা দৃঢ়ং সাধকেন্দ্রং নিশীথে যাতি নিশ্চিতং। ততস্তামর্চ্চয়েদ্‌ভক্ত্যা জাতীকুসুমমালয়া। সুসন্তুষ্টা সাধকেন্দ্রং তোষয়েদ্রতিভোজনৈঃ। ভূত্বা ভার্য্যা চ সা তস্মৈ দদাতি বাঞ্ছিতং বরং। ভূষাদিকং পরিত্যজ্য প্রভাতে যাতি সা ধ্রুবং॥ ৫॥

ততোঽন্যৎসাধনং বক্ষ্যে স্বগৃহে শিবসন্নিধৌ। বেদাদ্যং ভুবনেশীঞ্চাগচ্ছ পদ্মিনি বল্লভা। পাবকস্য মহামন্ত্রং পূর্ব্ববৎ সকলং ততঃ। মণ্ডলং চন্দনৈঃ কৃত্বা মূলমন্ত্রং লিখেত্ততঃ। পদ্মাননাং শ্যামবর্ণাং পীনোত্তুঙ্গপয়োধরাং। কোমলাঙ্গীং স্মেরমুখীং রক্তোৎপলদলেক্ষণাং। এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং সহস্রঞ্চ দিনে দিনে। মাসান্তে পূর্ণিমাং প্রাপ্য বিধিবৎ পূজয়েৎ সদা। আনিশীথং জপেন্মন্ত্রং দৃঢ়াভ্যাসেন সাধকঃ। সর্ব্বত্র কুশলং জ্ঞাত্বা যাতি সা সাধকালয়ং। ভূত্বা ভার্য্যা সাধকং হি সাধয়েদ্বিবিধৈরপি। ভোজ্যৈর্দ্দিব্যৈর্ভূষণাদ্যৈঃ পদ্মিনী সা দিনে দিনে। পতিবৎ পালিতং লোকে নিত্যং স্বর্গে চ সর্ব্বদা। ত্যক্ত্বা ভার্য্যাং ভজেত্তাঞ্চ সাধকেন্দ্রঃ সদা প্রিয়ে॥ ৬॥

---

জপ করিয়া মাসান্ত দিবসে পুনর্ব্বার পূজা করিবে। ঘৃত প্রদীপ, গন্ধ, পুষ্প ও তাম্বূল নিবেদন করিয়া সুন্দরীর আগমন প্রতীক্ষায় জপ করিবে। যাবৎ দেবী আগমন না করেন, তাবৎ জপ করিবে। দেবী সাধককে দৃঢ়প্রতিজ্ঞ জানিয়া নিশীথসময়ে নিশ্চয় আগমন করেন। তখন সাধক দেবীকে জাতীপুষ্পরচিতমালাদ্বারা ভক্তিপূর্ব্বক পূজা করিবে। তাহাতে দেবী সাধকের প্রতি সন্তুষ্টা হইয়া রতি ও ভোজনদ্রব্য প্রদানপূর্ব্বক তাহাকে পরিতুষ্ট করিয়া থাকেন এবং সাধকের ভার্য্যা হইয়া তাহার বাঞ্ছিত বর প্রদান করেন। দেবী সাধকের নিকট যামিনীযাপন করিয়া বস্ত্রভূষাদি পরিত্যাগপূর্ব্বক প্রভাতকালে প্রতিগমন করেন এবং সাধকের আজ্ঞানুসারে এইরূপে প্রতিদিন যাতায়াত করিয়া থাকেন। কোন নির্জ্জনে কিম্বা প্রান্তরে এইরূপ সিদ্ধি হইয়া থাকে। এই যোগিনীসিদ্ধি হইলে সাধক অন্য ভার্য্যা পরিত্যাগ করিয়া ইহাঁকেই ভজনা করিবে। তাহা না হইলে দেবী কুপিতা হইয়া সাধককে বিনষ্ট করেন॥ ৫॥

অনন্তর অন্য যোগিনীর সিদ্ধিপ্রণালী কথিত হইতেছে। সাধক স্বীয় গৃহে অথবা শিবসন্নিধানে এই কার্য্য করিবে। ওঁ হ্রীঁ আগচ্ছ পদ্মিনী স্বাহা, এই মন্ত্রে সাধন করিবে। পূর্ব্ববৎ পূজাদি করিয়া তৎপরে চন্দনদ্বারা মণ্ডল অঙ্কিত করিবে এবং সেই মণ্ডলে মূলমন্ত্র লিখিবে। দেবীর আকার এইরূপ। ইনি পদ্মাননা ও শ্যামবর্ণা; পয়োধর-যুগল স্থূল ও উচ্চ, শরীর অতিকোমল, বদনে সর্ব্বদা ঈষৎ হাস্য বিলগ্ন আছে, নয়নযুগল রক্তউৎপলের ন্যায়। এই-রূপে ধ্যান করিয়া প্রতিদিন একসহস্র জপ করিবে। একমাস এইরূপে জপ করিয়া মাসান্ত দিবসে পূর্ণিমাতিথিতে বিধিবৎ পূজা করিবে এবং নিশীথসময় পর্য্যন্ত জপ করিতে থাকিবে, তাহাতে দেবী সাধককে দৃঢ়প্রতিজ্ঞ জানিয়া তাহার সমীপে আগমন করেন এবং সাধকের সর্ব্বপ্রকার মঙ্গলসম্বর্দ্ধন করিয়া তাহার আলয়ে উপস্থিত হন। এইরূপে পদ্মিনী সাধকের ভার্য্যা হইয়া বিবিধ ভক্ষ্যদ্রব্য ও নানাপ্রকার আভরণাদিদ্বারা সাধককে সন্তুষ্ট করেন। পদ্মিনী

ততোবক্ষ্যে মহাবিদ্যাং বিশ্বামিত্রেণ ধীমতা। জ্ঞাত্বা যাং সাধিতা বিদ্যা বলাচাতিবলা প্রিয়ে।—মন্ত্রস্তু— প্রণবান্তে মহামায়া নটিনি পাবকপ্রিয়া। মহাবিদ্যেতি কথিতা গোপনীয়া প্রযত্নতঃ। অশোকস্য তটং গত্বা স্নানং পূর্ব্ববদাচরেৎ। মূলমন্ত্রেণ সকলং কুর্য্যাচ্চ সুসমাহিতঃ। ত্রৈলোক্যমোহিনীং গৌরীং বিচিত্রাম্বরধারিণীং। বিচিত্রালঙ্কৃতাং রম্যাং নর্ত্তকীবেশধারিণীং। এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং সহস্রঞ্চ দিনে দিনে। মাংসোপহারৈঃ সংপূজ্য ধূপদীপং নিবেদয়েৎ। গন্ধচন্দনতাম্বূলং দদ্যাত্তস্যৈ সদা বুধঃ। মাসমেকন্তু তাং ভক্ত্যা পূজয়েৎ সাধকোত্তমঃ। মাসান্তে দিবসং প্রাপ্য কুর্য্যাচ্চ পূজনং মহৎ। অর্দ্ধরাত্রৌ ভয়ং দত্ত্বা কিঞ্চিৎ সাধকসত্তমে। সুদৃঢ়ং সাধকং মত্বা যাতি সা সাধকালয়ং। বিদ্যাভিঃ সকলাভিশ্চ কিঞ্চিৎ স্মেরমুখী ততঃ। বরং ররয় শীঘ্রং ত্বং যত্তে মনসি বর্ত্ততে। তৎশ্রুত্বা সাধকশ্রেষ্ঠো ভাবয়েন্মনসা ধিয়া। মাতরং ভগিনীং বাপি ভার্য্যাং বা প্রীতিভাবতঃ। কৃত্বা সন্তোষয়েদ্ভক্ত্যা নটিনী তৎকরোত্যলং। মাতা স্যাদ্যদি সা দেবী পুত্রবৎ পালিতং মুদা। স্বর্ণশতং সিদ্ধিদ্রব্যং দদাতি সা দিনে দিনে। ভগিনী যদি সা কন্যাং দেবস্য নাগকন্যকাং। রাজকন্যাং সমানীয় দদাতি সা দিনে দিনে। অতীতানাগতাং বার্ত্তাং সর্ব্বাং জানাতি সাধকঃ। ভার্য্যা-

সাধকের ভার্য্যা হইয়া তাহাকে পতিববৎ পালনকরিয়া থাকেন। সাধক অন্য ভার্য্যা পরিত্যাগ করিয়া পদ্মিনীকে ভজনা করিবে ॥ ৬ ॥

অনন্তর অন্য মহামন্ত্র কথিত হইতেছে, এই মন্ত্রে ধীমান বিশ্বামিত্রমুনি সাধন করিয়াছিলেন ওঁ হ্রীঁ নটি স্বাহা এই মহাবিদ্যা কথিত হইল, ইহা যত্নপূর্ব্বক গোপন করিয়া রাখিবে। এই মন্ত্রের সাধনকালে অশোকবৃক্ষের মূলে গমন করিয়া পূর্ব্ববৎ স্নান করিবে এবং মূলমন্ত্রে পূজা কার্য্য করিতে হইবে। উক্ত দেবীর আকার এইরূপ।—ইনি স্বীয় রূপলাবণ্যে ত্রিভুবন মোহিত করিতে পারেন, গৌরবর্ণা বিচিত্র বস্ত্রবিধারিণী বিচিত্র অলঙ্কারে বিভূষিতা ও নর্ত্তকীর বেশধারিণী। এইরূপে ধ্যান করিয়া প্রতিদিন একসহস্র জপ করিবে। মাংস উপহারে দেবীর পূজা করিয়া ধূপ দীপ নিবেদন করিবে এবং গন্ধপুষ্প, তাম্বূল দেবীকে প্রদান করিবে। সাধক এইরূপে একমাস পূজা ও মন্ত্র জপ করিবে। পরে মাসান্তদিবসে মহাপূজা করিতে হইবে। দেবী অর্দ্ধরাত্রি সময়ে আগমন করিয়া সাধককে ভয়প্রদর্শন করেন, তাহাতে সাধক ভীত না হইয়া মন্ত্র জপ করিতে থাকিবে। দেবী সাধককে দৃঢ়প্রতিজ্ঞ জানিয়া তাহার আলয়ে গমন করেন এবং সাধক বলিয়া থাকেন যে, তোমার অভিলষিত বরপ্রার্থনা কর। সাধক দেবীর বাক্য শ্রবণ করিয়া মনে মনে স্থির করিয়া আপন ইচ্ছানুসারে মাতা, ভগিনী অথবা ভার্য্যা বলিয়া সম্বোধন করিয়া তদনুরূপ সাধন করিবে। পরে সাধক নটিনীকে ভক্তিদ্বারা সন্তুষ্ট করিবে। নটিনী তাহাতে সন্তুষ্টা হইয়া সাধকের মনোরথ পরিপূর্ণ করেন। যদি সাধক দেবীকে মাতৃভাবে ভজনা করে, তবে দেবী তাহাকে পুত্রবৎ পালন করেন এবং প্রতিদিন শতসংখ্যা সুবর্ণমুদ্রা ও অভিলষিত দ্রব্য প্রদানকরিয়া থাকেন। আর যদি ভগিনীরূপে সম্ভাষণ করেন, তাহা হইলে দেবী প্রতিদিন নাগকন্যা ও রাজকন্যা আনিয়া দেন। সাধক এই সাধনবলে অতীত ও ভবিষ্যৎ ঘটনা সকল জানিতে পারে। আর যদি সাধক দেবীকে ভার্য্যাভাবে ভজনা করে, তাহা হইলে দেবী

স্যাদ্যদি সা দেবী দদাতি বিপুলং ধনং। অন্নাদ্যৈরুপচারৈস্তু দদাতি কামভোজনং। স্বর্ণশতং সদা তস্মৈ দদাতি সা ধ্রুবং প্রিয়ে ॥ ৭ ॥

মহাবিদ্যাং প্রবক্ষ্যামি সাবধানাবধারয়। কুঙ্কুমেন সমালিখ্য ভূর্জ্জপত্রে স্ত্রিয়ং মুদা। ততোহষ্টদলমালিখ্য কুর্য্যান্ন্যাসাদিকং প্রিয়ে। জীবন্ন্যাসাদিকং কৃত্বা ধ্যায়েত্তত্র প্রসন্নধীঃ। শুদ্ধস্ফটিকসঙ্কাশাং নানালঙ্কারভূষিতাং। মঞ্জীরহারকেয়ূর-রত্নকুণ্ডলমণ্ডিতাং। এবং ধ্যাত্বা জপেন্মন্ত্রং সহস্রন্তু দিনে দিনে। প্রতিপদ্দিনমারভ্য পূজয়েৎ কুসুমাদিভিঃ। ধূপদীপবিধানৈশ্চ ত্রিসন্ধ্যং পূজয়েন্মুদা। পূর্ণিমাং প্রাপ্য গন্ধাদ্যৈঃ পূজয়েৎ সাধকোত্তমঃ। ঘৃতদীপং তথা ধূপং নৈবেদ্যঞ্চ মনোরমং। রাত্রৌ চ দিবসে জাপ্যং কুর্য্যাচ্চ সুসমাহিতঃ। প্রভাতে সময়ে যাতি সাধকস্যান্তিকং ধ্রুবং। প্রসন্নবদনা ভূত্বা তোষয়েদ্রতিভোজনৈঃ। দেবদানবগন্ধর্ববিদ্যাধ্রগ্যক্ষরক্ষসাং। কন্যাভীরত্নভূষাভিঃ সাধকেন্দ্রং মুহুর্ম্মুহুঃ। চর্ব্ব্যং চোষ্যাদিকং দ্রব্যং দিব্যং দদাতি সা ধ্রুবং। স্বর্গে মর্ত্ত্যে চ পাতালে যদ্বস্তু বিদ্যতে প্রিয়ে। আনীয় দীয়তে সত্যং সাধকাজ্ঞানুরূপতঃ। স্বর্ণশতং সদা তস্মৈ দদাতি সা দিনে দিনে। সাধকায় বরং দত্ত্বা যাতি সা নিজমন্দিরং। তস্যা বরপ্রসাদেন চিরজীবী নিরাময়ঃ। সর্ব্বজ্ঞঃ সুন্দরঃ শ্রীমান্ সর্ব্বগো ভবতি ধ্রুবং। রেমে সার্দ্ধং তয়া দেবি সাধকেন্দ্রো দিনে দিনে। মন্ত্রন্তু—তারং মায়া গচ্ছানুরাগিণি মৈথুনপ্রিয়ে। বহ্নিভার্য্যা মনুঃ প্রোক্তঃ সর্ব্বসিদ্ধিপ্রদায়কঃ।

---

প্রতিদিন বিপুল ধন প্রদান করিয়া থাকেন এবং অন্নাদি নানাপ্রকার কাম ভোজন ও শত সুবর্ণমুদ্রা দান করেন ॥ ৭ ॥

অতঃপর অন্য মহাবিদ্যা বলিতেছি, সাবধানে শ্রবণ কর। ভূর্জ্জপত্রে কুঙ্কুমদ্বারা স্ত্রীর প্রতিমূর্ত্তি লিখিয়া তাহার বহির্ভাগে অষ্টদলপদ্ম অঙ্কিত করিয়া ন্যাসাদি করিবে এবং জীবন্ন্যাস করিয়া তাহাতে দেবীর ধ্যান করিবে। দেবী বিশুদ্ধ স্ফটিকের ন্যায় শুভ্রবর্ণা ও নানাবিধ অলঙ্কারে সুশোভিতা এবং নূপুর, হার, কেয়ূর ও রত্ননির্ম্মিত কুণ্ডলে পরিমণ্ডিতা। এইরূপে ধ্যান করিয়া প্রতিদিন এক সহস্র মন্ত্র জপ করিবে। প্রতিপৎ তিথিতে আরম্ভ করিয়া পুষ্প, ধূপ, দীপ, নৈবেদ্যাদি উপহারে ত্রিসন্ধ্যা দেবীর পূজা করিবে। এইরূপে একমাস পূজা ও মন্ত্র জপ করিয়া পূর্ণিমাদিবসে সাধক গন্ধাদি উপচারে দেবীকে পূজা করিবে। ঘৃতপ্রদীপ ও ধূপ প্রদান করিয়া দিবারাত্রি মন্ত্র জপ করিতে থাকিবে। এইরূপ পূজা ও জপ করিলে প্রভাত সময়ে দেবী সাধকের নিকট আগমন করেন এবং সন্তুষ্ট হইয়া রতি ও ভোজন দ্রব্যদ্বারা সাধককে পরিতোষিত করিয়া থাকেন। দেবকন্যা, দানবকন্যা, নাগকন্যা, যক্ষকন্যা, গন্ধর্ব্বকন্যা, বিদ্যাধরকন্যা ও বিবিধ রত্নভূষণ এবং চর্ব্ব্য চোষ্যাদি নানা ভক্ষ্যদ্রব্য প্রতিদিন প্রদান করিয়া থাকেন স্বর্গে, মর্ত্ত্যে ও পাতালে যে সকল বস্তু বিদ্যমান আছে, দেবী সাধকের আজ্ঞানুসারে তাহা আনিয়া সাধককে অর্পণ করেন এবং প্রতিদিন শত সুবর্ণমুদ্রা প্রদান করিয়া থাকেন। পরে দেবী সাধককে অভিলষিত বরপ্রদান করিয়া নিজালয়ে প্রস্থান করেন। সাধক দেবীর প্রসাদে নিরাময়দেহে চিরকাল জীবিত থাকে। সাধক দেবীর বরে সর্ব্বজ্ঞ, সুন্দরকলেবর ও শ্রীমান হয়, সর্ব্বত্র গমনাগমনে সাধকের শক্তি জন্মে। সাধক এইরূপে যোগিনী সাধনকরিয়া প্রতিদিন দেবীর সহিত ক্রীড়াকৌতুকাদি করিয়া থাকে। ওঁ হ্রীঁ আগচ্ছ অনুরাগিণি মৈথুনপ্রিয়ে স্বাহা এই মন্ত্র কথিত

এষা মধুমতী তু স্যাৎ সর্ব্বসিদ্ধিপ্রদা প্রিয়ে। গুহ্যাদ্‌গুহ্যতরা হ্যেষা তব স্নেহাৎ প্রকীর্ত্তিতা ॥ ৮ ॥

দেব্যুবাচ। শ্রুতঞ্চ সাধনং পুণ্যং যক্ষিণীনাং সুখপ্রদং। কস্মিন্ কালে প্রকর্ত্তব্যং বিধিনা-কেন বা প্রভো। অথাধিকারিণঃ কেবা সমাসেন বদ প্রভো। ঈশ্বর-উবাচ। বসন্তে সাধয়েদ্ধীমান্ হবিষ্যাশী জিতেন্দ্রিয়ঃ। সদা ধ্যানপরো ভূত্বা তদ্দর্শনমহোৎসুকঃ। উজ্জটে প্রান্তরে বাপি কামরূপে বিশেষতঃ। স্থানেম্বেকতমং প্রাপ্য সাধয়েৎ সুসমাহিতঃ। অনেন বিধিনা সাক্ষাত্তবিষ্যতি ন সংশয়ঃ। দেব্যাশ্চ সেবকাঃ সর্ব্বে পরং চাত্রাধিকারিণঃ। তারক-ব্রহ্মণোভৃত্যং বিনাপ্যত্রাধিকারিণঃ। ইতি যোগিনীসাধনপ্রকরণং সমাপ্তং ॥

অথ পূজাধারোনিরূপ্যতে। তত্র নীরদীয়ে—আপোগ্নির্হৃদয়ং চক্রং বিষ্ণোঃ ক্ষেত্রসমুদ্ভবং। যন্ত্রঞ্চ প্রতিমাস্থানমর্চ্চনে সর্ব্বদা হরেঃ। গৌতমীয়ে—শালগ্রামে মণৌ যন্ত্রে প্রতিমামণ্ডলেষু বা। নিত্যং পূজাহরেঃ কার্য্যা নতু কেবলভূতলে। শালগ্রামশিলাস্পর্শাৎ কোটিজন্মাঘনাশনং। কিং পুনশ্চার্চ্চনং তত্র হরিসান্নিধ্যকারণং। বহুভির্জন্মভিঃ পুণ্যৈর্যদি কৃষ্ণাং শিলাং লভেৎ। গোষ্পদেনৈব চিহ্নেন তেন জন্ম সমাপ্যতে। এতেন বিষ্ণুপূজায়াং শিলায়া অপি প্রাধান্যং। মণ্ডলাদীনাস্তু সর্ব্বসাধারণত্বাৎ। যোগিনীতন্ত্রে—লিঙ্গস্থাং পূজয়ে-

---

হইল, ইহা সর্ব্বকার্য্যে সিদ্ধি প্রদান করে। এই সর্ব্বসিদ্ধিপ্রদায়িনী মধুমতি দেবী অতিগুহ্য। দেবি! তোমার স্নেহে প্রকাশ করিলাম ॥ ৮ ॥

পার্ব্বতী মহাদেবকে জিজ্ঞাসা করিলেন, প্রভো! আমি তোমার নিকট যক্ষিণীসাধন শুনিয়াছি, ঐ সুখপ্রদ সাধন কোন কালে, কিরূপ বিধানে করিতে হইবে এবং কোন ব্যক্তিই বা এই সাধনের অধিকারী, তাহা আমার নিকট বল। মহাদেব বলিলেন, ধীমান সাধক, হবিষ্যাশী ও জিতেন্দ্রিয় হইয়া বসন্তকালে এই যোগিনীসাধন করিবে। সর্ব্বদা যোগিনীকে ধ্যান করিয়া তাহার দর্শনে সমুৎসুক হইয়া উজ্জটে অথবা প্রান্তরে এই সাধন করিবে। বিশেষতঃ কামরূপে এই সিদ্ধিকার্য্য বিশেষ ফলপ্রদ হয়। পূর্ব্বোক্ত স্থান সকলের কোন একটি স্থানে সুসংযতচিত্তে এই সাধন করিবে। এইরূপ বিধানে সাধন করিলে নিশ্চয় দেবীর সাক্ষাৎকার লাভ করিতে পারে। যাহারা দেবীর সেবক, তাহারাই এই কার্য্যের অধিকারী এবং যাহারা ব্রহ্মবিদ্ তাহাদিগের এই কার্য্যে অধিকার নাই।

অনন্তর পূজার আধার নিরূপিত হইতেছে। সারদীয়তন্ত্রে লিখিত আছে যে, জল, অগ্নি, মনঃ, শালগ্রামাদি স্থান সমুৎপন্ন বিষ্ণুচক্র, যন্ত্র ও প্রতিমা এই সকল আধারে বিষ্ণুর পূজা করিবে। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, শালগ্রাম, মণি, যন্ত্র, প্রতিমা ও মণ্ডল এই সকল আধারে বিষ্ণুর নিত্য পূজা করিবে, কদাচ কেবল ভূতলে বিষ্ণুর অর্চ্চনা করিবে না। শালগ্রাম শিলাস্পর্শ করিলে কোটি জন্মের পাপ বিনষ্ট হয়, তাহাতে হরির অর্চ্চনা করিলে যে বিষ্ণুর সান্নিধ্য লাভ হইবে, তাহার আশ্চর্য্য কি? বহুজন্মার্জ্জিত পুণ্যফলে যদি একটি কৃষ্ণশিলা লাভ করিতে পারে এবং সেই শিলাতে যদি গোষ্পদ চিহ্ন থাকে, তাহা হইলে তাহার সেই জন্ম সফল হইয়া থাকে। এই সকল বচনে জানা যায় যে, বিষ্ণুপূজাতে শালগ্রামই প্রধান। মণ্ডলাদি অন্যান্য আধার সাধারণ। যোগিনীতন্ত্রে লিখিত আছে যে, লিঙ্গে,

দেবীং পুস্তকস্থাং তথৈব চ। মণ্ডলস্থাং মহামায়াং যন্ত্রস্থাং প্রতিমাসু চ। জলস্থাং বা শিলাস্থাং বা পূজয়েৎ পরমেশ্বরীং। কৌলাবলীয়ে—যত্রাপরাজিতাপুষ্পং জবাপুষ্পঞ্চ বিদ্যতে। করবীরে শুক্লরক্তে দ্রোণং বা যত্র তিষ্ঠতি। তত্র দেবী বসেন্নিত্যং তদ্‌যন্ত্রে চণ্ডিকার্চ্চনং। এতৎ সর্ব্বং যন্ত্রাভাবে। তথাচ—যন্ত্রং মন্ত্রময়ং প্রোক্তং মন্ত্রাত্মা দেবতেতি চ। দেহাত্মনোর্যথা ভেদো যন্ত্রদেবতয়োস্তথা। তথাদৌ বিলিখেদ্‌যন্ত্রং দেবতায়াশ্চ বিগ্রহং। কামক্রোধাদি-দোষোত্থং সর্ব্বদুঃখনিয়ন্ত্রণাৎ। যন্ত্রমিত্যাহুরেতস্মিন্ দেবং প্রীণাতি সাধকঃ। বিনা যন্ত্রেণ পূজায়া দেবতা ন প্রসীদতি। দুঃখনিয়ন্ত্রণান্মন্ত্রমিত্যাহুস্তন্ত্রবেদিনঃ। ইতি যন্ত্রস্য পূজায়াং প্রাধান্যমিতি ॥

অথ যন্ত্রসংস্কারঃ ॥ বামকেশ্বরতন্ত্রে—ভৈরব্যুবাচ। চক্রভেদং মহাদেব ত্বৎপ্রসাদান্ময়া শ্রুতং। ইদানীং শ্রোতুমিচ্ছামি প্রতিষ্ঠাকর্ম্মনির্ণয়ং। শ্রীশঙ্কর-উবাচ। শৃণু দেবি মহাভাগে জগৎকারিণি কৌলিনি। তস্যোদ্‌যাপনকর্ম্মাঙ্গং সর্ব্ববর্ণবিনির্ণয়ং। স্নাত্বা সঙ্কল্পয়েন্মন্ত্রী গুরোরর্চ্চনমাচরেৎ। পঞ্চগব্যং ততঃ কৃত্বা শিবমন্ত্রেণমন্ত্রিতং। অত্র চক্রং ক্ষিপেন্মন্ত্রী প্রণবেন সমাকুলং। তদুদ্ধৃত্য ততশ্চক্রং স্থাপয়েৎ স্বর্ণপাত্রকে। পঞ্চামৃতেন দুগ্ধেন শীতলেন জলেন চ। চন্দনেন সুগন্ধেন কস্তূরীকুঙ্কুমেন চ। পয়োদধিঘৃতক্ষৌদ্রশর্করাদ্যৈরনুক্রমাৎ।

পুস্তকে, মণ্ডলে, যন্ত্রে, প্রতিমাতে, জলে অথবা শিলাতে পরমেশ্বরীর পূজা করিবে। কৌলাবলীতন্ত্রে লিখিত আছে যে, যেখানে জবাপুষ্প, অপরাজিতাপুষ্প, করবীপুষ্প ও দ্রোণপুষ্প বিদ্যমান আছে, সেই স্থানে সর্ব্বদা দেবী বাস করেন, অতএব সেই সেই পুষ্পযন্ত্রে চণ্ডিকার অর্চ্চনা করিবে। যন্ত্রাভাবে উক্ত পুষ্পযন্ত্রে পূজা করিবে। যন্ত্রসত্ত্বে তাহাতেই পূজা প্রশস্ত। তন্ত্রে লিখিত আছে যে, যন্ত্র মন্ত্রময় এবং মন্ত্র দেবতাময় জানিবে। দেহ আর আত্মার যেরূপ ভেদ নির্দ্দিষ্ট আছে, যন্ত্র ও দেবতার সেইরূপ ভেদ জানিবে। অতএব অগ্রে যন্ত্র অঙ্কিত করিয়া তাহাতে দেবতার পূজা করিবে। যন্ত্রে পূজা করিলে কামক্রোধাদিসম্ভূত সর্ব্বদোষ নিয়ন্ত্রিত হইয়া দেবতা প্রসন্ন হন, অতএব যন্ত্র এই নাম হইয়াছে। যন্ত্র ব্যতিরেকে পূজা করিলে সেই পূজাতে দেবতা প্রসন্ন হন না। তন্ত্রবিৎপণ্ডিতগণ বলিয়া থাকেন যে, দুঃখনিয়ন্ত্রণহেতু যন্ত্র এই নাম হইয়াছে। এইনিমিত্ত যন্ত্রেতে দেবপূজা করিলে সেই পূজা সর্ব্বপ্রধান পূজা বলিয়া গণ্য হয় ॥

অনন্তর যন্ত্রসংস্কার প্রক্রিয়া কথিত হইতেছে। বামকেশ্বরতন্ত্রে ভৈরবী বলিয়াছেন, হে মহেশ্বর! তোমার প্রসাদে আমি চক্রভেদ শ্রবণ করিয়াছি, এইক্ষণ সেই চক্রাদির প্রতিষ্ঠা নির্ণয় শুনিতে ইচ্ছা করি। মহাদেব বলিলেন হে দেবি! হে জগৎকারিণি! আমি চক্রযন্ত্রাদির প্রতিষ্ঠাপ্রণালী বলিব শ্রবণ কর। প্রথমতঃ সাধক যথাবিধি স্নান করিয়া গুরুদেবের অর্চ্চনা করিবে। তৎপরে হৌঁ এই মন্ত্রে পঞ্চগব্য ( গোমূত্র, গোময়, দুগ্ধ, দধি, ঘৃত ও কুশোদক ) শোধন করিয়া সেই বিশুদ্ধ পঞ্চগব্যমধ্যে ওঁ এই মন্ত্রে যন্ত্র নিক্ষেপ করিবে, অনন্তর পঞ্চগব্য হইতে যন্ত্র উদ্ধৃত করিয়া স্বর্ণপাত্রে স্থাপন করিবে এবং পঞ্চামৃত ( দুগ্ধ, শর্করা, ঘৃত, দধি ও মধু ) দ্বারা স্নান করাইবে, পরে দুগ্ধদ্বারা স্নান করাইয়া শীতলজলে সেই যন্ত্রকে স্নাপিত করিবে। অনন্তর চন্দন, সুগন্ধিদ্রব্য, কস্তূরী, কুঙ্কুম, দুগ্ধ, দধি, ঘৃত, মধু ও

তোয়ধূপান্তরৈঃ কুর্য্যাৎ পঞ্চামৃতবিধিং বুধঃ। হাটকৈঃ কলসৈর্দ্দেবীমষ্টাভির্ব্বা বিপূরিতৈঃ। কষায়জলসংপূর্ণৈঃ কারয়েৎ স্নানমুত্তমং। স্নানং সমাপ্য তাং দেবীং স্থাপয়েৎ স্বর্ণপীঠকে। যন্ত্ররাজায় বিদ্মহে মহাযন্ত্রায় ধীমহি। তন্নো যন্ত্রঃ প্রচোদয়াৎ। স্পৃষ্ট্বা যন্ত্রং কুশাগ্রেণ গায়ত্র্যা চাভিমন্ত্রয়েৎ। অষ্টোত্তরশতং দেবি দেবতাভাবসিদ্ধয়ে। আত্মশুদ্ধিং ততঃ কৃত্বা ষড়ঙ্গৈর্দ্দেবতাং যজেৎ। তত্রাবাহ্য যজেদ্দেবীং জীবন্যাসং সমাচরেৎ। উপচারৈঃ ষোড়-শাভির্ম্মহামুদ্রাদিভিঃ সদা। ফলতাম্বূলনৈবেদ্যৈর্দ্দেবীং তত্র সমর্চ্চয়েৎ। পট্টসূত্রাদিকং দদ্যা-দস্ত্রালঙ্কারমেব চ। মুদ্গর চামরং ঘণ্টাং যথাযোগ্যং মহেশ্বরি। সর্ব্বমেতৎ প্রযত্নেন দদ্যা-দাত্মহিতে রতঃ। ততো জপেৎ সহস্রন্তু সকলেপ্সিতসিদ্ধয়ে। বলিদানং ততঃ কৃত্বা প্রণমেচ্চক্র রাজকং। অষ্টোত্তরশতং হুত্বা সম্পাতাজ্যং বিনিক্ষিপেৎ। হোমকর্ম্মণ্যশক্তশ্চেদ্দ্বিগুণং জপমাচরেৎ। ধেনুমেকাং সমানীয় স্বর্ণশৃঙ্গাদ্যলঙ্কৃতাং। গুরবে দক্ষিণাং দদ্যাত্ততো দেব্যা-বিসর্জ্জনং। তন্ত্রপ্রদীপে—ফলে ভিত্তৌ তথা পট্টে স্থাপয়েদ্‌যন্ত্রমিশ্বরি। ধনধান্যপুত্রপৌত্র-আয়ুশ্চ তস্য নশ্যতি। অন্যত্রাপি—ন ভিত্তৌ স্থাপয়েদ্‌যন্ত্রং ন পট্টে ফলকে তথা। যস্য বৈ মমতা দেবি পুত্রপৌত্রগৃহাদিষু॥

অথ চক্রপ্রতিষ্ঠাপ্রয়োগঃ। কৃতনিত্যক্রিয়ঃ স্বস্তিবাচনপূর্ব্বকং সঙ্কল্পং কুর্য্যাৎ। ওঁ অদ্যে-ত্যাদি অমুকগোত্রঃ শ্রীঅমুকদেবশর্ম্মা অমুকদেবতায়াঃ প্রীত্যর্থং যন্ত্রসংস্কারমহং করিষ্যে,।

---

শর্করা এই সকল দ্রব্যদ্বারা প্রত্যেকে স্নান করাইবে। তৎপরে জলদ্বারা স্নান করাইয়া পুনর্ব্বার পঞ্চামৃতদ্বারা স্নান করা-ইবে এবং জলপূর্ণ অষ্টস্বুবর্ণকলসদ্বারা স্নান করাইয়া কলস্থলকষায় জলদ্বারা সেই যন্ত্রের স্নানক্রিয়া সম্পাদনকরিবে। এইরূপে স্নানক্রিয়া সমাপন করিয়া সেই যন্ত্র স্বর্ণপাত্রে স্থাপন করিবে। পরে যন্ত্ররাজায় বিদ্মহে ইত্যাদি যন্ত্রগায়ত্রী পাঠ করিয়া কুশাগ্রদ্বারা যন্ত্র স্পর্শকরতঃ পুনর্ব্বার গায়ত্রীদ্বারা অষ্টোত্তরশতবার অভিমন্ত্রিত করিলে সেই যন্ত্রে দেবতার অধিষ্ঠান হইয়া থাকে। তৎপরে আত্মশুদ্ধি করিয়া দেবতার ষড়ঙ্গন্যাস করিবে এবং সেই যন্ত্রে দেবতার ধ্যান ও আবাহন করিয়া তাহাতে দেবতার প্রাণপ্রতিষ্ঠাপূর্ব্বক ষোড়শ উপচার ও বিবিধমুদ্রা প্রদর্শনদ্বারা ইষ্টদেবতার পূজা করিবে। পরে সেই যন্ত্রে পট্টবস্ত্র, অলঙ্কার, মুদ্গর, চামর, ঘণ্টা ও অন্যান্য যথাযোগ্য দ্রব্য যত্নপূর্ব্বক প্রদান করিবে এবং সর্ব্বকামনা সিদ্ধ্যর্থ একসহস্র ইষ্টদেবতার মন্ত্রজপ করিবে। তৎপরে বলিপ্রদান করিয়া সেই যন্ত্রকে প্রণাম করিবে। পরে অষ্টোত্তরশত হোম করিবে, হোমকালে সেই যন্ত্রোপরি প্রত্যাহুতি প্রদান করিতে হইবে। হোমক্রিয়ায় অশক্ত ব্যক্তি হোমসংখ্যার দ্বিগুণ জপ করিবে। পরে একটী ধেনু আনিয়া তাহাকে স্বর্ণশৃঙ্গাদি বিবিধ অলঙ্কারে অলঙ্কৃত করিয়া দক্ষিণার্থ গুরুদেবকে প্রদান পূর্ব্বক দেবতার বিসর্জ্জন করিতে হইবে। তন্ত্রপ্রদীপে লিখিত আছে যে, কোন কাষ্ঠফলকে অথবা গৃহভিত্তিতে যন্ত্র স্থাপন করিলে তাহার পুত্র, পৌত্র, ধন, ধান্য ও আয়ুঃ বিনাশ পায়। অন্যান্য তন্ত্রে লিখিত আছে যে, পুত্রপৌত্রগৃহাদিতে যাহার মমতা আছে সেই ব্যক্তি গৃহভিত্তিতে অথবা ফলকে যন্ত্র স্থাপন করিবে না।

অনন্তর চক্রপ্রতিষ্ঠাপদ্ধতি লিখিত হইতেছে। সাধক বিহিতবিধানে নিত্যকর্ত্তব্য কার্য্য সমাপন করিয়া স্বস্তি-

ইতি সঙ্কল্প্য পঞ্চগব্যমানীয় হৌমিতি মন্ত্রেণাষ্টোত্তরশতমভিমন্ত্র্য প্রণবেন তত্র যন্ত্রং নিক্ষিপেৎ। তত উত্তোল্য স্বর্ণাদিপাত্রে নিক্ষিপেৎ। ততঃ শীতলজলচন্দনগন্ধকস্তূরীকুঙ্কুমৈঃ স্নাপয়িত্বা পঞ্চামৃতমানীয় হৌমিতি মন্ত্রেণাষ্টোত্তরশতমভিমন্ত্র্য পূর্ব্ববৎ শোধয়িত্বা স্নাপয়েৎ। তত্র ক্রমঃ। প্রথমং ক্ষীরেণ স্নাপয়িত্বা পুনর্জ্জলেন স্নাপয়িত্বা ধূপং দদ্যাৎ। এবং দধ্না ঘৃতেন মধুনা শর্করয়া চ। ততোঽষ্টভিঃ কলসৈঃ কুঙ্কুমরোচনামিশ্রিতৈস্তোয়ৈঃ স্নাপয়েৎ। সর্ব্বত্র স্নানং মূলমন্ত্রেণ। ততো যন্ত্রমুত্তোল্য পাত্রান্তরে স্থাপয়িত্বা কুশাগ্রেণ যন্ত্রং স্পৃষ্ট্বা যন্ত্ররাজায় বিদ্মহে মহাযন্ত্রায় ধীমহি তন্নো যন্ত্রঃ প্রচোদয়াৎ। ইতি গায়ত্র্যা চাষ্টোত্তরশতমভিমন্ত্র্য প্রাণপ্রতিষ্ঠাং কুর্য্যাৎ। বিশ্বসারতন্ত্রে—প্রাণপ্রতিষ্ঠামন্ত্রস্য দেবতাব্রাহ্মণাদয়ঃ। ব্রহ্মা বিষ্ণুশ্চ রুদ্রশ্চ ঋষয়ঃ পরিকীর্ত্তিতাঃ। তত ঋগ্‌যজুঃসামানি ছন্দাংসি চ তদাচরেৎ। অস্য প্রাণপ্রতিষ্ঠামন্ত্রস্য ব্রহ্মবিষ্ণুমহেশ্বরা ঋষয়ঃ ঋগ্‌যজুঃসামানি ছন্দাংসি চৈতন্যং দেবতা প্রাণপ্রতিষ্ঠায়াং বিনিয়োগঃ। তদ্‌যথা—আং হ্রীং ক্রোং যং রং লং বং শং ষং সং হৌং হং সঃ অমুকদেবতায়াঃ প্রাণা ইহ প্রাণাঃ এবং আমিত্যাদি অমুকদেবতায়াঃ জীব ইহ স্থিতঃ এবং আমিত্যাদি অমুকদেবতায়াঃ সর্ব্বেন্দ্রিয়াণি এবং আমিত্যাদি অমুকদেবতায়া বাঙ্মনশ্চক্ষুঃশ্রোত্রঘ্রাণপ্রাণা ইহাগত্য সুখং চিরং তিষ্ঠন্তু স্বাহা। ইতি প্রাণান্ প্রতিষ্ঠাপ্য তত্র দেবতামাবাহ্য ষোড়শোপচারৈঃ পঞ্চোপচারৈর্ব্বা পূজয়েৎ। তথাচ ভৈরবতন্ত্রে—মূর্ত্তিং মূলেন সঙ্কল্প্য জীবন্যাসং সমাচরেৎ। মায়াপাশাঙ্কুশাদ্যন্তান্ যাদীন্ সপ্তমবিন্দুকান্। বিয়ৎসত্যেন্দুসংযুক্তং তদন্তে হংস উচ্চরেৎ। অস্যাঃ প্রাণা ইহ প্রাণাঃ পুনর্জীব ইহ স্থিতঃ। পুনরুচ্চার্য্য তস্যা বৈ সর্ব্বেন্দ্রিয়াণি পুনর্ব্বদেৎ। তস্যাশ্চ বাঙ্মনশ্চক্ষুঃশ্রোত্রপ্রাণপদান্যপি। প্রাণা ইহাগত্য সুখং চিরং তিষ্ঠন্তু ঠদ্বয়ং। ইতি প্রাণান্ প্রতিষ্ঠাপ্য দেবীমাবাহয়েত্ততঃ। ততঃ ষড়ঙ্গেন পূজয়েৎ। ততঃ পট্টসূত্রাদিকং দত্ত্বা অষ্টোত্তরসহস্রং জপ্ত্বা শক্তশ্চেদ্বলিং দদ্যাৎ। ততোঽষ্টোত্তরশতং হুত্বা প্রত্যাহুতিসম্পাতং দদ্যাৎ। হোমাভাবে দ্বিগুণজপঃ কার্য্যঃ। ততো দক্ষিণাং দত্ত্বা অচ্ছিদ্রাবধারণং কুর্য্যাৎ। ইতি যন্ত্রসংস্কারবিধিঃ। ইতি শ্রীকৃষ্ণানন্দভট্টাচার্য্যবিরচিতে তন্ত্রসারে তৃতীয়ঃ পরিচ্ছেদঃ॥

অথ প্রকীর্ণকং। তত্র পূজায়াং দিগ্বিধানং। বিষ্ণুবিষয়ে নারদীয়ে—স্নাতঃ শুক্লাম্বরধরঃ

---

বাচন পূর্ব্বক সঙ্কল্প করিবে। পরে পঞ্চগব্য আনয়ন করিয়া হৌঁ এই মন্ত্রে অষ্টোত্তরশতবার অভিমন্ত্রিত করিবে এবং ওঁ এই মন্ত্রে সেই যন্ত্র পঞ্চগব্যমধ্যে স্থাপন করিতে হইবে। এইরূপে মূলের লিখিত প্রণালীক্রমে কার্য্য করিবে। এই প্রণালী ইতিপূর্ব্বে লিখিত হইয়াছে॥

অনন্তর প্রকীর্ণ অর্থাৎ বিবিধপ্রয়োগ কথিত হইতেছে। প্রথমতঃ পূজার দিঙ্‌নিয়ম বিবৃত হইতেছে। বিষ্ণুপূজাদি

শ্চাচান্তঃ পূর্ব্বদিঙ্মুখঃ। শুদ্ধমেনং সমাসাদ্য ভূতোৎসারণমাচরেৎ। অন্যত্র নিবন্ধে— উপবিশ্যাসনে মন্ত্রী প্রাঙ্মুখো বাপ্যুদঙ্মুখঃ। বদ্ধপদ্মাসনো মন্ত্রী সমাহিতজিতেন্দ্রিয়ঃ। সারসমুচ্চয়েপি—প্রাগাননো ধনদদিগ্বদনোঽথ বাপীতি। রাত্রৌ পূজনে নায়ং নিয়মঃ। তথাচ স্মৃতিঃ—রাত্রাবুদঙ্মুখঃ কুর্য্যাৎ দেবকার্য্যং সদৈব হি। শিবার্চ্চনং তথাপ্যেবং শুচিঃ কুর্য্যাদুদঙ্মুখঃ ইতি॥

অথ পূজায়াং বিহিতনিষিদ্ধানি। মন্ত্রতন্ত্রপ্রকাশে—লিঙ্গদ্বয়ং তথা নার্চ্চ্যং গণেশদ্বয়মেবচ। শক্তিদ্বয়ং তথা সূর্য্যদ্বয়মেকত্র নার্চ্চয়েৎ। দ্বে চক্রে দ্বারকায়াস্তু শালগ্রামশিলাদ্বয়ং। এতেষামর্চ্চনান্নিত্যমুদ্বেগং প্রাপ্নুয়াদ্‌গৃহী। লৈঙ্গে—একীকৃত্য চ লিঙ্গানি দশপঞ্চশতানি চ। প্রত্যেকেনাথবা দেবি বিল্বপত্রৈঃ প্রপূজয়েৎ। একং পাশুপতং লিঙ্গং মৃচ্ছিলাদিবিনির্ম্মিতং। শালগ্রামশিলামেকং গৃহস্থোপি প্রপূজয়েৎ। যামলে—নাক্ষতৈরর্চ্চয়েদ্বিষ্ণুং ন তুলস্যা বিনায়কং। ন দূর্ব্বয়া যজেদ্দুর্গাং বিল্বপত্রৈর্দ্দিবাকরং। উন্মত্তমর্কপুষ্পঞ্চ বিষ্ণোর্ব্বর্জ্জ্যং সদা বুধৈঃ। গৌতমীয়ে—ন রক্তচন্দনং জাতু গৃহ্লীয়াদ্রক্তপুষ্পকং। বিল্বপত্রৈস্তৎপ্রসূনৈর্নার্চ্চয়েদ্দেবকীসুতং। যত্তু তত্রৈব—কমলে করবীরে দ্বে তুলস্যৌ জাতিকেতকে। নাগকেশরপাবন্তী কহ্লারং চম্পকোৎপলে। নন্দ্যাবর্ত্তঞ্চ যূথীঞ্চ মল্লিকা নবমল্লিকা। কুন্দং

---

বিষয়ে নারদীয়তন্ত্রে লিখিত আছে যে, সাধক স্নানান্তে শুক্লবস্ত্র পরিধান করিয়া আচমনপূর্ব্বক পূর্ব্বদিঙ্মুখী হইয়া আসনাদি শুদ্ধি ও ভূতাপসারণ করিয়া পূজাদি করিবে। অন্যান্য দেবতার পূজাদি কার্য্যবিষয়ে নিবন্ধে লিখিত আছে যে, সাধক পূর্ব্বমুখে অথবা উত্তরমুখে আসনে বদ্ধপদ্মাসনে উপবেশন করিয়া সংযতচিত্ত ও জিতেন্দ্রিয় হইয়া কার্য্য করিবে। সারসমুচ্চয়ে লিখিত আছে যে, পূর্ব্বাস্য অথবা উত্তরাস্য হইয়া দেবপূজা করিবে। দিবাভাগে যে সকল পূজা কবিবে, তাহাতেই এইরূপ নিয়মে কার্য্য করিবে; রাত্রিকালের পূজাতে এই নিয়ম আদরণীয় নহে। স্মৃতিশাস্ত্রে উক্ত আছে যে, রাত্রিকালে দেবপূজা করিতে কেবল উত্তরাভিমুখী হইয়া কার্য্য করিবে এবং শিবপূজাতেও শুচি হইয়া উত্তরাভিমুখে কার্য্য করিবে॥

অনন্তর দেবপূজাতে বিহিত ও নিষিদ্ধ দ্রব্যাদি কথিত হইতেছে। মন্ত্রতন্ত্রপ্রকাশ গ্রন্থে লিখিত আছে যে, একত্র দুই শিবপূজা, দুই গণেশপূজা, দুই শক্তিপূজা, দুই সূর্য্যপূজা ও দুই শালগ্রামপূজা করিবে না। উক্তরূপ যুগ্মপূজা করিলে গৃহী সাধক সর্ব্বদা উদ্বেগ প্রাপ্ত হয়। লিঙ্গপুরাণে লিখিত আছে যে, পঞ্চ, দশ, অথবা শত শিবলিঙ্গ একত্র করিয়া কিম্বা প্রত্যেকে বিল্বপত্রদ্বারা পূজা করিবে। গৃহস্থ সাধক মৃত্তিকা ও শিলাদিনির্ম্মিত একটি শিবলিঙ্গ ও একটি শালগ্রামের অর্চ্চনা করিবে। যামলে লিখিত আছে যে, অক্ষতদ্বারা বিষ্ণুর, তুলসীদ্বারা গণেশের, দূর্ব্বাদ্বারা দুর্গার এবং বিল্বপত্রদ্বারা সূর্য্যের পূজা করিবে না। বিষ্ণুপূজাতে আকন্দপুষ্প ও ধুস্তুরপুষ্প পরিবর্জন করিবে। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, কদাচ রক্তচন্দন, রক্তপুষ্প, বিল্বপত্র ও বিল্বপুষ্পদ্বারা দেবকীনন্দন বিষ্ণুর অর্চ্চনা করিবে না। তন্ত্রে আরও লিখিত আছে যে, কমলদ্বয়, করবীরদ্বয়, তুলসীদ্বয়, জাতীপুষ্প, কেতকীপুষ্প, নাগকেশর, কহ্লার, চম্পক, উৎপল, তগর, যূথী, মল্লিকা, নবমল্লিকা, কুন্দ, মন্দার, শ্বেতোৎপল, কেশর, পীতঝিণ্টী,

মন্দারকঞ্চৈব সৌগন্ধিকঞ্চ কেশরং। কুরুণ্টাশোকসর্জ্জানি বিল্বঞ্চ মুনিপুষ্পকং। পত্রমামলকং শুদ্ধং কর্ণিকারং পলাশজং। এতান্যন্যানি পুষ্পাণি যথালাভং সমর্চ্চয়েৎ। ইতি বিল্ববিধানং তদ্বিহিতপুষ্পাভাবে। তন্ত্রান্তরে—দেবীনামর্কমন্দারাবাদিত্যে তগরং তথা। গণেশায় চ সূর্য্যায় রক্তপুষ্পমতিপ্রিয়ং। শিবে কুন্দং মদন্তীঞ্চ যূথীং বন্ধূককেতকে। রক্তাং জবাং ত্রিসন্ধ্যে দ্বে মালতীং কেতকীন্তথা। ঘুসৃণং কুমুদং রক্তং হয়ারিঞ্চ বিবর্জ্জয়েৎ। তথা—উগ্রগন্ধমগন্ধঞ্চ কৃমিকেশাদিদূষিতং। বাসোভিঃ সংভৃতং নীতং মতিমান্নার্চ্চয়েচ্ছিবে। কলিকাভিস্তথা নার্চ্চ্যং বিনা চম্পকপদ্মকৈঃ। শুষ্কৈশ্চ নার্চ্চয়েদ্বিষ্ণুং পত্রৈঃ পুষ্পৈঃ ফলৈরপি। স্নাত্বানীতৈঃ পর্য্যুষিতৈর্যাচিতৈঃ কৃষ্ণবর্ণকৈঃ। স্বয়ং বিকসিতৈঃ পুষ্পৈঃ স্বয়ঞ্চ পতিতৈর্ভুবি। বর্জ্জয়েদ্বৃহতীপুষ্পমগন্ধঞ্চ বিশেষতঃ। স্বয়ং বিকসিতৈরিতি পুরুষেণ স্বয়ং বিকাসিতৈরিত্যর্থঃ। ত্রিপত্রন্যূনকুসুমৈর্নার্চ্চয়েত্তু কদাচন। ভূগতঞ্চাঙ্গসংভূতং কেশকীটাদিদূষিতং। কুমুদং পাটলঞ্চৈব শিরীষং পরিবর্জ্জয়েৎ। ভূগতং বর্জ্জয়েৎ পুষ্পং শেফালীং বকুলং বিনা। তথা—বিল্বস্য খাদিরস্যৈব তথা ধাত্রীদলস্য চ। তমালস্য চ পদ্মস্য ছিন্নভিন্নে ন দূষ্যতি। গৌতমীয়ে—মলিনং ভূমিসংস্পৃষ্টং কৃমিকেশাদিদূষিতং। পর্য্যুষিতানি পুষ্পাণি বর্জ্জয়েদ্দেবতার্চ্চনে। তিষ্ঠেদ্দিনদ্বয়ং শুদ্ধং পদ্মমামলকং তথা। তুলসী সর্ব্বদা

---

অশোক, সর্জপুষ্প, বিল্বপুষ্প, বকপুষ্প, আমলকীপত্র, কর্ণিকারপুষ্প, ও পলাশপুষ্প, যথাসম্ভব এই সকল পুষ্পদ্বারা দেবতার অর্চ্চনা করিবে। এইস্থলে যে বিল্বপুষ্পের বিধান উক্ত হইল, তাহা সর্ব্বকালে নহে, যখন বিহিত পুষ্পের অভাব হয়, সেই সময়ে বিল্বপুষ্প দ্বারা পূজা করিবে। তন্ত্রান্তরে লিখিত আছে যে, শক্তি দেবতার আকন্দ ও মন্দার পুষ্প, আদিত্যের তগরপুষ্প, গণেশ ও সূর্য্যের রক্ত পুষ্প অতিপ্রিয়। কুন্দ, নবমল্লিকা, যূথী, বন্ধূক, কেতকী, রক্তজবা, মালতী, কুঙ্কুম, কুমুদ ও রক্তকরবী এই সকল পুষ্প শিবপূজাতে বর্জ্জন করিবে। উগ্রগন্ধ, গন্ধহীন, কীট-ভক্ষিত, কেশ-দূষিত ও বস্ত্রাবৃত পুষ্প দ্বারা শিবের অর্চ্চনা করিবে না। পদ্ম ও চম্পক ভিন্ন অন্য পুষ্পের কলিকা দ্বারা দেবতার পূজা করিবে না; কেবল পদ্ম ও চম্পকের কলিকা দ্বারা দেবপূজা করিতে পারে। পত্র, পুষ্প ও ফল শুষ্ক হইলে তদ্দ্বারা বিষ্ণুপূজা অবৈধ। স্নানের পর আনীত, পর্য্যুষিত, যাচিত ও কৃষ্ণবর্ণ পুষ্পদ্বারা কেহ দেবপূজা করিবে না। সাধক স্বয়ং বিকাসিত করিয়া সেই পুষ্প দেবতাকে অর্পণ করা অনুচিত কার্য্য। ধীমান্ সাধক, যে সকল পুষ্প বিকসিত হইয়া স্বয়ং ভূমিতে পতিত হয়, সেই সকল পুষ্প পূজাতে বর্জ্জন করিবে। বৃহতীপুষ্প ও গন্ধহীন পুষ্পদ্বারা দেবতার পূজা করিবে না। যে পুষ্পে তিনটীর ন্যূন পত্র থাকে, সেই পুষ্পদ্বারা দেবতার পূজা অবিধেয়। যে পুষ্প ভূমিসঙ্গত অথবা যে পুষ্পদ্বারা শরীর ভূষিত করে, সেই পুষ্পদ্বারা পূজা করিবে না। যে পুষ্প কেশকীটাদিদ্বারা দূষিত, সেই পুষ্প পূজাকালে বর্জ্জন করিবে। কুমুদপুষ্প, পাটলপুষ্প ও শিরীষপুষ্পদ্বারা পূজা করিবে না। যে সকল পুষ্প বিকসিত হইয়া ভূমিতে পতিত হয়, তাহাদিগের মধ্যে শেফালী ও বকুল পুষ্পদ্বারা পূজা করিতে পারে। তন্ত্রে লিখিত আছে যে, বিল্বপত্র, খদিরপত্র, আমলকীপত্র ও তমালপত্র ছিন্ন হইলেও তাহা দূষিত হয় না। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, মলিনপুষ্প, ভূমিসঙ্গত পুষ্প, কৃমিকীটাদিদূষিত পুষ্প ও পর্য্যুষিত

শুদ্ধা তথা বিল্বদলানি চ। দিনৈকং করবীরাণি যোগ্যানি চ তপোধন। জ্ঞানার্ণবে—পুষ্পৈঃ পর্য্যুষিতৈর্দ্দেবি নার্চ্চয়েৎ স্বর্ণজৈরপি। নির্ম্মাল্যভূতৈঃ কুসুমৈরুচ্ছিষ্টৈঃ পরমেশ্বরি। ত্রিপুরামধিকৃত্য বারাহীয়ে—পলাশকাশকুসুমৈর্নার্চ্চয়েদ্দূরতস্ত্যজেৎ। ধাত্রীতমালজৈঃ পত্রৈস্তুলসীদ্বিতয়ৈস্তথা। পূজনাৎ পাতকী তু স্যাদগ্রেশ্চাপি শ্রিয়ং হরেৎ। ত্রিপুরাপূজনে বর্জ্যা তুলসী সর্ব্বদা বুধৈঃ। তুলসীঘ্রাণমাত্রেণ ক্রুদ্ধা ভবতি সুন্দরী। কৌলাবলীয়ে—রক্তমার্ঘ্যং শ্বেতদূর্ব্বাং নীলকণ্ঠং কুরুণ্টকং। ন দদ্যাত্তু মহাদেব্যৈ যদীচ্ছেচ্ছুভমাত্মনঃ। যোগিনীতন্ত্রেপি—দেবীমধিকৃত্য ঝিণ্টীপুষ্পেণ পীতেন শ্বেতেন তগরেণ চ। শ্বেতোড্রেণ চ পুষ্পেণ বর্জয়েৎ পূজনং সদা। তুলস্যৌ দ্বে চ মন্দারকহ্লারজতমালজৈঃ। নার্চ্চয়েত্তু মহাদেবীং কুশকাশোদ্ভবেন চ। তথা সর্ব্বমধিকৃত্য বকুলস্য ত্বশোকস্য অর্জ্জুনস্য মহেশ্বরি। পূজয়েদ্বৃন্তবর্জ্জেন সবৃন্তেন চ বর্জ্জয়েৎ। বিষ্ণুক্রান্তা জবা নাগকেশরং নাগবল্লভং। বন্ধূকঞ্চৈব মন্দারং সবৃন্তেন সমর্চ্চয়েৎ। ন স্পৃশেদ্বৃন্তবর্জ্জ্যঞ্চ ভূগতঞ্চ ন সংস্পৃশেৎ। শেফালিবকুলে ভদ্রে ভূগতেপি সমর্চ্চয়েৎ। মালূরং ভূগতং দেয়ং তস্য কাষ্ঠস্য চন্দনং। বিল্বস্য মূলকং বর্জ্জ্যং কদল্যা পত্রকং তথা। বিল্বপত্রঞ্চ মার্ঘ্যঞ্চ তমালামলকীদলং। কহ্লারং তুলসীঞ্চৈব পদ্মঞ্চ মুনিপুষ্পকং। এতে পর্য্যূষিতং ন স্যাদ্‌যচ্চান্যৎ কলিকাত্মকং। নীরজস্য চ বিল্বস্য তুলস্যা

পুষ্প দেবার্চ্চনাতে বর্জ্জন করিবে। পদ্মপুষ্প ও আমলকীপত্র দুই দিন বিশুদ্ধ থাকে, তাহাতে পর্য্যূষিত হয় না, কিন্তু তুলসীপত্র ও বিল্বপত্র সর্ব্বদা বিশুদ্ধ থাকে। হে তপোধন! করবীপুষ্প একদিন পর্য্যন্ত পূজার যোগ্য থাকে। জ্ঞানার্ণবে লিখিত আছে যে, স্বর্ণপুষ্পও পর্য্যুষিত হইলে তদ্দারা পূজা করিবে না। যে সকল পুষ্প নির্ম্মাল্য অথবা উচ্ছিষ্ট হয়, সেই সকল পুষ্পদ্বারা পূজা নিষিদ্ধ। ত্রিপুরাপূজাধিকারে বারাহীতন্ত্রে লিখিত আছে যে, পলাশপুষ্প ও কাশপুষ্প পূজাকালে দূরে নিক্ষেপ করিবে। যে ব্যক্তি আমলকীপত্র, তমালপত্র ও দ্বিবিধ তুলসীপত্রদ্বারা ত্রিপুরাদেবীর অর্চ্চনা করে, সেই ব্যক্তি পাতকী হয় এবং সে শ্রীভ্রষ্ট হইয়া থাকে। কৌলাবলী গ্রন্থে লিখিত আছে যে, সাধক আপন শুভ ইচ্ছা করিলে রক্তবর্ণ ও শ্বেতবর্ণ দূর্ব্বাদ্বারা দেবতার অর্ঘ্য প্রদান করিবে না এবং নীল ও পীত ঝিণ্টীপুষ্প মহাদেবীকে অর্পণ করিবে না। যোগিনীতন্ত্রে দেবীপূজাধিকারে লিখিত আছে যে, পীতঝিণ্টী, শ্বেতঝিণ্টী, তগর ও শ্বেতজবাদ্বারা দেবীর পূজা করিবে না। দ্বিবিধ তুলসী, মন্দারকুসুম, কহ্লারপুষ্প, তমালপুষ্প, কুশপুষ্প ও কাশপুষ্পদ্বারা দেবীর পূজা করিবে না। সর্ব্বদেবতার পূজাধিকারে লিখিত আছে যে, বকুলপুষ্প, অশোকপুষ্প ও অর্জ্জুনপুষ্প এই সকল পুষ্পের বৃন্ত পরিত্যাগ করিয়া পূজা করিবে; বৃন্তযুক্ত হইলে তাহা পরিত্যাগ করিবে। অপরাজিতা, জবা, নাগকেশর, বন্ধূকপুষ্প ও মন্দারপুষ্প এই সকল বৃন্তযুক্তই প্রশস্ত। ভূমিগত পুষ্প ও বৃন্তবিহীন পুষ্প স্পর্শ করিবে না; কিন্তু শেফালী ও বকুল পুষ্প ভূমিসঙ্গত হইলেও তদ্দারা পূজা করিতে পারে। বিল্বপত্র ভূমিসঙ্গত হইলেও তাহা দূষিত হয় না। দেবপূজাতে বিল্বকাষ্ঠের চন্দন প্রশস্ত, কিন্তু বিল্বমূলের চন্দন এবং কদলীপত্র দেবতাকে অর্পণ করিবে না। বিল্বপত্র, কুন্দপুষ্প, তমালপত্র, আমলকীপত্র, কহ্লার পুষ্প, তুলসীপত্র, পদ্মপুষ্প, বকপুষ্প, এই সকল পুষ্পপত্রাদি পর্য্যুষিত হয় না এবং পুষ্পকলিকা কখনও পর্য্যুষিত হয় না। পদ্মপুষ্প, বিল্বপত্র

দলমেব চ। ন দুষ্যেচ্ছিন্নভিন্নঞ্চ জাতীপুষ্পঞ্চ শাঙ্করি। তথা নক্ষত্রবিদ্যাদৌ মৎস্যসূক্তে—পুষ্পাণাং শ্রেষ্ঠং রক্তকোকং বন্ধূকং শতপত্রকং। বর্ব্বরাদ্বিতয়ঞ্চৈব কর্ণিকারদ্বয়ন্তথা। বক-মন্দার চূতানি করবীরাণি শস্যতে। মল্লিকাত্রিতয়ং জাতী ক্ষৌমপুষ্পং জয়ন্তিকা। বিল্বপত্রং কুরুবকং মুনিপুষ্পঞ্চ কেশরং। বাসন্তীদ্বিতয়ঞ্চৈব কাশপুষ্পং মরুবকং। মদনঞ্চ লবঙ্গঞ্চ যূথীং শেফালিকান্তথা। সুগন্ধিশ্বেতলোহিত্যকুসুমৈ-রর্চ্চয়েৎ কুলৈঃ। বিল্বৈর্ম্মরুবকাদ্যৈশ্চ তুলসীদলবর্জ্জিতৈঃ। যদ্যপি—তুলসীবর্জ্জিতা পূজা ন জাতু ফলদা ভবেৎ। তথাপি তন্নিয়মস্তু ন ত্রিপুরাদৌ। তথাচ—সুন্দরী-ভৈরবী-কালী-ব্রহ্মবিষ্ণু-বিবস্বতাং। তুলসীবর্জ্জিতা পূজা সা পূজা বিফলা ভবেৎ ইতি। অবিফলা সফলা ভবেদিত্যর্থঃ। তেন ভৈরব্যাদিপূজায়াং তুলসী সদৈব ত্যাজ্যা পূর্ব্ববচনাৎ। ইতরাদিপূজায়াং তদসত্ত্বে সত্ত্বে বা ন দোষঃ। নাক্ষতৈ-রর্চ্চয়েদ্বিষ্ণুং ইতি পুষ্পাভাবেঽতিদেশপ্রাপ্তস্য তণ্ডুলস্য নিষেধপরং। তথা হি—পুষ্পাভাবে জলেনাপি দূর্ব্বয়া তণ্ডুলেন বা। নিত্যপূজা প্রকর্ত্তব্যা পুষ্পাভাবেন সুন্দরি। নত্বর্ঘ্যাদি নিষেধপরং। তথাচ—গন্ধপুষ্পাক্ষতযবকুশাগ্রতিলসর্ষপৈঃ। সদূর্ব্বৈঃ সর্ব্বদেবানা মেত-দর্ঘ্য-মুদাহৃতং। এবং ন দূর্ব্বয়াপি পার্ব্বতীমিত্যপি। এবং শক্তৌ দূর্ব্বায়া আবশ্যকত্বং।

তুলসীপত্র এবং জাতীপুষ্প ছিন্নভিন্ন হইলেও দূষিত হয় না। নক্ষত্রবিদ্যাবিষয়ে মৎস্য সূক্তে লিখিত আছে যে, দেবপূজাতে রক্ত কোকনদ বন্ধূক পুষ্প, পদ্ম, রক্তজবা, শ্বেতজবা, কর্ণিকারপুষ্প, বকপুষ্প, মন্দারপুষ্প, চূতপুষ্প, ও করবীপুষ্প এই সকল দেবপূজাতে প্রশস্ত। ত্রিবিধ মল্লিকাপুষ্প, জাতীপুষ্প, অতসীপুষ্প, জয়ন্তীপুষ্প, বিল্বপত্র, রক্তঝিণ্টা, বকপুষ্প, নাগকেশর, দ্বিবিধ মাধবীপুষ্প, কাশপুষ্প, পীতঝিণ্টী, ধুস্তূরপুষ্প, লবঙ্গপুষ্প যূথীপুষ্প, শেফা-লিকাপুষ্প এবং অন্যান্য সুগন্ধি শ্বেতরক্ত পুষ্পদ্বারা দেবতার পূজা করিবে। তুলসীদলভিন্ন বিল্বাদি পত্রদ্বারা দেবপূজা প্রশস্ত। অন্যান্য তন্ত্রে যে তুলসী ভিন্ন পূজার বিফলতা লিখিত আছে, তাহা ত্রিপুরাদি শক্তি দেবতার পক্ষে নহে। ইহাতে জানাযায় যে, তুলসীদ্বারা কেবল ত্রিপুরাদি দেবতার পূজা করিবে না, তৎকালে তুলসী উপ-স্থিত থাকিলেও তাহা পরিত্যাগ করিয়া পূজা করিবে। অন্যান্য দেবতার পূজাতে তুলসী থাকিলেও হয়, না থাকিলেও দোষ নাই। পূর্ব্বে যে বিষ্ণু পূজাতে তণ্ডুলের বর্জ্জন কথিত হইয়াছে, তাহা সর্ব্বস্থলে নহে, পুষ্পাদি উপচারের অভাবে যে কেবল তণ্ডুলদ্বারা পূজার বিধান কথিত হইয়াছে, সেই স্থলেই তণ্ডুলদ্বারা বিষ্ণুপূজার নিষেধ জানিবে। তন্ত্রে লিখিত আছে যে, পুষ্পাভাবে জল, দূর্ব্বা অথবা তণ্ডুলদ্বারা দেবতার নিত্য পূজা করিবে। এই বচনে বিশেষ জানা যায় যে, পুষ্পের অভাবে কেবল তণ্ডুলদ্বারা বিষ্ণুপূজা করিবে না, পরন্তু অর্ঘ্যাদিতে তণ্ডুল প্রদানে দোষ নাই। যেহেতু গন্ধ, পুষ্প, অক্ষত, যব, কুশাগ্র, তিল, সর্ষপ ও দূর্ব্বা এই সকল দ্রব্যদ্বারা অর্ঘ্য প্রদানের ব্যবস্থা উক্ত আছে। সুতরাং কেবল তণ্ডুলদ্বারা বিষ্ণুপূজা নিষেধ কিন্তু অর্ঘ্য ও নৈবেদ্যে তণ্ডুল দিতে পারে। এইরূপ "দূর্ব্বাদ্বারা দুর্গার পূজা করিবে না" এই স্থলেও পুষ্পাভাবে কেবল দূর্ব্বাদ্বারা দুর্গার পূজা করিবে না, ইহাই বচনের প্রকৃত অর্থ দুর্গাপূজার, অর্ঘেতে দূর্ব্বা প্রদান নিষিদ্ধ নহে। যেহেতু বচনান্তরে শক্তিপূজাতে দূর্ব্বার আবশ্যকতা কথিত আছে। শ্রীক্রম-তন্ত্রে লিখিত আছে যে, কদাচ দূর্ব্বাভাবে দেবতার পূজা হয় না, অতএব, পূজাকার্য্যে অবশ্য দূর্ব্বাগ্রহণ করিবে,

বিনা বৈ দূর্ব্বয়া দেবি পূজা নাস্তীহ কর্হিচিৎ। তস্মাদ্দূর্ব্বা গৃহীতব্যা সর্ব্বপুষ্পময়ী শিবে। ইতি শ্রীক্রমীয়বাক্যাৎ। তথাচ রাঘবভট্টঃ। সর্ব্বপুষ্পৈঃ সদা পূজা বিহিতা বিহিতৈরপি। কর্ত্তব্যা সর্ব্বদেবানাং ভক্তিযোগোহত্র কারণং। তথা তন্ত্রান্তরে—দেবীপূজা সদা কার্য্যা জলজৈঃ স্থলজৈরপি। বিহিতাবিহিতৈর্ব্বাপি ভক্তিযুক্তেন চেতসা। ইদন্তু বিহিতাভাবে অত্যন্তভক্তিপরং। তথা কালীতন্ত্রে—অপামার্গদ্দলৈর্ভৃঙ্গৈস্তুলসীবর্জ্জিতৈঃ শুভৈঃ। মুণ্ডমালাতন্ত্রে—ধুস্তূরাশোকবকুলশ্বেতকৃষ্ণাপরাজিতা। ইত্যাদিপুষ্পনিয়মোবোদ্ধব্যঃ॥

অথ জপবিশেষঃ। তত্র সেতুং বিনা জপস্য ব্যর্থত্বাত্তন্নিরূপ্যতে তত্র কালিকাপুরাণে—শাস্ত্রাণাং প্রণবঃ সেতুর্ম্মন্ত্রাণাং প্রণবঃ স্মৃতঃ। শ্রবত্যনোঙ্কৃতঃ পূর্ব্বং পরস্তাচ্চ বিশীর্য্যতে। নিঃসেতু সলিলং যদ্বৎ ক্ষণান্নিম্নং প্রগচ্ছতি। মন্ত্রস্তথৈব নিঃসেতুঃ ক্ষণাৎ ক্ষরতি যজ্বনাং। চতুর্দ্দশঃ স্বরো-যোহসৌ সেতুরৌকারসংজ্ঞকঃ। সচানুস্বারনাদাভ্যাং শূদ্রাণাং সেতুরুচ্যতে॥

অথ পঞ্চাঙ্গশুদ্ধিঃ। পঞ্চাঙ্গশুদ্ধিং বিনা পূজায়া নিষ্ফলত্বাত্তন্নিরূপ্যতে। তত্র কুলার্ণবে—আত্ম-স্থান-মন্ত্র-দ্রব্য-দেবশুদ্ধিস্তু পঞ্চমী। যাবন্ন কুরুতে দেবি তস্য দেবার্চ্চনং কুতঃ। পঞ্চশুদ্ধিং বিনা পূজা অভিচারায় কল্প্যতে। সুস্নাতৈর্ভূতশুদ্ধ্যা চ প্রাণায়ামাদিভিস্তথা।

---

কারণ দূর্ব্বা সর্ব্বপুষ্পময়ী, দূর্ব্বাদ্বারা পূজা করিলে সর্ব্ব পুষ্পদ্বারা পূজার ফললাভ হয়। রাঘব ভট্ট ধৃত বচনে জানাযায় যে, সর্ব্বদা বিহিত ও অবিহিত সকল পুষ্পদ্বারাই সকল দেবতার পূজা করিতে পারে। ইহার প্রতি ভক্তিযোগই কারণ। দেবতার প্রতি দৃঢ়ভক্তি থাকিলে সাধকের মনে যে পুষ্পে শ্রদ্ধা হয়, সেই পুষ্পদ্বারা পূজা করিতে পারে। তন্ত্রান্তরে লিখিত আছে যে, সাধক ভক্তিযুক্তচিত্তে বিহিত কিম্বা অবিহিত, জলজ কিম্বা স্থলজাত সর্ব্বপ্রকার পুষ্পদ্বারা দেবতার অর্চ্চনা করিতে পারে। বিহিত পুষ্পের অভাবেই ভক্তি অনুসারে অবিহিত পুষ্পদ্বারা পূজা করিতে পারে। কালীতন্ত্রে লিখিত আছে যে, অপামার্গপত্র ও ভৃঙ্গরাজপত্র দ্বারা দেবতার পূজা করিবে, কিন্তু তুলসীপত্র দ্বারা দেব পূজা করিবে না। মুণ্ডমালাতন্ত্রে লিখিত আছে যে, ধুস্তূরপুষ্প, অশোকপুষ্প কৃষ্ণাপরাজিতা ও শ্বেতাপরাজিতা এই সকল পুষ্পদ্বারা পূজাই প্রশস্ত॥

অনন্তর জপের বিশেষ নিয়ম কথিত হইতেছে। সেতুভিন্ন জপ নিষ্ফল হয়, অতএব সেতু নিরূপিত হইতেছে। কালিকাপুরাণে লিখিত আছে যে, সর্ব্বপ্রকার মন্ত্রেরই ওঁ এই বীজ সেতু। জপের পূর্ব্বে ওঙ্কাররূপী সেতু না থাকিলে সেই জপ পতিত হয় এবং পরে সেতু না থাকিলে ঐ মন্ত্র বিশীর্ণ হইয়া যায়, অতএব মন্ত্রজপের পূর্ব্বে ও পরে সেতুমন্ত্র জপ আবশ্যক। যেমন সেতুবিহীন জল ক্ষণকালমধ্যে নিম্নপ্রদেশে গমন করে, সেইরূপ সেতুবিহীন মন্ত্র সাধকের ফলদায়ক হয় না। চতুর্দ্দশ স্বর ঔ, ইহাতে নাদবিন্দু যোগ করিলে ওঁ এই বীজ হয়, ইহাই শূদ্রবর্গের সেতু॥

অনন্তর পঞ্চাঙ্গশুদ্ধি কথিত হইতেছে। পঞ্চাঙ্গশুদ্ধি বিনা পূজা নিষ্ফল হয়, অতএব সেই পঞ্চাঙ্গশুদ্ধি নিরূপিত হইতেছে। আত্মা, স্থান, মন্ত্র, দ্রব্য ও দেবতা এই পঞ্চবিধ শুদ্ধিকে পঞ্চাঙ্গশুদ্ধি বলে। যাবৎ পঞ্চাঙ্গশুদ্ধি না হয়, তাবৎ তাহার পূজার অধিকার হয় না। পঞ্চাঙ্গ শুদ্ধি না করিয়া দেবার্চ্চনা করিলে সেই পূজা দেবতার গ্রাহ্য হয় না।

ষড়ঙ্গাদ্যখিলন্যাসৈ রাত্মশুদ্ধি রুদীরিতা। সম্মার্জ্জনানুলেপাদ্যৈর্দর্পণোদরবৎ শুভং। বিতানধূপদীপাদিপুষ্পমাল্যাদি-শোভিতং। পঞ্চবর্ণ-রজোভিশ্চ স্থানশুদ্ধিরিতীরিতা। গ্রথিত্বা মাতৃকাবর্ণৈর্ম্মূলমন্ত্রাক্ষরাণি চ। ক্রমোৎক্রমাদ্দ্বিরাবৃত্ত্যা মন্ত্রশুদ্ধিরিতীরিতা। পূজাদ্রব্যাণি সংপ্রোক্ষ্য মূলাস্ত্রৈশ্চ বিধানতঃ। দর্শয়েদ্ধেনুমুদ্রাদীন্ দ্রব্যশুদ্ধিঃ প্রকীর্ত্তিতা। পীঠদেবীং প্রতিষ্ঠাপ্য সকলীকৃত্য মন্ত্রবিৎ। মূলমন্ত্রেণ মাল্যাদীন্ ধূপাদীনুদকেন চ। ত্রিবারং প্রোক্ষয়েদ্বিদ্বান্ দেবশুদ্ধিরিতীরিতা। পঞ্চশুদ্ধিং বিধায়েত্থং পশ্চাৎ পূজাং সমাচরেৎ ॥

অথ মন্ত্রসিদ্ধেরুপায়ঃ। তদুক্তং গৌতমীয়ে—সম্যগনুষ্ঠিতো মন্ত্রো যদি সিদ্ধির্ন জায়তে। পুনস্তেনৈব কর্ত্তব্যং ততঃ সিদ্ধো ভবেদ্ধ্রুবং। পুনরনুষ্ঠিতোমন্ত্রো যদি সিদ্ধো ন জায়তে। পুনস্তেনৈব কর্ত্তব্যং ততঃ সিদ্ধো ন সংশয়ঃ। পুনঃ সোঽনুষ্ঠিতোমন্ত্রো যদি সিদ্ধো ন জায়তে। উপায়াস্তত্র কর্ত্তব্যাঃ সপ্ত শঙ্করভাষিতাঃ। ভ্রামণং রোধনং বশ্যং পীড়নং শোষ-পোষণে। দহনান্তং ক্রমাৎ কুর্য্যাৎ ততঃ সিদ্ধো ভবেন্মনুঃ। ভ্রামণং বায়ুবীজেন গ্রথনং ক্রমযোগতঃ। তন্মন্ত্রং যন্ত্রে ত্বালিখ্য শিহ্লকর্পূরকুঙ্কুমৈঃ। উশীরচন্দনাভ্যান্ত মন্ত্রং সংগ্রথিতং লিখেৎ। ক্ষীরাজ্যমধুতোয়ানাং মধ্যে তল্লিখিতং ভবেৎ। পূজনাজ্জপনাদ্ধোমাৎ ভ্রামিতঃ

তাহা অভিচারার্থ হইয়া থাকে। তীর্থাদি বিশুদ্ধ জলে স্নান করিয়া ভূতশুদ্ধি, প্রাণায়াম ও ষড়ঙ্গন্যাস করিলে আত্মশুদ্ধি হইয়া থাকে। যেস্থানে পূজাদি কার্য্য করিবে, সেই স্থানকে মার্জ্জন ও অনুলেপন করিয়া দর্পণের ন্যায় নির্ম্মল করিবে। চন্দ্রাতপ, ধূপ, দীপ ও পুষ্পমাল্যদ্বারা সেই স্থানকে সুশোভিত করিয়া পঞ্চবর্ণ চূর্ণদ্বারা চিত্রিত করিবে, ইহাকেই স্থানশুদ্ধি বলে। মাতৃকাবর্ণদ্বারা অনুলোমবিলোমে মন্ত্রবর্ণ পুটিত করিয়া দুইবার পাঠ করিবে। এইরূপ করিলে মন্ত্রশুদ্ধি হইয়া থাকে। পূজার দ্রব্য সকল কুশাগ্রদ্বারা প্রোক্ষণ করিয়া ধেনুমুদ্রা প্রদর্শন করিলে দ্রব্যশুদ্ধি হয়। সাধক পীঠ শক্তির পূজা করিয়া মূলমন্ত্রে সকলীকরণ মুদ্রায় সকলীকরণ করিবে এবং মূলমন্ত্রে মাল্যাদি, ধূপ ও দীপ প্রোক্ষণ করিবে, এইরূপ করিলে দেবশুদ্ধি হইয়া থাকে। এইরূপে পঞ্চাঙ্গশুদ্ধি করিয়া দেবতার অর্চ্চনা করিবে॥

অনন্তর মন্ত্রসিদ্ধির উপায় কথিত হইতেছে। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, সম্যগ্রূপে পুরশ্চরণাদি সিদ্ধিকার্য্যের অনুষ্ঠান করিলেও যদি মন্ত্রসিদ্ধি না হয়, তাহা হইলে পুনর্ব্বার পূর্ব্ববৎ করিবে। তাহাতেও যদি মন্ত্রসিদ্ধি না হয়, তাহাহইলে তৃতীয়বার পূর্ব্ববৎ কার্য্য করিবে। এইরূপে তিনবার যথোক্ত বিধানে কার্য্যানুষ্ঠান করিলেও যদি মন্ত্রসিদ্ধি না হয়, তাহাহইলে শঙ্করোক্ত সপ্ত উপায় অবলম্বন করিবে। ভ্রামণ, রোধন, বশীকরণ, পীড়ন, শোষণ, পোষণ ও দাহন ক্রমতঃ এই সপ্তবিধ উপায় অবলম্বন করিলে নিশ্চয় মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। এইক্ষণ উক্ত সপ্তবিধ উপায়ের প্রণালী কথিত হইতেছে। যং এই বায়ুবীজদ্বারা মন্ত্রবর্ণ সকল গ্রন্থন করিবে। অর্থাৎ মন্ত্রান্তর্গত বর্ণসকল পৃথক্ পৃথক্ করিয়া একটি বায়ুবীজ এবং একটি মন্ত্রাক্ষর এইরূপে যন্ত্রেতে সমস্ত মন্ত্রবর্ণ লিখিয়া শিলারস নামক গন্ধদ্রব্য, কর্পূর, কুঙ্কুম, উশীর, (বেণারমূল) ও চন্দনমিশ্রিত করিয়া তাহাদ্বারা মন্ত্র লিখিবে। পরে ঐ লিখিত মন্ত্র দুগ্ধ, ঘৃত, মধু ও জলমধ্যে নিক্ষেপ করিবে। অনন্তর পূজা, জপ ও হোম করিলে মন্ত্রসিদ্ধি হয়, ইহাকেই

সিদ্ধিদো ভবেৎ। ভ্রামিতো নৈব সিদ্ধিঃ স্যাদ্রোধনং তস্য কারয়েৎ। সারস্বতেন বীজেন সংপুটীকৃত্য সংজপেৎ। এবং রুদ্ধো ভবেৎ সিদ্ধো নচেদেতদ্ বশীকুরু। অলক্তং চন্দনং কুষ্ঠং হরিদ্রামাদনং শিলা। এতৈস্তু মন্ত্রমালিখ্য ভূর্জ্জপত্রে সুশোভনে। ধার্য্যঃ কণ্ঠে ভবেৎ সিদ্ধঃ পীড়নং বাস্য কারয়েৎ। অধরোত্তরযোগেন পদানি পরিজপ্য বৈ। ধ্যায়েচ্চ দেবতাং তদ্বদধরোত্তররূপিণীং। বিদ্যামাদিত্যদুগ্ধেন লিখিত্বাক্রম্য চাঙ্ঘ্রিণা। তথাভূতেন মন্ত্রেণ হোমঃ কার্য্যো দিনে দিনে। পীড়িতো লজ্জয়াবিষ্টঃ সিদ্ধঃ স্যাদথ পোষয়েৎ। বালায়াঃ ত্রিতয়ং বীজমাদ্যন্তে তস্য যোজয়েৎ। গোক্ষীরমধুনালিখ্য বিদ্যাং পাণৌ বিধারয়েৎ। পোষিতোঽয়ং ভবেৎ সিদ্ধো নচেৎ কুর্ব্বীত শোষণং। দ্বাভ্যান্তু বায়ুবীজাভ্যাং মন্ত্রং কুর্য্যাদ্ বিদর্ভিতং। এষা বিদ্যা গলে ধার্য্যা লিখিত্বা বরভস্মনা। শোষিতশ্চাপ্যসিদ্ধশ্চেদ্দহনীয়োগ্নি-বীজতঃ। আগ্নেয়েন তু বীজেন মন্ত্রেষ্বেকৈকমক্ষরং। আদ্যন্তমধ-ঊর্দ্ধঞ্চ যোজয়েদ্দাহকর্ম্মণি। ব্রহ্মবৃক্ষস্য তৈলেন মন্ত্রমালিখ্য ধারয়েৎ। স্কন্দদেশে ততো মন্ত্রঃ সিদ্ধঃ স্যাচ্ছঙ্করোদিতঃ। ইত্যেবং কথিতং সম্যক্ কেবলং তব ভক্তিতঃ। এতেন তু কৃতার্থঃ স্যাদ্ বহুভিঃ কিমু সুব্রত। অথান্যৎ সংপ্রবক্ষ্যামি মন্ত্রসিদ্ধেস্তু কারণং। মাতৃকাপুটিতং কৃত্বা সমন্ত্রং প্রজপেৎ সুধীঃ। ক্রমোৎক্রমাচ্ছতাবৃত্ত্যা তদন্তে কেবলং মনুং। এবন্তু প্রত্যহং কুর্য্যাদ্ যাবল্লক্ষং সমাপ্যতে। নিশ্চিতং মন্ত্রসিদ্ধিঃ স্যাদিত্যুক্তং তন্ত্রবেদিভিঃ॥

---

মন্ত্রের ভ্রামণ বলে। যদি ভ্রামিত মন্ত্র সিদ্ধ না হয়, তবে বক্ষ্যমাণপ্রকারে মন্ত্রের রোধনক্রিয়া করিবে। ঐঁ এই বীজদ্বারা মন্ত্র পুটিত করিয়া জপ করিবে, এইরূপ জপের নাম মন্ত্রের রোধন। যদি রোধনক্রিয়া করিলেও মন্ত্রসিদ্ধি না হয়, তাহাহইলে মন্ত্রের বশীকরণ করিবে। আলতা, রক্তচন্দন, কুড়, ধুস্তূরবীজ ও মনঃশিলা এই সকল দ্রব্যদ্বারা ভূর্জপত্রে মন্ত্র লিখিয়া কণ্ঠে ধারণ করিবে, ইহাকেই মন্ত্রের বশীকরণ বলে। যদি বশীকরণ করিলেও মন্ত্রসিদ্ধি না হয়, তবে মন্ত্রের পীড়ন করিবে। অধরোত্তরযোগে মন্ত্রজপ করিয়া অধরোত্তররূপিণী দেবতার পূজা করিবে। পরে আকন্দের দুগ্ধদ্বারা মন্ত্র লিখিয়া পাদদ্বারা আক্রমণপূর্ব্বক প্রতিদিন হোম করিবে, এই কার্য্যকে মন্ত্রের পীড়ন বলে। যদি এইরূপে পীড়ন করিলেও মন্ত্রসিদ্ধি না হয়, তাহা হইলে মন্ত্রের পোষণ করিবে। মূলমন্ত্রের আদিতে ও অন্তে ত্রিবিধ বালা বীজ যোগকরিয়া জপ করিবে এবং গোদুগ্ধ ও মধুদ্বারা মন্ত্র লিখিয়া হস্তে ধারণ করিবে। ইহাকেই মন্ত্রের পোষণক্রিয়া বলে। যদি পোষণক্রিয়াতেও মন্ত্রসিদ্ধি না হয়, তাহা হইলে মন্ত্রের শোষণ করিবে। বং এই বায়ুবীজদ্বারা মন্ত্র পুটিত করিয়া জপ করিবে এবং ঐ মন্ত্র যজ্ঞীয় ভস্মদ্বারা ভূর্জপত্রে লিখিয়া গলে ধারণ করিবে। এই প্রক্রিয়াকে মন্ত্রের শোষণ বলে। যদি উক্তপ্রকারে মন্ত্রের শোষণ করিলেও সিদ্ধি না হয়, তাহাহইলে দাহনক্রিয়া করিবে। মন্ত্রের এক এক অক্ষরের আদি, মধ্য ও অন্তে রং এই অগ্নিবীজ যোগ করিয়া জপ করিবে এবং পলাশবীজের তৈলদ্বারা সেই মন্ত্র লিখিয়া স্কন্ধদেশে ধারণ করিবে। মহাদেব বলিয়াছেন, এইরূপ করিলে মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। দেবি কেবল তোমার ভক্তির বাধ্য হইয়া এই সপ্তবিধ মন্ত্রসিদ্ধির উপায় বলিলাম। এই সকল প্রক্রিয়ার এক একটি কার্য্য করিলেই কার্য্যসিদ্ধি হয়, বহুপ্রক্রিয়া অনাবশ্যক। অন্যপ্রকারে মন্ত্রসিদ্ধির উপায় এই—

অথ সিদ্ধিলক্ষণং। মনোরথানামক্লেশসিদ্ধিরুত্তমলক্ষণং। মৃত্যূনাং হরণং তদ্বদ্দেবতা-দর্শনন্তথা। প্রয়োগহস্ত্যাঃ ক্লেশসিদ্ধিঃ সিদ্ধেস্তু লক্ষণং পরং। পরকায়প্রবেশশ্চ পুরপ্রবেশনং তথা। ঊর্দ্ধোৎক্রমণমেবং হি চরাচরপুরে গতিঃ। খেচরীমেলনঞ্চৈব তৎকথাশ্রবণাদিকং। ভূচ্ছিদ্রাণি প্রপশ্যেত্তু তত্ত্বমস্য চ লক্ষণং। খ্যাতির্ব্বাহনভূষাদিলাভঃ সুচিরজীবনং। নৃপাণাং তদ্‌গণানাঞ্চ বশীকরণমুত্তমম্। সর্ব্বত্র সর্ব্বলোকেষু চমৎকারকরঃ সুখী। রোগাপহরণং দৃষ্ট্যা বিষাপহরণন্তথা। পাণ্ডিত্যং লভতে মন্ত্রী চতুর্ব্বিধমযত্নতঃ। বৈরাগ্যঞ্চ মুমুক্ষুত্বং ত্যাগিতা সর্ব্ববশ্যতা। অষ্টাঙ্গযোগাভ্যসনং ভোগেচ্ছাপরিবর্জ্জনং। সর্ব্বভূতেষ্বনুকম্পা সর্ব্বজ্ঞাদিগুণোদয়ঃ। ইত্যাদিগুণসম্পত্তির্ম্মধ্যে সিদ্ধেস্তু লক্ষণং। খ্যাতির্ব্বাহনভূষাদিলাভঃ সুচিরজীবনং। নৃপাণাং তদ্‌গণানাঞ্চ বাৎসল্যং লোকবশ্যতা। মহৈশ্বর্য্যং ধনিত্বঞ্চ পুত্রদারাদিসম্পদঃ। অধমাঃ সিদ্ধয়ঃ প্রোক্তা মন্ত্রিণাং প্রথমভূমিকাঃ। সিদ্ধমন্ত্রস্তু যঃ সাক্ষাৎ স শিবো নাত্র সংশয়ঃ॥

ইদানীং মন্ত্রাণাং দোষা নিরূপ্যন্তে। মুণ্ডমালাতন্ত্রে শঙ্কর-উবাচ। ভুবনেশী মহাবিদ্যা

অনুলোম বিলোমে মাতৃকাবর্ণদ্বারা মন্ত্র পুটিত করিয়া শতবার মন্ত্র জপ করিবে। তৎপরে কেবল মন্ত্র জপ করিতে হইবে। এইরূপে প্রতিদিন জপ করিলে যখন লক্ষজপ পূর্ণ হইবে, তখন মন্ত্রসিদ্ধি হইবে॥

অনন্তর মন্ত্রসিদ্ধির লক্ষণ কথিত হইতেছে। মনোরথসিদ্ধিই মন্ত্রসিদ্ধির প্রধান লক্ষণ। সাধক যখন যে অভিলাষ করে, তখন অক্লেশে সেই অভিলাষ পরিপূর্ণ হইলেই মন্ত্রসিদ্ধি হইয়াছে, জানাযায়। মৃত্যুহরণ, দেবতাদর্শন, প্রভৃতিও মন্ত্রসিদ্ধির লক্ষণ। যে ব্যক্তির তপোযোগাদিদ্বারা মন্ত্রসিদ্ধি হইবে, সেই ব্যক্তি দেবতাকে দেখিতে পায়, মৃত্যু নিবারণ করিতে পারে, পরকায়া প্রবেশ অর্থাৎ অন্যের মনোগতভাব জানিতে পায়, অদৃষ্টভাবে পরপুরে প্রবেশ করিতে পারে, শূন্যমার্গে বিচরণ করিতে পারে, সর্ব্বত্র চরাচরপুরে গমনের শক্তি হয়। খেচরীদেবীগণের সহিত মিলিত হইয়া তাহাদিগের কথা শ্রবণ করিতে পারে। যাহার মন্ত্রসিদ্ধি হইয়াছে, সেই ব্যক্তি ভূচ্ছিদ্র দর্শন করে এবং পার্থিবতত্ত্ব জানিতে পারে। তাহার দিগন্তব্যাপিনী কীর্ত্তি হয়, বাহনভূষণাদি বহুদ্রব্য লাভ করে এবং চিরকাল বাঁচিয়া থাকে, রাজা এবং রাজপরিবারবর্গের বশীকরণ করিতে পারে, সর্ব্বস্থানে চমৎকারজনক কার্য্য প্রদর্শন করিয়া সুখে কালযাপন করে, তাহার দৃষ্টিমাত্র রোগাপহরণ ও বিষনিবারণ হইয়া থাকে, সর্ব্বশাস্ত্রে অযত্নসুলভ চতুর্ব্বিধ পাণ্ডিত্য লাভ করে, বিষয়ভোগে বৈরাগ্য হইয়া মুক্তিকামনা করে, সর্ব্বপরিত্যাগশক্তি ও সর্ব্ববশীকরণ ক্ষমতা হয়, অষ্টাঙ্গযোগের অভ্যাস হয়, বিষয়ভোগের ইচ্ছা থাকে না, সর্ব্বভূতের প্রতি দয়া জন্মে এবং সর্ব্বজ্ঞতা গুণের অধিকারী হয়। এই সকল গুণ মধ্যবিধসিদ্ধির লক্ষণ। কীর্ত্তি ও বাহনভূষণাদি লাভ, দীর্ঘজীবন, রাজপ্রিয়তা, রাজপরিবারাদি সর্ব্বজনবাৎসল্য, লোকবশীকরণ, মহান ঐশ্বর্য্য, ধনসম্পত্তি, পুত্রদারাদিসম্পদ, এই সকল গুণ অধমসিদ্ধির লক্ষণ, মন্ত্রসিদ্ধির প্রথম অবস্থায় এই সকল লক্ষণ হইয়া থাকে। বাস্তবিক যাহারা প্রকৃত মন্ত্রসিদ্ধি লাভ করিয়াছে, তাহারাসাক্ষাৎ শিবতুল্য। এই বিষয়ে কিঞ্চিন্মাত্র সংশয় নাই॥

এইক্ষণ মন্ত্র সকলের দোষ নিরূপিত হইতেছে। মুণ্ডমালাতন্ত্রে লিখিত আছে যে, মহাদেব পার্ব্বতীকে

দেবরাজেন বৈ পুরা। আরাধিতা মহাবিদ্যা বীর্য্যহীনাভবত্তদা। একাক্ষরী বীর্য্যহীনা বাগ্ভবেনোজ্জ্বলীকৃতা কামরাজাক্ষবিদ্যা যা শপ্তা সা পুষ্পধন্বনা। শরেণ পীড়িতা পূর্ব্বং ভুবনেশ্যাঃ প্রতিষ্ঠিতা। কুমারী যা চ বিদ্যেয়ং ত্বয়া শপ্তা পতিব্রতা। কেবলং শিবরূপেণ শক্তিরূপেণ কেবলং। মায়াপ্রতিষ্ঠিতা বিদ্যা তারা চেন্দ্রস্বরূপিণী। ভৈরব্যাদিকমধিকৃত্য সুপ্তা দগ্ধা কীলিতা চ সৈব সংহাররূপিণী। মদোন্মত্তা মূর্চ্ছিতা চ বীর্য্যহীনা চ স্তম্ভিতা। ছিন্না রুদ্ধা চ বৃদ্ধা চ নির্ব্বীর্য্যা শক্তিহীনকা। তথা বিশ্বসারে—ছিন্নো রুদ্ধঃ শক্তিহীনঃ পরাঙ্মুখউদীরিতঃ। বধিরো নেত্রহীনশ্চ কীলিতস্তম্ভিতস্তথা। দগ্ধঃ ত্রস্তশ্চ ভীতশ্চ মলিনশ্চ তিরস্কৃতঃ। ভেদিতশ্চ সুষুপ্তশ্চ মদোন্মত্তশ্চ মূর্চ্ছিতঃ। হৃতবীর্য্যশ্চ হীনশ্চ প্রধ্বস্তো বালকঃ পুনঃ। কুমারস্তু যুবা প্রৌঢ়ো বৃদ্ধো নিস্ত্রিংশকস্তথা। নির্ব্বীর্য্যঃ সিদ্ধিহীনশ্চ মন্দঃ কূটস্তথা পুনঃ। নিরংশকঃ সত্ত্বহীনঃ কেকরো জীবহীনকঃ। ধূমিতালিঙ্গিতৌ স্যাতাং মোহিতস্তু ক্ষুধার্ত্তকঃ। অতিদৃপ্তোঽঙ্গহীনঃ স্যাদতিক্রুদ্ধঃ সমীরিতঃ। অতিক্রূরশ্চ সব্রীড়ঃ শান্তমানস এব চ। স্থানভ্রষ্টশ্চ বিকলো নিঃস্নেহঃ পরিকীর্ত্তিতঃ। অতিবৃদ্ধঃ পীড়িতশ্চ বক্ষ্যাম্যেষাঞ্চ লক্ষণং। মনোর্যস্যাদিমধ্যান্তেষ্বানিলং বীজমুচ্যতে। সংযুক্তং বারিযুক্তং বা পুরাক্রান্তং ত্রিধা পুনঃ। চতুর্দ্ধা পঞ্চধা বাপি স মন্ত্রঃ ছিন্নসংজ্ঞকঃ। আদিমধ্যাবসানে তু ভূবীজদ্বয়লাঞ্ছিতঃ। রুদ্ধমন্ত্রঃ স বিজ্ঞেয়ো ভুক্তি-

বলিয়াছেন, পূর্ব্বকালে দেবরাজ ইন্দ্র ভুবনেশ্বরীর একাক্ষর মন্ত্রের আরাধনা করিয়া সিদ্ধিলাভ করিতে পারেন না, তাহাতে পুরন্দর কুপিত হইয়া সেই একাক্ষর মন্ত্রের প্রতি অভিশাপ প্রদান করেন, সেই অভিসম্পাতে উক্ত একাক্ষরমন্ত্র বীর্য্যহীন হয়, অর্থাৎ উক্ত মন্ত্রের আরাধনা করিলে কোনরূপ ফলদর্শে না। তৎপরে শাপোদ্ধার হইয়া এই মীমাংসা হইল যে, উক্ত একাক্ষর মন্ত্রকে বাগ্বীজদ্বারা পুটিত করিয়া আরাধনা করিলে ঐ দোষ নিবারণ হয়। এইরূপে ভুবনেশ্বরীর কামরাজাখ্য মন্ত্রকে কামদেব অভিশপ্ত করেন। ঐ মন্ত্রকে কামবীজদ্বারা পুটিত করিলে সেই মন্ত্র বিশুদ্ধ হইয়া থাকে। দেবি! বালামন্ত্রের প্রতি তুমিই অভিশাপ প্রদান করিয়াছিলে, কিন্তু মায়াবীজদ্বারা পুটিত করিলে শাপোদ্ধার হইয়া থাকে। তারাবিদ্যার মন্ত্রে সকার যোগ করিয়া শাপদোষ নিরাকৃত হইয়াছে। ভৈরবী প্রভৃতি বিদ্যার মন্ত্র সুষুপ্তত্বাদি দোষযুক্ত হইলে তাহা জপ করিবে না। সুপ্ত, দগ্ধ ও কীলিত মন্ত্র জপ করিলে সাধককে বিনাশ করে। মদোন্মত্ত ও মূর্চ্ছিত মন্ত্র বীর্য্যহীন, এবং স্তম্ভিত, ছিন্ন, রুদ্ধ, বৃদ্ধ, ও নির্ব্বীর্য্য মন্ত্র জপে কোন ফল হয় না। বিশ্বসার তন্ত্রে লিখিত আছে যে, ছিন্ন, রুদ্ধ, শক্তিহীন, পরাঙ্মুখ, বধির, নেত্রহীন, কীলিত, স্তম্ভিত, দগ্ধ, ত্রস্ত, ভীত, মলিন, তিরস্কৃত, ভেদিত, সুষুপ্ত, মদোন্মত্ত, মূর্চ্ছিত, হৃতবীর্য্য, হীন, প্রধ্বস্ত, বালক, কুমার, যুবা, প্রৌঢ়, বৃদ্ধ, নিস্ত্রিংশক, নির্ব্বীর্য্য, সিদ্ধিহীন, মন্দ, কূট, নিরংশক, সত্ত্বহীন, কেকর, জীবহীন, ধূমিত, আলিঙ্গিত, মোহিত, ক্ষুধার্ত্ত, অতিদৃপ্ত, অঙ্গহীন, অতিক্রুদ্ধ, অতিক্রূর, সব্রীড়, শান্তমানস, স্থানভ্রষ্ট, বিকল, নিঃস্নেহ, অতিবৃদ্ধ ও পীড়িত এই সকল মন্ত্র দূষিত। উক্ত ছিন্নাদি দোষদূষিত মন্ত্রের লক্ষণ কথিত হইতেছে। যে মন্ত্রের আদিমধ্যে ও অবসানে বায়ুবীজ (যং) বা বরুণবীজ (বং) সংযুক্ত আছে, অথবা ত্রিধা, চতুর্দ্ধা বা পঞ্চধা স্বরবিশিষ্ট হয়, সেই মন্ত্র

মুক্তিবিবর্জ্জিতঃ। মায়াত্রিতত্ত্বশ্রীবীজরাবহীনশ্চ যো মনুঃ। শক্তিহীনঃ স কথিতো-যস্য মধ্যে ন বর্ত্ততে। কামবীজং মুখে মায়া শিরস্যঙ্কুশমেব চ। অসৌ পরাঙ্মুখঃ প্রোক্তো-হকারোবীন্দুসংযুতঃ। আদ্যন্তমধ্যেষ্বিন্দুর্ব্বা স ভবেদ্বধিরঃ স্মৃতঃ। পঞ্চবর্ণো মনুর্যঃ স্যাদ্রেফার্কেন্দুবিবর্জ্জিতঃ। নেত্রহীনঃ স বিজ্ঞেয়ো দুঃখশোকাময়প্রদঃ। আদিমধ্যাবসানেষু হংসঃ প্রাসাদবাগ্ভবৌ। বিন্দুযুক্তং হকারং বা ফট্কারং বা তথৈব চ। অঙ্কুশঞ্চ তথা মায়াং নমামি চ ততঃপরং। স এব কীলিতো মন্ত্রঃ সর্ব্বসিদ্ধিবিবর্জ্জিতঃ। একং মধ্যে দ্বয়ং মূর্দ্ধ্নি যস্মিন্নস্ত্রপুরন্দরৌ। ন বিদ্যতে স মন্ত্রস্তু স্তম্ভিতঃ সিদ্ধিবর্জ্জিতঃ। বহ্নি-বায়ুসমাযুক্তো যস্য মন্ত্রস্য মূর্দ্ধনি। সপ্তধা দৃশ্যতে তস্তু দগ্ধমন্ত্রঃ প্রচক্ষতে। অস্ত্রং দ্বাভ্যাং ত্রিভিঃ ষড়্ভিরষ্টভি দৃর্শ্যতেঽক্ষরৈঃ। শ্রস্তঃ স কথিতো মন্ত্রঃ সর্ব্বসিদ্ধিবিবর্জ্জিতঃ। যস্য মুখে নাস্তি মায়া প্রণবং বা বিধানতঃ। ভীতঃ স কথিতো মন্ত্রঃ সর্ব্বসিদ্ধিবিবর্জ্জিতঃ। আদৌ মধ্যে তথা চান্তে যস্য বর্ণচতুষ্টয়ং। স এব মলিনো মন্ত্রঃ সর্ব্ববিঘ্নসমন্বিতঃ। যস্য মধ্যে দকারো বা কবচং মূর্দ্ধ্নি দৃশ্যতে। ত্রিবিধং দৃশ্যতে চাস্ত্রং তিরস্কৃত উদাহৃতঃ। হৃদ্বয়ং হৃদয়ে শীর্ষে বষট্ বৌষট্ চ মধ্যতঃ। স এব ভেদিতো মন্ত্রঃ সর্ব্বশাস্ত্রবিবর্জ্জিতঃ। ত্রিবর্ণো হংসহীনো যঃ স সুষুপ্ত উদাহৃতঃ। মন্ত্রো বাপ্যথবা বিদ্যা সপ্তাধিকদশাক্ষরঃ। ফট্কার

---

ছিন্নসংজ্ঞক। যে মন্ত্রের আদি, মধ্য অথবা অন্তে দুইটি পৃথিবী বীজ ( লং ) যুক্ত আছে, তাহাকে রুদ্ধমন্ত্র বলে এই মন্ত্রভুক্তিমুক্তিবিহীন। যে মন্ত্রে মায়াবীজ ( হ্রীঁ ) প্রণব (ওঁ) শ্রীবীজ ( শ্রীঁ ) অথবা বাগ্‌বীজ (ঐঁ) নাই, সেই মন্ত্রকে শক্তিহীন বলে। যে মন্ত্রের মধ্যে কামবীজ ( ক্লীঁ ) নাই এবং আদিতে মায়াবীজ ( হ্রীঁ ) এবং অন্তে অঙ্কুশবীজ ( ক্রোঁ ) আছে, সেই মন্ত্রকে পরাঙ্মুখ বলে। যে মন্ত্রের আদি, মধ্য ও অবসানে হং অথবা সং এই বীজ দৃষ্ট হয়, সেই মন্ত্র বধির সংজ্ঞক। যে মন্ত্র পঞ্চাক্ষর এবং র, শ ও সকারবর্জ্জিত, সেই মন্ত্র নেত্রহীন বলিয়া অভিহিত হয়। উক্ত মন্ত্রের আরাধনা করিলে সাধকের দুঃখ শোক ও রোগ হইয়া থাকে। যে মন্ত্রের আদি, মধ্য ও অন্তে হংসঃ, হৌঁ ঐঁ, হং, ফট্ ক্রোঁ, হ্রীঁ ও নমামি এই সকল বীজ থাকে সেই মন্ত্রকে কীলিত বলে। উক্ত মন্ত্রের আরাধনা করিলে সর্ব্বপ্রকার সিদ্ধি হানি হয়। যে মন্ত্রের মধ্যে লং ও ফট্ ইহার কোন একটী বীজ এবং অন্তে উক্ত দুইটী বীজ না থাকে, সেই মন্ত্রকে স্তম্ভিত বলে। উক্তমন্ত্রে কোনরূপ সিদ্ধি লাভ হয় না। যে সপ্তাক্ষরমন্ত্র র ও য এই বর্ণদ্বয়-সংযুক্ত, সেই মন্ত্রকে দগ্ধমন্ত্র বলে। যে মন্ত্রদ্ব্যক্ষর, ত্র্যক্ষর, ষড়ক্ষর অথবা অষ্টাক্ষর ও ফট্ এই বীজসংযুক্ত, সেই মন্ত্রকে স্রস্ত মন্ত্র বলে। এই মন্ত্র সর্ব্বসিদ্ধিবিহীন। যে মন্ত্রের আদিতে হ্রীঁ বা ওঁ এই বীজদ্বয়ের একটিও নাই, সেই মন্ত্রকে ভীতমন্ত্র বলে। এই মন্ত্রের আরাধনা করিলে কোনপ্রকার সিদ্ধি হয় না। যে মন্ত্রের আদি, মধ্য ও অবসানে চারিটি করিয়া বর্ণ আছে, সেই মন্ত্রকে মলিনমন্ত্র বলে। এই প্রকার মন্ত্রের আরাধনা করিলে সর্ব্বপ্রকার বিঘ্ন হয়। যে মন্ত্রের মধ্যে দকার, আদিতে হুঁ এবং অন্তে ফট্ এই ত্রিবিধবীজ থাকে, সেই মন্ত্র তিরস্কৃত বলিয়া অভিহিত। যে মন্ত্রের হৃদয়ে হকারদ্বয়, শীর্ষে বট্ এবং মধ্যে বৌষট্কার আছে, সেই মন্ত্রকে ভেদিত বলে। উক্ত মন্ত্রের আরাধনা শাস্ত্রবিরুদ্ধ। "হংসঃ" এই বীজবিহীন ত্র্যক্ষর মন্ত্রকে সুষুপ্ত মন্ত্র বলে। বিদ্যা অথবা মন্ত্র

পঞ্চকাদির্য্যো মদোন্মত্ত উদাহৃতঃ। সপ্তদশাক্ষরো মন্ত্রো মধ্যেঽস্ত্রঞ্চ যদা ভবেৎ। মূর্চ্ছিতঃ কথিতো মন্ত্রঃ সর্ব্বসিদ্ধিবিবর্জ্জিতঃ। পঞ্চ ফট্ যস্য মন্ত্রস্য বিরামস্থানসংযুতঃ। হৃতবীর্য্যঃ স কথিতো নাস্তি তেন প্রয়োজনং। আদৌ মধ্যে তথা চান্তে চতুরস্ত্রযুতো মনুঃ। স এব ভীমমন্ত্রঃ স্যাত্তথা চাষ্টাদশাক্ষরঃ। একোনবিংশো যো মন্ত্রস্তারবর্ণসমন্বিতঃ। হৃল্লেখাঙ্কুশ-বীজাঢ্যং প্রধ্বস্তন্তং প্রচক্ষতে। সপ্তবর্ণঃ স্মৃতো বালঃ কুমারোঽষ্টাক্ষরঃ স্মৃতঃ। ষোড়-শার্ণো যুবা মন্ত্রঃ সর্ব্বসিদ্ধিবিবর্জ্জিতঃ। চতুর্ব্বিংশল্লিপির্যঃ স্যাৎ প্রৌঢ়ঃ স পরিকীর্ত্তিতঃ। ত্রিংশদর্ণচতুঃষষ্টিবর্ণো মন্ত্রঃ শতাক্ষরঃ। চতুঃশতাক্ষরশ্চাপি বৃদ্ধঃ স পরিকীর্ত্তিতঃ। নবা-ক্ষরো ধ্রুবযুতো মনুর্নিস্ত্রিংশ-ঈরিতঃ। যস্যাবসানে হৃদয়ং শিবমন্ত্রৌ চ মধ্যতঃ। শিখা বর্ম্ম চ ন স্যাতাং বৌষট্ ফট্কার এব চ। শিবশক্ত্যর্ণহীনো বা সনির্ব্বীর্য্য উদাহৃতঃ। এষু স্থানেষু ফট্কারঃ প্রোঢ়ো যস্মিন্ প্রদৃশ্যতে। স মন্ত্রঃ সিদ্ধিহীনঃ স্যাৎ মন্দঃ পংক্ত্যক্ষরো মনুঃ। কূট একাক্ষরো মন্ত্রঃ স এবোক্তো নিরংশকঃ। দ্বিবর্ণঃ সত্বহীনঃ স্যাচ্চতুর্ব্বর্ণস্তু কেকরঃ। ষড়ক্ষরো জীবহীনঃ সার্দ্ধসপ্তাক্ষরো মনুঃ। সার্দ্ধদ্বাদশবর্ণোঽপি ধূমিতঃ স তু নিন্দিতঃ। সার্দ্ধবীজদ্বয়ং তদ্বৎ একবিংশতিবর্ণকঃ। বিংশদর্ণস্ত্রিংশদর্ণো যঃ স্যাদালিঙ্গিতঃ স্মৃতঃ। দ্বাবিংশত্যক্ষরো মন্ত্রো মোহিতঃ পরিকীর্ত্তিতঃ। চতুর্ব্বিংশতিবর্ণো যঃ সপ্তবিংশতিবর্ণকঃ। ক্ষুধার্ত্তঃ স তু বিজ্ঞেয়ো দ্বাত্রিংশদ্বর্ণসংজ্ঞকঃ। একাদশাক্ষরো বাপি

---

অর্থাৎ স্ত্রী দৈবত কিম্বা পুংদৈবত মন্ত্র যদি সপ্তদশাক্ষর ও ফট্কার পঞ্চকাদি-হয় সেই মন্ত্র মদোন্মত্ত বলিয়া কথিত হয়। যে সপ্তদশাক্ষর মন্ত্রেরমধ্যে ফট্কার থাকে সেই মন্ত্রকে মূর্চ্ছিত বলে। এই মন্ত্রের আরাধনা করিলে কোন-প্রকার মন্ত্রসিদ্ধি হয় না। যে মন্ত্রের অবসানে পঞ্চ ফট্কার আছে, সেই মন্ত্র হৃতবীর্য্য বলিয়া কথিত হয়। উক্ত মন্ত্রের আরাধনায় কোন প্রয়োজন নাই। যে মন্ত্রের আদি, মধ্য ও অন্তে ফট্কার চতুষ্টয়, বিদ্যমান আছে, সেই মন্ত্র যদি অষ্টাদশাক্ষর হয়, তাহাহইলে সেই মন্ত্রকে ভীমমন্ত্র বলিয়া জানিবে। যে একবিংশাক্ষর মন্ত্রের ওঁ হ্রীঁ ক্রোঁ এই বীজত্রয় সংযুক্ত আছে, সেই মন্ত্রকে প্রধ্বস্ত বলে। যে মন্ত্র সপ্তাক্ষর তাহা বাল, অষ্টাক্ষর মন্ত্র কুমার, ষোড়শাক্ষর মন্ত্র, যুবা, এই সকল মন্ত্রের উপাসনা করিলে কোনপ্রকার সিদ্ধি হয় না। যে মন্ত্রে চতুর্ব্বিংশতিবর্ণ আছে, তাহাকে প্রৌঢ় বলে। যে মন্ত্র ত্রিংশদক্ষর, চতুঃষষ্টিবর্ণ, শতাক্ষর অথবা চতুঃশতাক্ষর সেই মন্ত্রকে বৃদ্ধ বলে। যে মন্ত্র নবাক্ষর সেই মন্ত্র নিস্ত্রিংশশব্দে অভিহিত হয়। যে মন্ত্রের অন্তে নমঃ, মধ্যে স্বাহা, শব্দ থাকে এবং বষট ও হুঁ এই দুই শব্দ বিদ্যমান নাই ও বৌষট ফটকারযুক্ত অথচ শিবশক্তি বর্ণবিহীন, সেই মন্ত্র নির্ব্বীর্য্য। যে মন্ত্রের আদি মধ্যাদিতে ষট্প্রকার ফট্কার থাকে, সেই মন্ত্রকে সিদ্ধিহীন বলে। যে মন্ত্রে পংক্ত্যক্ষর বর্ত্তমান আছে, সেই মন্ত্র মন্দসংজ্ঞক। একাক্ষর মন্ত্র কূটসংজ্ঞক, দ্ব্যক্ষর মন্ত্রকে নিরংশক বলে বস্তুতঃ দ্ব্যক্ষরঃ মন্ত্র সত্বহীন, ষড়ক্ষরমন্ত্র কেকর, সার্দ্ধসপ্তাক্ষর মন্ত্র জীবহীন এবং সার্দ্ধদ্বাবিংশাক্ষর মন্ত্র ধূমিত, এই সকল মন্ত্র নিন্দিত। সার্দ্ধবীজদ্বয়যুক্ত একবিংশা-ক্ষর বিংশাক্ষর কিম্বা ত্রিংশাক্ষর, সেই মন্ত্র আলিঙ্গিত বলিয়া কথিত হয়। যে মন্ত্র দ্বাবিংশাক্ষরযুক্ত, সেই মন্ত্রকে মোহিত বলে। যে মন্ত্র চতুর্ব্বিংশতিবর্ণ কিম্বা সপ্তবিংশতিবর্ণ, সেই মন্ত্রকে ক্ষুধার্ত্ত বলে। যে মন্ত্র দ্বাবিংশতিবর্ণ,

পঞ্চবিংশতিবর্ণকঃ। ত্রয়োবিংশতিবর্ণো বা মন্ত্রো-দৃপ্ত-উদাহৃতঃ। ষড়্‌বিংশত্যক্ষরো মন্ত্রঃ ষট্‌ত্রিংশদর্ণকস্তথা। ত্রিংশদেকোনবর্ণো বা ত্বঙ্গহীনঃ স এব হি। অষ্টাবিংশদক্ষরো য একবিংশদথাপি বা। অতিক্রুদ্ধঃ স বিজ্ঞেয়ো নিন্দিতঃ সর্ব্বকর্ম্মসু। ত্রিংদশদক্ষরকো মন্ত্রস্ত্রয়ত্রিংশদথাপি বা। অতিক্রূরঃ স বিজ্ঞেয়ো নিন্দিতঃ সর্ব্বকর্ম্মসু। চত্বাবিংশতমারভ্য ত্রিষষ্টির্যাবতা ভবেৎ। তাবৎ সংখ্যা নিগদিতা মন্ত্রাঃ সব্রীড়সংজ্ঞকাঃ। পঞ্চষষ্ট্যক্ষরা-যে স্যু-র্ম্মন্ত্রাস্তে শান্তমানসাঃ। একোনশতপর্য্যন্তং পঞ্চষষ্ট্যক্ষরাদিতঃ। তে সর্ব্বে কথিতা মন্ত্রাঃ স্থানভ্রষ্টা ন শোভনাঃ। ত্রয়োদশাক্ষরা যে স্যুর্ম্মন্ত্রাঃ পঞ্চদশাক্ষরাঃ। তে সর্ব্বে বিকলা জ্ঞেয়াঃ শতং সার্দ্ধং শতন্তু বা। শতদ্বয়ং দ্বিনবতিরেকহীনা তথাপি বা। যাবৎ শতদ্বয়ং সংখ্যা নিঃস্নেহাস্তে প্রকীর্ত্তিতাঃ। চতুঃশতমথারভ্য যাবদ্বর্ণসহস্রকং। অতিবৃদ্ধঃ স মন্ত্রস্তু সর্ব্বশাস্ত্রবিবর্জ্জিতঃ। সহস্রার্ণাধিকা মন্ত্রা দণ্ডকাঃ পীড়িতাক্ষরাঃ। দ্বিসহস্রাক্ষরা মন্ত্রাঃ খণ্ডশঃ সপ্তধা শ্রিতাঃ। জ্ঞাতব্যাঃ স্তোত্ররূপাস্তে মন্ত্রা এতে ন সংশয়ঃ। তথা বিদ্যাশ্চ বোদ্ধব্যা মন্ত্রিভিঃ সর্ব্বকর্ম্মসু। দোষানিমানবিজ্ঞায় যো মন্ত্রং ভজতে বুধঃ। সিদ্ধির্ন জায়তে তস্য কল্পকোটিশতৈরপি॥

অথ দোষশান্তিঃ। তত্রৈব ছিন্নাদিদুষ্টা যে মন্ত্রাস্তন্ত্রে তন্ত্রে নিরূপিতাঃ। তে সর্ব্বে

ত্রকাদশাক্ষর, পঞ্চবিংশতিবর্ণ অথবা ত্রয়োবিংশতিবর্ণ, সেই মন্ত্র অতিদৃপ্ত। যে মন্ত্র ষড়বিংশতিবর্ণ, ষট্‌ত্রিংশাক্ষর কিম্বা একোনত্রিংশদক্ষর সেই মন্ত্র অঙ্গহীন বলিয়া অভিহিত হয়। যে মন্ত্র অষ্টাবিংশাক্ষর, অথবা একবিংশতিবর্ণযুক্ত, সেই মন্ত্রকে অতিক্রুদ্ধ বলে। উক্ত মন্ত্র সর্ব্বকার্য্যে নিন্দিত। যে মন্ত্র বিংশাক্ষর অথবা ত্রিংশাক্ষর সেই মন্ত্র অতিক্রূর বলিয়া অভিহিত হয়। এই মন্ত্র সর্ব্বকার্য্যে গর্হিত। চত্বাবিংশৎ হইতে ত্রিষষ্টিপর্য্যন্ত বর্ণবিশিষ্ট মন্ত্র সব্রীড়-সংজ্ঞক। যে সকল মন্ত্র পঞ্চষষ্টিবর্ণযুক্ত, সেই সকল মন্ত্রকে শান্তমানস বলে। পঞ্চষষ্টি হইতে একোনশতপর্য্যন্ত তাবৎ সংখ্যক মন্ত্রসকল স্থানভ্রষ্ট বলিয়া অভিহিত হয়। যে সকল মন্ত্র ত্রয়োদশাক্ষর কিম্বা পঞ্চবিংশতিবর্ণবিশিষ্ট সেই সকল মন্ত্রকে বিকল মন্ত্র বলে। যে যে মন্ত্র শতাক্ষর, সার্দ্ধশতাক্ষর, দ্বিশতাক্ষর, একনবতিবর্ণ, দ্বিনবতিবর্ণ, অথবা দুইশত পর্য্যন্ত যাবতীয় সংখ্যক বর্ণবিশিষ্ট, সেই সকল মন্ত্র নিঃস্নেহ। চারিশত হইতে সহস্রপর্য্যন্ত যাবতীয় কবর্ণ সংখ্যাবিশিষ্ট মন্ত্রকে অতিবৃদ্ধ বলে। এই মন্ত্র সর্ব্বশাস্ত্রে নিন্দিত। যে যে মন্ত্রে সহস্রাধিক বর্ণ আছে সেই সেই মন্ত্রকে পীড়িত বলে। যে সকল মন্ত্রে দুই সহস্রের অধিক বর্ণ আছে, সেই সকল মন্ত্রকে স্তোত্ররূপে জানিবে, তাহাদিগকে সপ্তভাগে বিভক্ত করিয়া উপাসনার বিধি কথিত হইয়াছে। মন্ত্র কিম্বা বিদ্যার আরাধনা করিতে হইলে অবশ্য উক্ত দোষসকল বিচার করিয়া কার্য্য করিবে। যে ব্যক্তি কথিত দোষ সকলের বিচার না করিয়া মন্ত্র জপকরে, শতকোটি কল্পেও তাহার সিদ্ধি হয় না। অতএব সুবিজ্ঞ সাধক সবিশেষ বিবেচনাপুরঃসর মন্ত্রের যে যে দোষ কথিত হইয়াছে, সেই সকল দোষের বিচার ও বিধানক্রমে শান্তি করিয়া জপ করিবে॥

অনন্তর মন্ত্রের দোষশান্তিবিধান কথিত হইতেছে। অন্যান্য তন্ত্রে যে মন্ত্রের ছিন্নাদিদোষ নিরূপিত হইয়াছে,

সিদ্ধিমায়াস্তি মাতৃকার্ণপ্রভাবতঃ।। মাতৃকার্ণৈঃ পুটীকৃত্য মন্ত্রং বিদ্যাং বিশেষতঃ। শতমষ্টোত্তরং পূর্ব্বং প্রজপেৎ ফলসিদ্ধয়ে। তদা মন্ত্রো মহাবিদ্যা যথোক্তফলদো ভবেৎ। মাতৃকাপুটিতং কৃত্বা মধ্যে বর্ণং বিধায় চ। মন্ত্রবর্ণাংস্ততঃ কুর্য্যাৎ শোধনং তন্ত্রবেদিভিঃ। বদ্ধা তু যোনিমুদ্রাং তাং সঙ্কোচ্যাধারপঙ্কজং। তদুৎপন্নান্ মন্ত্রবর্ণান্ কুর্ব্বতশ্চ গতাগতান্। ব্রহ্মরন্ধ্রাবধি ধ্যাত্বা বায়ুমাপূর্য্য কুম্ভয়েৎ। সহস্রং প্রজপেন্মন্ত্রী মন্ত্রদোষপ্রশান্তয়ে। তথা—এষু দোষেষু প্রাপ্তেষু মায়াং কামমথাপি বা। ক্ষিপ্ত্বা চাদৌ শ্রিয়ঞ্চৈব তদ্দূষণবিমুক্তয়ে। তথা—তারসংপুটতো বাপি দুষ্টমন্ত্রোঽপি সিধ্যতি। যস্য যত্র ভবেদ্ভক্তিঃ সোঽপি মন্ত্রঃ প্রসিধ্যতি। তথা—প্রণবো মাতৃকা দেবী হৃল্লেখেত্যমৃতত্রয়ং। অমৃতত্রয়সংযোগাদ্দুষ্টমন্ত্রোঽপি সিধ্যতি ॥

ততঃ হোমার্থং কুণ্ডনিয়মঃ। তত্র কুণ্ডপদব্যুৎপত্তিমাহ সারাবলীধৃতবিশ্বসারে—কৌ পৃথিব্যাং বিলং দেবি দৃশ্যতে সুমনোহরং। তস্মাৎ কুণ্ডং সমাখ্যাতং সাধকানাং হিতায় বৈ। বিলং গর্ত্তং। সুমনোহরং মেখলাযোন্যাদিবিশিষ্টমিত্যর্থঃ। তত্র তাবৎ গৃহনির্ণয়ঃ।

মাতৃকাবর্ণপ্রভাবে সেই সকল দোষের শান্তি হইয়া মন্ত্রসিদ্ধি হইয়া থাকে। মাতৃকাবর্ণদ্বারা মন্ত্র বা বিদ্যাকে পুটিত করিয়া অর্থাৎ মন্ত্রের পূর্ব্বে অকারাদি ক্ষকারান্ত বর্ণের এক একটি বর্ণ পূর্ব্বে এবং এক একটি বর্ণ পরে যোগ করিয়া অষ্টোত্তর শতবার জপ করিবে, তাহাহইলে মন্ত্রের পূর্ব্বোক্ত ছিন্নাদি দোষের শান্তি হয় এবং সেই মন্ত্র যথোক্ত ফলপ্রদান করিয়া থাকে। পরে মাতৃকাবর্ণদ্বারা মন্ত্রের প্রত্যেক বর্ণকে পুটিত করিয়া অর্থাৎ মন্ত্রমধ্যে যে যে বর্ণ আছে, তাহাদিগের প্রত্যেক বর্ণের পূর্ব্বে অকারাদি ক্ষকারান্ত মাতৃকাবর্ণসকলের এক একটি বর্ণ পূর্ব্বে এবং এক একটি বর্ণ পরে যোগ করিয়া জপ করিবে। অনন্তর যোনিমুদ্রাবন্ধন করিয়া আধার পদ্ম সঙ্কোচকরতঃ সেই মূলাধার হইতে উৎপন্ন বর্ণসকলকে ব্রহ্মরন্ধ্রপর্য্যন্ত গতাগতরূপে চিন্তা করিবে। তৎপরে বায়ু পূরণ করিয়া কুম্ভক করিবে এবং সহস্রবার জপ করিলে মন্ত্রদোষের শান্তি হয়। প্রকারান্তরে—মন্ত্র সকল পূর্ব্বোক্ত ছিন্নাদিদোষগ্রস্ত হইলে মন্ত্রের আদিতে হ্রীঁ ক্লীঁ শ্রীঁ এই বীজত্রয়যুক্ত করিয়া জপ করিলে মন্ত্রের দোষশান্তি হইয়া থাকে। তন্ত্রে আরও লিখিত আছে যে, ওঁ এই বীজদ্বারা মন্ত্রকে পুটিত করিয়া জপ করিলে দুষ্টমন্ত্রসিদ্ধ হইয়া থাকে। মন্ত্রশুদ্ধির নানাপ্রকার প্রণালী কথিত হইল, যাহার যে প্রণালীতে ভক্তি হয়, সেই ব্যক্তি সেই প্রণালী অবলম্বন করিয়া মন্ত্রশোধন করিবে। তন্ত্রে আরও জানা যায় যে, প্রণব, মাতৃকাবর্ণ ও মায়াবীজ এই তিনটি অমৃতস্বরূপ, এই অমৃতত্রয়যুক্ত করিয়া মন্ত্র জপ করিলে সর্ব্বপ্রকার মন্ত্রদোষ শান্তি হইয়া থাকে, মন্ত্রের পূর্ব্বে এবং পরে ওঁ, মাতৃকাবর্ণ এবং হ্রীঁ এই বীজত্রয় যুক্ত করিয়া জপ করিলে মন্ত্রের দোষ সকল বিনষ্ট হইয়া মন্ত্রবিশুদ্ধ হইয়া থাকে ॥

অনন্তর হোমার্থ কুণ্ডনিয়ম কথিত হইতেছে। প্রথমতঃ বিশ্বসারতন্ত্রে কুণ্ডশব্দের যে ব্যুৎপত্তি লিখিত আছে, তাহা বিবৃত হইতেছে। ভূমিতে যে মেখলাযোন্যাদিবিশিষ্ট গর্ত্ত দৃষ্ট হয়, তাহার নাম কুণ্ড। এই কুণ্ড সাধকের হিতসাধন

গৌতমীয়ে—তত্রাপি প্রথমং ভূমিনির্ণয়ঃ। ভূমেঃ পরিগ্রহং কুর্য্যাদ্‌যাবতায়তনং ভবেৎ। শুক্লমৃৎস্না তু যা ভূমির্ব্রাহ্মী সা পরিকীর্ত্তিতা। ক্ষত্রিয়া রক্তমৃত্তু মির্হরির্বৈশ্যা প্রকীর্ত্তিতা। কৃষ্ণা ভূমির্ভবেৎ শূদ্রা চতুর্দ্ধা ভূঃ প্রকীর্ত্তিতা। ব্রাহ্মী সর্ব্বার্থসিদ্ধিঃ স্যাৎ ক্ষত্রিয়া রাজ্যদা মতা। ধনধান্যকরী বৈশ্যা শূদ্রা তু নিন্দিতা ভবেৎ। গণেশবিমর্ষিণ্যাং—আদৌ ভূমিং পরীক্ষেত বাস্তুশাস্ত্রবিশারদঃ। শৈল্যাদিশোধনং কুর্য্যাৎ পৌরুষং বা খনেত্ততঃ। বাস্তোঃ সংযোজ্য পূর্ব্বস্যাং ঐশান্যামুত্তরেঽপি বা। দিশি সঙ্কল্পয়েন্মন্ত্রী মণ্ডপঞ্চ বিভাগতঃ। নবহস্তপ্রমাণং বা সপ্তহস্তমথাপি বা। পঞ্চহস্তপ্রমাণং বা চতুরস্রং সমন্ততঃ। পঞ্চহস্তন্তু এককুণ্ডপক্ষে। তদুক্তং তত্রৈব। এককুণ্ডমতেনান্যৎ পঞ্চহস্তগৃহং ভবেৎ। তদেককুণ্ডগৃহস্যোত্তরভাগে প্রশস্তং। যথা—অথোত্তরে তথা কুণ্ডমেকং বেদাস্রমুদ্ধরেৎ। লক্ষহোমে তু তৎকুর্য্যাৎ গৃহমধ্যে ন দূষণং। তথা বশিষ্ঠসংহিতায়াং—বাস্তোরীশানভাগে তু মণ্ডলং রচয়েৎ সুধীঃ। ষড়্‌দ্বাদশাষ্ট-ভির্হস্তৈঃ ষোড়শৈর্ব্বা সমন্ততঃ। চতুর্দ্বারসমাযুক্তং তোরণাদ্যৈরলঙ্কৃতং। নিবন্ধে—তত্রিভাগমিতে ক্ষেত্রে রত্নিমাত্রসমন্বিতং। চতুরস্রাং ততো বেদীং মণ্ডলায় প্রকল্পয়েৎ॥

অথ প্রসঙ্গান্নবকুণ্ডানি। তত্র সারদায়াং—প্রাক্‌প্রোক্তে মণ্ডপে বিদ্বান্ বেদিকায়া বহি-স্ত্রিধা। ক্ষেত্রং বিভজ্য মধ্যেংঽশে পূর্ব্বাদি পরিকল্পয়েৎ। অষ্টাশাস্বষ্টকুণ্ডানি রম্যা-

করে। কুণ্ডনির্ম্মাণার্থ গৃহনির্ণয় কথিত হইতেছে। গৌতমীয়তন্ত্রে প্রথমতঃ ভূমিনির্ণয় উক্ত আছে। যে পরিমাণ বিস্তৃত গৃহ করিবে, সেইরূপ পরিমাণবিশিষ্ট ভূমি পরীক্ষা করিয়া লইবে। যে ভূমির মৃত্তিকা শুক্লবর্ণা সেই ভূমিকে ব্রাহ্মী, রক্তবর্ণ মৃত্তিকাবিশিষ্ট ভূমিকে ক্ষত্রিয়া, হরিদ্বর্ণ মৃত্তিকাযুক্ত ভূমিকে বৈশ্যা এবং কৃষ্ণবর্ণা ভূমিকে শূদ্রা বলে। এইরূপে ভূমি চারিপ্রকার আছে। ব্রাহ্মীভূমি সর্ব্বার্থ সিদ্ধিপ্রদান করে, ক্ষত্রিয়া ভূমি রাজ্যপ্রদা, বৈশ্যাভূমি ধনধান্যদায়িনী এবং শূদ্রাভূমি নিন্দিত। অতএব যজ্ঞীয় কুণ্ডাদির নিমিত্ত গৃহ করিতে হইলে ভূমি পরীক্ষা করিয়া কার্য্য করা বিধেয়। গণেশবিমর্ষিণী গ্রন্থে লিখিত আছে যে, প্রথমে বাস্তু শাস্ত্রানুসারে ভূমির পরীক্ষা করিবে। পরে শৈল্যাদি শোধন করিয়া কুণ্ড খনন করিবে। মণ্ডপের পূর্ব্বভাগে, ঈশানকোণে অথবা উত্তরদিকে বাস্তুমণ্ডল করিয়া মধ্যে কুণ্ড খনন করিবে। নবহস্ত, সপ্তহস্ত অথবা পঞ্চহস্তপ্রমাণ কুণ্ড করিবে। সকল কুণ্ডই সমচতুরস্র করিতে হইবে। যেখানে একমাত্র কুণ্ড হইবে, সেই কার্য্যেই পঞ্চহস্ত কুণ্ড করিবে। এক কুণ্ডস্থলে গৃহের উত্তরভাগে কুণ্ড করিতে হইবে। লক্ষহোমে গৃহের মধ্যভাগে কুণ্ড করিবে। বশিষ্ঠসংহিতায় লিখিত আছে যে, বাস্তুর ঈশানভাগে ছয়হস্ত, অষ্টহস্ত, দ্বাদশহস্ত অথবা ষোড়শহস্ত পরিমিত চতুর্দ্বারসমন্বিত ও তোরণাদিদ্বারা উপশোভিত মণ্ডপ করিবে। নিবন্ধে লিখিত আছে যে, মণ্ডপের ত্রিভাগপরিমিত ক্ষেত্রে, মণ্ডল নির্ম্মাণার্থ অরত্নিমাত্র পরিমিত চতুরস্রবেদী প্রস্তুত করিবে॥

অনন্তর প্রসঙ্গক্রমে নবকুণ্ড প্রমাণ কথিত হইতেছে। সারদাতন্ত্রে লিখিত আছে যে, পূর্ব্ব কথিত প্রণালীক্রমে মণ্ডপ করিয়া তন্মধ্যগত বেদিকার বহির্ভাগের ভূমিকে তিন ভাগে বিভক্ত করিবে। মধ্যভাগে পূর্ব্বাদি দিক্ চিহ্নিত

কারাণ্যনুক্রমাৎ। তথাচ বশিষ্ঠসংহিতায়াং—অষ্টকুণ্ডপ্রকারমাহ। চতুরস্রং যোনিমর্দ্ধচন্দ্রং ত্র্যস্রং সুবর্ত্তুলং। ষড়স্রং পঙ্কজাকারমষ্টাস্রং তানি নামতঃ। আচার্য্যকুণ্ডং মধ্যে স্যাৎ গৌরী-পতিমহেন্দ্রয়োঃ। হস্তমাত্রমিতাং ভূমিং পূর্ব্ববৎ পরিসূত্রয়েৎ। সমন্তাৎ কুণ্ডমেতত্তু চতুরস্রং শুভাবহং। চতুরস্রীকৃতং ক্ষেত্রং পঞ্চধা বিভজেৎ সুধীঃ। ন্যসেৎ পুরস্তাদেকাংশং কোণার্দ্ধার্দ্ধ-প্রমাণতঃ। ভ্রাময়েত্তেন রূপেণ তথান্যদপি মন্ত্রবিৎ। সূত্রযুগ্মং ততো দদ্যাৎ কুণ্ডং যোনিনিভং ভবেৎ। চতুরস্রীকৃতং ক্ষেত্রং দশধা বিভজেৎ সুধীঃ। একমেকং ত্যজেদংশং অধ-ঊর্দ্ধঞ্চ তন্ত্রবিৎ। জ্যাসূত্রং পাতয়েদগ্রে তস্মানাদ্‌ভ্রাময়েত্ততঃ। অর্দ্ধচন্দ্রনিভং কুণ্ডং রমণীয়মিদং ভবেৎ। অগ্রে সম্মুখে প্রক্ষিপ্তশরধনুর্ব্বদিতি ভট্ট-ব্যাখ্যানাৎ। তথাচ—জ্যাসূত্রং পাতয়েদগ্রে শরাবাহুতয়োর্ম্মতঃ। বাকার ইবার্থে। চতুর্দ্ধা ভেদিতে ক্ষেত্রে ন্যসেদুভয়পার্শ্বয়োঃ। একৈকমংশং তস্মানাদগ্রতো লাঞ্ছয়েত্ততঃ। সূত্রত্রয়ং বুধঃ কুর্য্যাৎ ত্র্যস্রং কুণ্ডমুদাহৃতং। অষ্টাদশাংশং ক্ষেত্রেংশং ন্যসেদেকং বহির্ব্বুধঃ। ভ্রাময়েত্তেন মানেন বৃত্তং কুণ্ডমুদাহৃতং। অষ্টধা বিভজেৎ ক্ষেত্রং মধ্যে সূত্রস্য পার্শ্বয়োঃ। ভাগং ন্যসেদেকমেকং মানেনানেন মধ্যতঃ।

করিয়া তাহার অষ্টদিকে রম্যাকার অষ্টকুণ্ড করিবে। বশিষ্ট সংহিতাতে যে অষ্টকুণ্ডের প্রমাণ লিখিত আছে তাহা এই—চতুরস্র কুণ্ড, যোনিকুণ্ড, অর্দ্ধচন্দ্রকুণ্ড, ত্র্যস্রকুণ্ড, বর্ত্তুলকুণ্ড, ষড়স্রকুণ্ড, পদ্মকুণ্ড ও অষ্টাস্রকুণ্ড, এই অষ্ট-প্রকার কুণ্ডতন্ত্রে বর্ণিত আছে। ক্রমতঃ ইহাদিগের লক্ষণ বর্ণিত হইবে। ঈশান কোণ ও পূর্ব্বদিকের মধ্যে আচার্য্যকুণ্ড করিবে। চতুর্দ্দিকে একহস্ত পরিমিত ভূমিতে সূত্রপাত করিয়া সমচতুরস্ররূপে কুণ্ডখনন করিবে। এই কুণ্ডকে চতুরস্র কুণ্ড বলে। চতুরস্রক্ষেত্রকে পাঁচভাগে বিভক্ত করিয়া তাহার পূর্ব্বভাগে একাংশপরিমিত স্থান বিস্তৃত করিয়া লইবে। পরে সেই স্থানে সূত্রপাত করিয়া সেই সূত্র ভ্রামিত করিবে। পরে সেই চতুরস্র মধ্যে সূত্রদ্বয় পাতিত করিয়া যোনির ন্যায় কুণ্ড করিবে। এই কুণ্ডের নাম যোনিকুণ্ড। অনন্তর অর্দ্ধচন্দ্রকুণ্ড কথিত হইতেছে সমচতুরস্রভূমিকে সমদশাংশে বিভক্ত করিয়া তাহার ঊর্দ্ধে একাংশ ও অধোভাগে একাংশ পরিত্যাগ করিবে। তাহার অগ্রে জ্যাসূত্র পাতিত করিয়া সেই সূত্রকে ভ্রামিত করিবে, এইরূপ করিলে অর্দ্ধচন্দ্রাকৃতি হইবে। এই কুণ্ডের নাম অর্দ্ধচন্দ্রকুণ্ড। কুণ্ড সকল যাহাতে অতি সুশ্রী হয় সেইরূপ করিবে। রাঘবভট্টকৃত ব্যাখ্যানে প্রকটী-কৃত হইয়াছে যে, এই কুণ্ড প্রক্ষিপ্ত ধনুর্ব্বাণের ন্যায় করিবে। এই বিষয়ে তন্ত্রান্তরে যে প্রমাণ লিখিত আছে সেই প্রমাণ এইস্থলে উদ্ধৃত আছে। অনন্তর ত্র্যস্রকুণ্ড কথিত হইতেছে। কোন একটি স্থান মনোনীত করিয়া সেই স্থান চারিভাগে বিভক্ত করিবে। পরে চতুর্দ্ধাবিভক্তক্ষেত্রের উভয় পার্শ্বে এক এক অংশবিনির্ম্মিত স্থান চিহ্নিত করিয়া সেই চিহ্নিত স্থানে দুইটি সূত্রপাত করিয়া একটি ত্রিকোণ অঙ্কিত করিবে। এইরূপে অঙ্কিত করিয়া খনন করিলে ত্র্যস্রকুণ্ড হয়। বৃত্তকুণ্ড এই—একটি চতুরস্র ক্ষেত্রকে অষ্টাদশাংশে বিভক্ত করিয়া তাহার বহির্ভাগে একাংশপরিমিত স্থান চিহ্নিত করিবে। পরে সেই চিহ্নিতস্থান হইতে আরম্ভ করিয়া একটি বর্ত্তুল করিবে। এইরূপ


চতুরস্রকুণ্ডং


যোনিকুণ্ডং


অৰ্দ্ধচন্দ্রকুণ্ডং


ত্র্যস্রকুণ্ডং




কুর্য্যাৎ পার্শ্বদ্বয়ে মৎস্যচতুষ্কং মন্ত্রবিত্তমঃ। সূত্রষট্কং ততো দদ্যাৎ ষড়স্রং কুণ্ডমীরিতং। চতুরস্রীকৃতং ক্ষেত্রং বিভজ্যাষ্টাদশাংশতঃ। এবং ভাবং বহির্ন্যস্য ভ্রাময়েত্তেন কর্তুলং। বৃত্তানি কর্ণিকাদীনাং বহিস্ত্রীণি প্রকল্পয়েৎ। পদ্মকুণ্ডমিতি প্রোক্তং বিলোচনমনোহরং। বহিরিতি মধ্যে বহিঃশব্দো মধ্যবাচকঃ। অব্যয়ানামনেকার্থত্বাদিতি গুরবঃ। কর্ণিকাদীনাং বৃত্তানি বহির্ব্বহিঃ কুর্য্যাদিতি ভট্টঃ। অন্যথা মানাধিক্যাপত্তেঃ। চতুরস্রেঽষ্টধা ভক্তে কুর্য্যাদ্বৃত্তচতুষ্টয়ং। কর্ণিকাকেশরয়োর্দ্ধে তু তৃতীয়ে পত্রকান্যথ। তদগ্রাণি চতুর্থেষু দ্রব্যাণ্যেবং প্রকল্পয়েদিতি ভট্টঃ। পূর্ব্বোক্তং বিভজেৎ ক্ষেত্রং চতুর্ব্বিংশতিভাগতঃ। একং ভাগং

অঙ্কিত করিয়া খনন করিলেই বর্ত্তুল কুণ্ড হয়। এইক্ষণ ষড়স্রকুণ্ড বিবৃত হইতেছে—একটি চতুরস্রক্ষেত্রকে অষ্টভাগে বিভক্ত করিয়া তাহার পার্শ্বদ্বয়ে একাংশ পরিমিতস্থান চিহ্নিত করিবে। ঐ চিহ্নিত স্থান হইতে আরম্ভ করিয়া একটি ষড়স্র অঙ্কিত করিবে। এইরূপ করিয়া খনন করিলেই ষড়স্রকুণ্ড হয়। অনন্তর পদ্মকুণ্ড বিবৃত হইতেছে। এই কুণ্ড অতি সুদৃশ্য; প্রথমতঃ চতুরস্র অঙ্কিত করিয়া তাহার মধ্যে চারিটী বৃত্ত অঙ্কিত করিবে। তৎপরে ঐ চারি বৃত্তের মধ্যে এইরূপে একটি অষ্টদল পদ্ম অঙ্কিত করিতে হইবে যে, যেন তাহাদিগের প্রথম বৃত্তে কর্ণিকা, দ্বিতীয় বৃত্তে কেশর, তৃতীয় বৃত্তে দলমধ্য ও চতুর্থ বৃত্তে দলাগ্র সন্নিবেশিত হয়। এইরূপ করিলেই পদ্মকুণ্ড হয়। অনন্তর অষ্টাস্রকুণ্ড কথিত হইতেছে। চতুরস্র ক্ষেত্রকে চতুর্ব্বিংশতি অংশে বিভক্ত করিয়া তাহার চতুরস্রের বহির্ভাগে একাংশ পরিমিতস্থান চিহ্নিত করিবে, পরে ঐ চিহ্নিত স্থান হইতে আরম্ভ




বহির্ন্যস্য চতুরস্রং প্রকল্পয়েৎ। অন্তঃস্থচতুরস্রস্য কোণার্দ্ধার্দ্ধপ্রমাণতঃ। বাহ্যস্য চতুরস্রস্য কোণাভ্যাং পরিকল্পয়েৎ। দিশং প্রতি যথান্যায়মষ্টৌ সূত্রাণি পাতয়েৎ। অষ্টাস্রং কুণ্ডমেতদ্ধি তন্ত্রবিদ্ভিরুদীরিতং। যাবান্ কুণ্ডস্য বিস্তারঃ খননং তাবদেব হি। কুণ্ডানাং যাদৃশং রূপং মেখলানাঞ্চ তাদৃশং। এবং প্রোক্তানি কুণ্ডানি কথ্যতে স্রুক্স্রুবৌ ততঃ। প্রকল্পয়েৎ স্রুচং যাগে বক্ষ্যমাণেন বর্ত্মনা। শ্রীপর্ণী-শিংশপা-ক্ষীরী-শাখিষ্বেকতমং গুরুঃ। গৃহীত্বা বিভজেদ্ধস্তমাত্রং ষট্‌ত্রিংশতা পুনঃ। হস্তমাত্রং বাহুমাত্রং। তথাগস্ত্যে—স্রুচং বাহুপ্রমাণেন হোমার্থং বিদধীত বৈ। বিংশত্যংশৈর্ভবেৎ দণ্ডো বেদী তৈরষ্টভির্ভবেৎ। একাংশেন মিতঃ কণ্ঠঃ সপ্তাংশেন মিতং মুখং। বেদীত্র্যংশেন বিস্তারঃ কণ্ঠস্য পরিকীর্ত্তিতঃ।

---

করিয়া অপর একটি চতুরস্র অঙ্কিত করিতে হইবে এবং অন্তঃস্থ চতুরস্রের কোণার্দ্ধের অর্দ্ধ প্রমাণে বহিঃস্থ চতুরস্রের কোণদ্বয়ের অষ্টদিকে অষ্টরেখা অঙ্কিত করিলেই অষ্টাস্রকুণ্ড হইবে। তন্ত্রশাস্ত্রবিশারদ পণ্ডিতগণ এইরূপে অষ্টাস্রকুণ্ডের অঙ্কণ প্রণালী বলিয়াছেন। যে কুণ্ডের বিস্তারপরিমাণ যত হইবে, সেই পরিমাণে গভীর করিয়া কুণ্ড খনন করিতে হইবে। যে কুণ্ড যেরূপ আকারে হইবে, তাহার মেখলাও সেইরূপ আকারবিশিষ্ট করা কর্ত্তব্য। এই প্রকারে কুণ্ড সকলের অঙ্কণ ও খননবিধি কথিত হইল। এইক্ষণ স্রুক্ ও স্রুব প্রমাণ কথিত হইতেছে। শিংশপা, শ্রীপর্ণী, ও ক্ষীরীবৃক্ষ, ইহার কোন একটি বৃক্ষ দ্বারা গুরু স্রুক্ ও স্রুব প্রস্তুত করিবেন। উক্ত বৃক্ষসকলের অন্যতম বৃক্ষের একহস্ত অর্থাৎ একবাহু পরিমিত কাষ্ঠখণ্ড লইয়া তাহাকে ষট্‌ত্রিংশৎ ভাগে বিভক্ত করিয়া স্রুক্ প্রস্তুত করিবে। অগস্ত্য সংহিতায় লিখিত আছে যে, বাহুমাত্র প্রমাণে হোমার্থ স্রুক্ করিবে। পূর্ব্বোক্ত ষট্‌ত্রিংশৎ ভাগের বিংশতি অংশে দণ্ড, অষ্ট অংশে বেদী, একাংশে কণ্ঠ এবং সপ্তমাংশে স্রুকের মুখ হইবে।

মুখং কণ্ঠপ্রমাণং স্যাৎ মুখে মার্গং প্রকল্পয়েৎ। কনিষ্ঠাঙ্গুলিমানেন সর্পিষো নির্গমায় চ। বেদীমধ্যে বিধাতব্যা ভাগেনৈকেন কর্ণিকা। বিদধীত বহিস্তস্যা একাংশেনাভিতো বটং। তস্য খাতং ত্রিভির্ভাগৈর্ব্বৃত্তমর্দ্ধাংশতো বহিঃ। অংশেনৈকেন পরিতো দলানি পরিকল্পয়েৎ। মেখলামুখবেদ্যোঃ স্যাৎ পরিতোঽর্দ্ধাংশমানতঃ। দণ্ডমূলাগ্রয়োঃ কুম্ভৌ গুণবেদাঙ্গুলৈঃ ক্রমাৎ। গণ্ডীযুগ্মং সমাংশং স্যাৎ দণ্ডস্যানাহ-ঈরিতঃ। ষড়্ভিরংশৈঃ পৃষ্ঠভাগো বেদ্যাঃ কূর্ম্মাকৃতির্ভবেৎ। হংসস্য বা হস্তিনো বা পোত্রিণো বা মুখং লিখেৎ। মুখস্য পৃষ্ঠভাগে স্যাৎ সংপ্রোক্তং লক্ষণং স্রুচঃ। স্রুচশ্চতুর্ব্বিংশতিভির্ভাগৈরারচয়েৎ স্রুবং। দ্বাবিংশত্যা দণ্ডমানং অংশৈরেতস্য কীর্ত্তিতং। চতুর্ভিরংশৈরানাহঃ কর্ষাজ্যগ্রাহি তচ্ছিরঃ। অংশদ্বয়েন নিখনেৎ পঙ্কে মৃগপদাকৃতিঃ। দণ্ডমূলাগ্রয়োর্গণ্ডী ভবেৎ কঙ্কণভূষিতা। স্রুবস্য বিধিরাখ্যাতঃ সর্ব্বতন্ত্রসমন্বিতঃ। গণ্ডীকুম্ভঃ কঙ্কণঞ্চ। গণ্ডীকঙ্কণকুম্ভয়োরিতি ভাগুরিঃ। তয়োরভাবে তু বাশিষ্ঠে—পলাশপত্রে নিচ্ছিদ্রে রুচিরে স্রুক্স্রুবৌ ততঃ। বিদধ্যাৎ বাশ্বত্থপত্রে সংক্ষিপ্তে হোমকর্ম্মণি॥

অথ কুণ্ডানাং বিশেষফলানি। নিবন্ধে—সর্ব্বসিদ্ধিকরং পুংসাং চতুরস্রমুদাহৃতং। পুত্র-

---

বেদীর তিন অংশ পরিমাণে কণ্ঠের বিস্তার হইবে। কণ্ঠপরিমাণে মুখ এবং সেই মুখেতে মার্গ পরিকল্পনা করিবে। ঘৃত নির্গমনার্থ কনিষ্ঠাঙ্গুলি প্রমাণে মার্গ করিতে হইবে। বেদীর মধ্যে একভাগ পরিমাণে কর্ণিকা করিবে। কর্ণিকার বহির্ভাগে চতুর্দ্দিকে একাংশ পরিমাণ বট করিবে এবং বটের ত্রিভাগ পরিমাণে তাহার খাত করিয়া তাহার বহির্ভাগে অর্দ্ধাংশ পরিমাণে বৃত্ত করিবে। তাহার চতুর্দ্দিকে একাংশ পরিমাণে দল পরিকল্পনা করিবে। মুখ ও বেদীর চতুর্দ্দিকে অর্দ্ধাংশ মাত্র মেখলা করিতে হইবে। দলের তিন অঙ্গুল এবং দলাগ্রে চতুরঙ্গুল পরিমিত কুম্ভ করিবে। তৎপরে সমানাংশে গণ্ডী অর্থাৎ কঙ্কণ যুগ্ম করিবে। এইরূপ স্রুকের দণ্ডের বিস্তার কথিত হইল। ছয় অংশে বেদীর পৃষ্ঠ ভাগ করিবে, ঐ পৃষ্ঠ কূর্ম্মপৃষ্ঠের ন্যায় হইবে। মুখের পৃষ্ঠভাগে হংস, হস্তী অথবা শূকরের মুখ লিখিবে। এইরূপে স্রুকের লক্ষণ কথিত হইল। এইক্ষণ স্রুবের লক্ষণ কথিত হইতেছে। স্রুকের ষট্‌ত্রিংশৎ ভাগের চতুর্ব্বিংশতি ভাগে স্রুব করিতে হইবে। ঐ চতুর্ব্বিংশতি অংশের দ্বাবিংশতি অংশে স্রুবের দণ্ড এবং অবশিষ্ট দুই অংশে শিরঃ করিবে। ঐ শিরোভাগ এইরূপ করিয়া খনন করিতে হইবে, যেন তাহাতে অশীতি রত্তিপরিমিত আজ্য সংগৃহীত হইতে পারে এবং পঙ্কমধ্যে যেরূপ মৃগ পদের চিহ্ন পতিত হয়, ঐ শিরোভাগ সেইরূপ আকৃতিবিশিষ্ট হইবে। দণ্ডের মূলে ও অগ্রে কঙ্কণভূষিত গণ্ডী অর্থাৎ কুম্ভদ্বয় করিবে। এইরূপে সর্ব্বতন্ত্রসম্মত স্রুবের বিধি কথিত হইল। গণ্ডী শব্দ কুম্ভ এবং কঙ্কণ এই উভয় বোধক; ইহা ভাগুরি মুনি বলিয়াছেন। উক্তরূপ স্রুক্ ও স্রুবের অভাবে নিচ্ছিদ্র পলাশপত্র অথবা অশ্বত্থপত্রদ্বারা হোম কার্য্যের স্রুক্ ও স্রুব করিয়া লইবে॥

অনন্তর কুণ্ডসকলের বিশেষ বিশেষ ফল কথিত হইতেছে। চতুরস্রকুণ্ড হোমকারী পুরুষের সর্ব্বকার্য্যে সিদ্ধি প্রদান করে। যোনিকুণ্ড পুত্রপ্রদ, অর্দ্ধচন্দ্রকুণ্ড শুভবিধায়ক এবং ত্র্যস্রকুণ্ড শত্রুবিনাশ করে। শান্তিকার্য্যে

প্রদং যোনিকুণ্ডমর্দ্ধেন্দ্বাভং শুভপ্রদং। শত্রুক্ষয়করং ত্র্যস্রং বর্ত্তুলং শান্তিকর্ম্মণি। ছেদমারণয়োঃ কুণ্ডং ষড়স্রং পদ্মসন্নিভং। বৃষ্টিদং রোগশমনং কুণ্ডমষ্টাস্রমীরিতং ॥

অথ হোমার্থং কুণ্ডনির্ণয়ঃ। তদুক্তং সিদ্ধসারস্বতে—শান্তৌ পুষ্টৌ তথারোগ্যে কুণ্ডঞ্চ চতুরস্রকং। আকর্ষণে ত্রিকোণং স্যাদুচ্চাটে বর্ত্তুলং তথা। মারণে চ তথা যোজ্যং বর্ত্তুলং মন্ত্রিভিঃ সদা। তন্ত্রান্তরে—উদীচ্যাং পৌষ্টিকে কুণ্ডং বারুণে শান্তিকাদিষু। উচ্চাটে চানিলে কুণ্ডং যাম্যে চ মারণং ভবেৎ। তথা—বিপ্রাণাং চতুরস্রং স্যাদ্রাজ্ঞাং বর্ত্তুলমিষ্যতে। বৈশ্যানামর্দ্ধচন্দ্রাভং শূদ্রাণাং ত্র্যস্রমীরিতং। চতুরস্রন্তু সর্ব্বেষাং কেচিদিচ্ছন্তি তান্ত্রিকাঃ। চতুরস্রে মহেশানি সর্ব্বকর্ম্মাণি সাধয়েৎ। তথা—সর্ব্বাধিকারিকং কুণ্ডং সর্ব্বদং চতুরস্রকং ॥

গৃহাদিকরণে হস্তনিয়মো যথা গৌতমীয়ে—রথাদিদোলিকা চৈব পোতং শকটমেব চ। মানাঙ্গুলেন কর্ত্তব্যং নান্যেনাপি কদাচন। মুষ্ট্যরত্নিপ্রমাণানি যৎ কিঞ্চিৎ কথিতানি চ। যজমানস্য কর্ত্তব্যং নান্যস্যাপি কদাচন। তথা—মানক্রিয়ায়া মুক্তায়া মনুক্তে মানকর্ম্মণি (মানকর্ত্তরি)। মানকৃদ্যজমানঃ স্যাদ্বিদুষামেষ নির্ণয়ঃ। চতুর্ব্বিংশত্যঙ্গুলাঢ্যং হস্তং তন্ত্রবিদো বিদুঃ। কর্ত্তুর্দ্দক্ষিণহস্তস্য মধ্যমাঙ্গুলিপর্ব্বণঃ। মধ্যস্য দৈর্ঘ্যমানেন মানাঙ্গুলমুদাহৃতং। তন্ত্রান্তরে—কর্ম্মকর্ত্তুর্নিজাঙ্গুষ্ঠ-তির্য্যগ্‌মানেন মধ্যমং। প্রমাণাঙ্গুষ্ঠমেতত্তু সর্ব্বকর্ম্মণি চাপরে।

---

বর্ত্তুল কুণ্ড, ছেদনকার্য্যে ষড়স্রকুণ্ড এবং মারণকার্য্যে পদ্মকুণ্ড প্রশস্ত। অষ্টাস্রকুণ্ড বৃষ্টিপ্রদ ও রোগোপশমন কারক।

অনন্তর হোমার্থ কুণ্ডনির্ণয় কথিত হইতেছে। সিদ্ধসারস্বতে লিখিত আছে যে, শান্তিকার্য্য, পুষ্টিকর্ম্ম ও আরোগ্যসাধনকার্য্যে চতুরস্রকুণ্ড, আকর্ষণে ত্রিকোণকুণ্ড, উচ্চাটনে বর্ত্তুলকুণ্ড প্রশস্ত এবং তন্ত্রবিৎ পণ্ডিতগণ মারণকার্য্যেও বর্ত্তুল কুণ্ডের প্রশস্ততা বলিয়া থাকেন। তন্ত্রান্তরে লিখিত আছে যে, পুষ্টিকর্ম্মে উত্তরদিকে, শান্তিকর্ম্মে পশ্চিমে, উচ্চাটনে বায়ুকোণে, মারণকার্য্যে দক্ষিণদিকে কুণ্ড খনন করিবে। অন্যান্যতন্ত্রের প্রমাণে জানা যায় যে, ব্রাহ্মণের চতুরস্র, ক্ষত্রিয়ের বর্ত্তুল, বৈশ্যের অর্দ্ধচন্দ্রাকৃতি এবং শূদ্রের ত্রিকোণকুণ্ড প্রশস্ত। কোন কোন তান্ত্রিকের মতে চতুরস্র কুণ্ড সর্ব্ববর্ণের পক্ষে বিধেয়। তাঁহারা এই প্রমাণ প্রদর্শন করেন যে, মহাদেব পার্ব্বতীকে বলিয়াছেন, হে মহেশ্বরি! চতুরস্রকুণ্ডে সর্ব্বকর্ম্ম সাধন করিতে পারে। অন্যান্য তন্ত্রে লিখিত আছে যে, চতুরস্রকুণ্ড সর্ব্বকার্য্যের অধিকারী ও সর্ব্বফলপ্রদ।

এইক্ষণ গৃহাদিকরণে হস্তনিয়ম কথিত হইতেছে। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, রথ, দোলিকা, পোত, শকট, এই সকল অঙ্গুল্যাদি পরিমাণে পরিমিত করিয়া প্রস্তুত করিবে, কদাচ অন্য কোন পরিমাণ স্বীকার করিবে না। তন্ত্রে লিখিত আছে যে, পরিমাণক্রিয়া উক্ত কিম্বা অনুক্ত থাকুক, সর্ব্বত্রই যজমান পরিমাণকরিয়া কার্য্য করিবে, ইহাই তান্ত্রিক পণ্ডিতবর্গের ব্যবস্থা। কর্ত্তার দক্ষিণ হস্তের মধ্যমাঙ্গুলির চতুর্ব্বিংশতি পর্ব্বের পরিমাণকে তন্ত্রবিৎ পণ্ডিতগণ একহস্ত পরিমাণ বলিয়া থাকেন। সর্ব্বশাস্ত্রেই এইরূপ হস্তপরিমাণ পরিকল্পিত হইয়াছে

যজমানাসন্নিধানে পুনঃ। যবানাং তণ্ডুলৈরেকমঙ্গুলং চাষ্টভির্ভবেৎ। অদীর্ঘযোজিতৈর্হস্ত-চতুর্ব্বিংশভিরঙ্গুলৈঃ। বয়সোঽনুক্রমে পুনঃ—অষ্টভিস্তৈর্ভবেৎ জ্যেষ্ঠং মধ্যমং সপ্তভির্যবৈঃ। কন্যসং ষড়্‌ভিরুদ্দিষ্টমঙ্গুলং মুনিসত্তমৈঃ। সহস্রে খলু হোতব্যে কুর্য্যাৎ কুণ্ডং করাত্মকং। দ্বিহস্তমযুতে তচ্চ লক্ষহোমে চতুষ্করং। ষট্‌করে বেদলক্ষণ্ডাষ্টকরে দশলক্ষকং। দশহস্তন্তু কোট্যাং বৈ হস্তসংখ্যা ব্যবস্থিতা। দশহস্তাৎ পরং কুণ্ডং নাস্তি হোমে মহীতলে। শারদায়াং—কোট্যামষ্টকরং স্মৃতমিতি। দ্রব্যস্য গুরুত্বাঽগুরুত্বেন বোদ্ধব্যং। তথাচ—একহস্তমিতং কুণ্ডমেকলক্ষে বিধীয়তে। অত্রাজ্যহোমে মধু ঘৃত-দূর্ব্বা-করবীরাদিহোমে চ বোদ্ধব্যং। তথা—মুষ্টিমাত্রমিতং কুণ্ডং শতার্দ্ধে চ প্রচক্ষ্যতে। শতহোমেঽরত্নিমাত্রং হস্তমাত্রং সহস্রকে। দ্বিহস্তমযুতে লক্ষে চতুর্হস্ত মুদাহৃতং। দশলক্ষে তু ষড়্‌হস্তং কোট্যামষ্টকরং স্মৃতং। একহস্তমিতে কুণ্ডে লক্ষমেকং বিধীয়তে। লক্ষাণাং দশকং যাবৎ তাবদ্ধস্তেন বর্দ্ধয়েৎ। দ্বিহস্তাদিকুণ্ডমানং তু গৌতমীয়ে—পূর্ব্বপূর্ব্বস্য কুণ্ডস্য কোণসূত্রন্তু যদ্ভবেৎ। উত্তরোত্তরকুণ্ডানাং মানং তৎ পরিকীর্ত্তিতং। কর্ণসূত্রপ্রমাণেন দ্বিহস্তং কুণ্ডমাহরেৎ। সর্ব্বকুণ্ডেষু সর্ব্বত্র বর্দ্ধয়েদ্বিধিনামুনা। কুণ্ডপ্রকরণে বিশেষমাহ গৌতমীয়ে—

---

এবং সর্ব্বকার্য্যে উক্তরূপে হস্তপরিমাণ গ্রহণ করিয়া কার্য্য করিবে। যে সময়ে যজমান উপস্থিত না থাকে, তখন অষ্ট যবতণ্ডুলে এক অঙ্গুল কল্পনা করিয়া ঐরূপ চতুর্ব্বিংশতি অঙ্গুলে এক হস্ত ধরিয়া কার্য্য করিবে। কিন্তু ঐ যব-তণ্ডুল দীর্ঘভাবে যোজনা করিবে না, তাহার প্রস্থভাগ গ্রহণ করিতে হইবে। যজমানের বয়সের অনুমানানুসারে অঙ্গুলির পরিমাণও ত্রিবিধ কল্পিত হইয়া থাকে। অষ্টযবে এক জ্যেষ্ঠ অঙ্গুল, সপ্ত যবে মধ্যম এবং ছয় যবে কনিষ্ঠ অঙ্গুলি হইয়া থাকে। এইরূপে তন্ত্রবিদ্ মুনিগণ অঙ্গুলিপরিমাণ কল্পনা করিয়াছেন। যে স্থানে সহস্রসংখ্যক হোম করিতে হইবে, সেই স্থলে একহস্তপরিমিত কুণ্ড করিবে। এইরূপে দশসহস্র হোমে দুই হস্ত, লক্ষহোমে চারি হস্ত, চারি লক্ষে ছয় হস্ত, দশলক্ষে অষ্ট হস্ত এবং কোটিহোমে দশহস্তপরিমিত কুণ্ড করিবে। কদাচ দশহস্তের অধিকপরিমাণে কুণ্ড করিবে না। সারদাতন্ত্রে লিখিত আছে যে—কোটিহোমে অষ্টহস্তপরিমিত কুণ্ড করিবে এবং হোমীয়দ্রব্যের গুরুত্বাগুরুত্বানুসারে কুণ্ডের তারতম্য হইয়া থাকে। অন্যান্য তন্ত্রের প্রমাণে জানা যায় যে, লক্ষহোমস্থলে একহস্তপরিমিত কুণ্ড করিবে। এই ব্যবস্থা কেবল আজ্যদ্বারা হোমস্থলে এবং যে স্থলে কেবল ঘৃত, মধু, দূর্ব্বা ও করবীরাদিদ্বারা হোম উক্ত আছে, সেই স্থলে বুঝিতে হইবে। তন্ত্রান্তরে লিখিত আছে যে, শতার্দ্ধহোমে মুষ্টিমাত্রপরিমিত কুণ্ড করিবে, শতহোমে অরত্নিপরিমিত, সহস্রহোমে এক হস্ত, দশসহস্রে দ্বিহস্ত, লক্ষহোমে চতুর্হস্ত, দশলক্ষে ছয় হস্ত এবং কোটিহোমে অষ্টহস্তপরিমিত কুণ্ড করিয়া হোম করিতে হইবে। তন্ত্রান্তরপ্রমাণে জানা যায় যে, একহস্তপরিমিত কুণ্ডে একলক্ষ হোম করিতে পারে। একলক্ষের পর দশলক্ষ পর্য্যন্ত প্রতি লক্ষে এক এক হস্ত করিয়া কুণ্ডপ্রমাণ বর্দ্ধিত করিবে। দ্বিহস্তাদি কুণ্ডের পরিমাণবিষয়ে গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, পূর্ব্ব পূর্ব্ব কুণ্ডের কোণপরিমাণ যত হইবে, সেই পরিমাণে উত্তরোত্তর কুণ্ড করিবে। এইরূপে কর্ণসূত্রপ্রমাণে সকল কুণ্ডের

ততঃ কুণ্ডং খনেম্মন্ত্রী যথাশাস্ত্রবিধানতঃ। ত্যক্ত্বা সর্পস্য গাত্রঞ্চ শিরোদেশং প্রযত্নতঃ। শিরোঘাতে ভবেম্মৃত্যুঃ পিণ্ডেষু পিণ্ডঘাতনং। পুচ্ছে তু দুঃখসংভূতিঃ ক্রোড়ে সর্ব্বার্থসাধনং॥

নাগশির-আদি-নির্ণয়ো যথা—বাস্তুপ্রমাণেন তু গাত্রকেন বামেন শেতে খলু নিত্যকালং। ত্রিভিস্তু মাসৈঃ পরিবৃত্য ভূমৌ তং বাস্তুনাগং প্রবদন্তি সিদ্ধাঃ। ভাদ্রাদিকে বাসবদিক্‌শিরাঃ স্যাৎ মার্গাদিকেষু ত্রিষু যাম্যমূর্দ্ধা। প্রত্যক্‌শিরাঃ স্যাৎ খলু ফাল্গুনাদৌ জ্যৈষ্ঠাদি কৌবেরশিরাঃ স নাগঃ। যাবান্‌কুণ্ডস্য বিস্তারঃ খননং তাবদিষ্যতে। খাতাধিকে ভবেদ্রোগী হীনে বন্ধুধনক্ষয়ঃ। বক্রকুণ্ডে তু সন্তাপো মরণং ছিন্নমেখলে। মেখলারহিতে শোকো হ্যধিকে বিত্তসংক্ষয়ঃ। ভার্য্যাবিনাশকং প্রোক্তং কুণ্ডং যোন্যা বিনাকৃতং। অপত্যধ্বংসনং প্রোক্তং কুণ্ডং কণ্ঠবিবর্জ্জিতং। সাত্ত্বিকী মেখলা পূর্ব্বা দ্বিতীয়া রাজসী স্মৃতা। তৃতীয়া তামসী প্রোক্তা মেখলানাং বিনির্ণয়ঃ। কুণ্ডানাং মেখলাস্ত্রিস্রো মুষ্টিমাত্রে তু তাঃ ক্রমাৎ। উৎসেধাযামতো জ্ঞেয়া দ্বেকার্দ্ধাঙ্গুলিসম্মিতা। অরত্নিমাত্রকুণ্ডে তু তাস্ত্রিদ্ব্যেকাঙ্গুলাত্মিকাঃ। হস্তমাত্রমিতে কুণ্ডে বেদাগ্নিনয়নাঙ্গুলাঃ। কুণ্ডে দ্বিহস্তে তা

প্রমাণ বর্দ্ধিত করিতে হইবে। গৌতমীয়তন্ত্রে কুণ্ডপ্রকরণে বিশেষ লিখিত আছে যে, শাস্ত্রোক্তবিধানক্রমে কুণ্ড খনন করিবে। নাগের শিরোদেশ পরিত্যাগ করিয়া কুণ্ড খনন করা বিধেয়। নাগের শিরোদেশে কুণ্ড খনন করিয়া হোম করিলে সাধকের মৃত্যু হয় এবং পুচ্ছস্থানে কুণ্ড করিলে হোমকর্ত্তার দুঃখ হইয়া থাকে॥

নাগের শিরঃপ্রভৃতি নির্ণয় কথিত হইতেছে। নাগ বাস্তুপ্রমাণে সর্ব্বদা বামপার্শ্বে শয়ন করিয়া আছে। তিন তিন মাসে শিরঃ পরিবর্ত্তন করে। ভাদ্র, আশ্বিন ও কার্ত্তিক এই তিন মাসে নাগ পূর্ব্বশিরে শয়ান থাকে। অগ্রহায়ণ, পৌষ ও মাঘ এই তিন মাসে দক্ষিণশিরে, ফাল্গুন, চৈত্র ও বৈশাখ এই তিন মাসে পশ্চিমশিরে এবং জ্যৈষ্ঠ, আষাঢ় ও শ্রাবণ এই তিন মাসে নাগ উত্তরশিরে শয়ন করিয়া থাকে। এইরূপ গণনাদ্বারা নাগশিরঃ বিবেচনা করিয়া কুণ্ডখনন করিবে। কুণ্ডের বিস্তারপরিমাণ যত, খননপরিমাণও তত হইবে, ইহার ন্যূনাধিক্য করিবে না। বিস্তারপরিমাণ হইতে খাতপরিমাণ অধিক হইলে হোমকর্ত্তার রোগ হইয়া থাকে এবং বিস্তারের ন্যূনপরিমাণে খনন করিয়া হোম করিলে বন্ধু ও ধন বিনাশ হয়। কুণ্ড বক্র হইলে সাধকের সন্তাপ, মেখলা ছিন্ন হইলে মৃত্যু, মেখলাশূন্য কুণ্ডে হোম করিলে শোক, মেখলা অধিক হইলে বিত্তক্ষয় হইয়া থাকে। যে কুণ্ড যোনিবিহীন, তাহাতে হোম করিলে ভার্য্যাবিনাশ হয়। কণ্ঠবিহীন কুণ্ডে হোম করিলে সন্তান বিনাশ পায়। মেখলা তিনপ্রকার—প্রথম সাত্ত্বিকী, দ্বিতীয় রাজসী এবং তৃতীয় তামসী। এইপ্রকারে কুণ্ডের ত্রিবিধ মেখলা নির্ণয় করিয়া হোম করিতে হইবে। ঐ সকল মেখলার উচ্চতার তারতম্যে সাত্ত্বিক্যাদি নির্ণয় করিবে। মুষ্টিমাত্রপরিমিত কুণ্ডে সাত্ত্বিকী মেখলা দুই অঙ্গুলি, রাজসীমেখলা একাঙ্গুলি এবং তামসী মেখলা অর্দ্ধাঙ্গুলিপরিমিত উচ্চ হইবে। অরত্নিপরিমিত কুণ্ডের সাত্ত্বিকীমেখলা তিন অঙ্গুলি, রাজসী মেখলা দুই অঙ্গুলি এবং তামসী মেখলা একাঙ্গুলপরিমাণে উচ্চ করিবে। এক-

জ্ঞেয়া রসবেদগুণাঙ্গুলাঃ। চতুর্হস্তে তু তা জ্ঞেয়া বসুতর্কযুগাঙ্গুলাঃ। কুণ্ডে রসকরে তাস্তু পংক্ত্যষ্টর্ত্ত্বঙ্গুলাঃ ক্রমাৎ। বসুহস্তমিতে কুণ্ডে ভানুপংক্ত্যষ্টকাঙ্গুলাঃ। দশহস্তমিতে কুণ্ডে মনুভানুদশাঙ্গুলাঃ। বিস্তারোৎসেধতো জ্ঞেয়া মেখলাঃ সর্ব্বতো বুধৈঃ। হোতুরগ্রে যোনিরাসামুপর্য্যশ্বত্থপত্রবৎ। মেখলানাং ভবেদন্তঃ পরিতোনেমিরঙ্গুলা। একহস্তস্য কুণ্ডস্য বর্দ্ধয়েৎ তাঃ ক্রমাৎ সুধীঃ। দশহস্তান্তমন্যেষামর্দ্ধাঙ্গুলবশাৎ পৃথক্। একহস্তস্য একহস্তান্তস্য। নাভিযোন্যোরেকমানস্য দৃষ্টত্বাৎ। গৌতমীয়ে—প্রথমে মেখলে যোনিং কুণ্ডোষ্ঠীং হোতুরগ্রতঃ। কুর্য্যাৎ গজোষ্ঠবত্তাস্তু কুণ্ডবিৎ সর্ব্বলক্ষণাং। মুষ্ট্যরত্ন্যেকহস্তানাং কুণ্ডানাং যোনিরীরিতা। ষট্চতুর্দ্ব্যঙ্গুলায়ামবিস্তারোন্নতিশালিনী। একাঙ্গুলস্তু যোন্যগ্রং কুর্য্যাদীষদধোমুখং। একৈকাঙ্গুলতো যোনিং কুণ্ডেষন্যেষু বর্দ্ধয়েৎ। যবদ্বয়প্রমাণেন যোন্যগ্রমপি বর্দ্ধয়েৎ। গণেশবিমর্ষিণ্যাং—মেখলানাং বহিঃস্থানং স্থলমিত্যভিধীয়তে। চতুরস্রস্থলারব্ধং নালং মধ্যে সরন্ধ্রকং। স্থূলমূলস্তু সূক্ষ্মাগ্রং তন্নালং স্যান্মনোহরং। বাহ্যস্থমেখলাবাহ্যস্থলাদারভ্য কারয়েৎ। তথা—স্থলাদারভ্য নালং স্যাৎ যোন্যা মধ্যে সরন্ধ্রকং। সরন্ধ্রকমিত্যুভয়ত্র সম্বধ্যতে। তদুক্তং গৌতমীয়ে—স্থলাদারভ্য নালং স্যাৎ সরন্ধ্রং যোনি-

---

হস্তপরিমিত কুণ্ডের সাত্ত্বিকীমেখলা চারি অঙ্গুল, রাজসীমেখলা তিন অঙ্গুল এবং তামসীমেখলা দুই অঙ্গুলপরিমাণে উচ্চ হইবে। দ্বিহস্তপরিমিত কুণ্ডের সাত্ত্বিকীমেখলা ছয় অঙ্গুল, রাজসীমেখলা চারি অঙ্গুল এবং তামসীমেখলা তিন অঙ্গুল; চারিহস্তপরিমিত কুণ্ডের সাত্ত্বিকীমেখলা অষ্ট অঙ্গুল, রাজসীমেখলা ছয় অঙ্গুল এবং তামসীমেখলা চারি অঙ্গুল উচ্চ হইবে। এইরূপ ছয়হস্তপরিমিত কুণ্ডের দশ অঙ্গুল, অষ্ট অঙ্গুল এবং ছয় অঙ্গুল। অষ্টহস্তপরিমিত কুণ্ডের দ্বাদশ অঙ্গুল, দশ অঙ্গুল ও অষ্ট অঙ্গুল এবং দশহস্তপরিমিত কুণ্ডের চতুর্দ্দশাঙ্গুল, দ্বাদশাঙ্গুল ও দশাঙ্গুল পরিমাণে সাত্ত্বিকাদি মেখলার উচ্চতা হইবে। মেখলার বিস্তার ও উৎসেধদ্বারা সাত্ত্বিক্যাদি পরিজ্ঞাত হইবে। হোতার সম্মুখে মেখলাসকলের উপরিভাগে অশ্বত্থপত্রাকৃতি যোনি হইবে। মেখলার মধ্যে অঙ্গুলপরিমিত নেমি করিবে। মুষ্টিপরিমিত অরত্নিমাত্র ও একহস্তপরিমিত কুণ্ডের মেখলা ক্রমশঃ বর্দ্ধিত করিবে। তৎপর দশহস্তান্ত অন্যান্য কুণ্ডের মেখলা অর্দ্ধাঙ্গুলিপরিমাণে বর্দ্ধিত করিতে হইবে। তাহা না হইলে নাভি ও যোনির এক পরিমাণ সম্ভব হয় না, কিন্তু উক্ত উভয়ের এক পরিমাণ হওয়া আবশ্যক। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, প্রথমে দুইটি মেখলা করিয়া পরে হোতার সম্মুখে কুণ্ডের ওষ্ঠস্বরূপ গজোষ্ঠের ন্যায় সুলক্ষণান্বিত যোনি করিবে। মুষ্টিপরিমিত অরত্নিমাত্র ও হস্তপ্রমাণ কুণ্ডের যোনি ক্রমতঃ ষড়ঙ্গুল, চতুরঙ্গুল ও দ্ব্যঙ্গুল পরিমাণে বিস্তার ও উন্নতশালিনী হইবে। যোনির অগ্রভাগ একাঙ্গুল করিবে এবং উহা অধোদিকে কিঞ্চিৎ বক্রভাবে থাকিবে। অন্যান্য কুণ্ডের যোনি একাঙ্গুল এবং যোনির অগ্র যবদ্বয়প্রমাণ বর্দ্ধিত করিবে। গণেশবিমর্ষিণীগ্রন্থে লিখিত আছে যে, মেখলার বহিঃস্থানকে স্থল বলে। চতুরস্রের বহিঃস্থান হইতে আরম্ভ করিয়া মধ্যভাগে রসন্ধ্র নাল করিবে। ঐ নালের মূলদেশ স্থূল ও অগ্রভাগ সূক্ষ্ম হইবে। উহা বাহ্যস্থ মেখলার বাহ্যস্থান হইতে প্রবৃত্ত হইবে। অন্যান্য তন্ত্রে লিখিত আছে যে, মেখলার বহিঃস্থ স্থান হইতে আরম্ভ করিয়া যোনিমধ্যে রন্ধ্রযুক্ত নাল করিবে। গৌতমীয়তন্ত্রে লিখিত

মধ্যতঃ। সূক্ষ্মাগ্রং স্থূলমূলঞ্চ সরন্ধ্রং নালমিষ্যতে। যোনিমধ্যে বিলং কুর্য্যাত্তদাজ্যগ্রাহি-সংজ্ঞকং। মধ্যতো মধ্যপর্য্যন্তমিত্যর্থঃ। তথা বাশিষ্ঠে—পৃষ্ঠোন্নতা গজোষ্ঠীব সচ্ছিদ্রা মধ্যমুন্নতা। সরন্ধ্রমিতি মধ্যমেখলায়ামিত্যর্থঃ। তথাচ—নালমেখলয়োর্ম্মধ্যে পরিধেঃ স্থাপনায় চ। রন্ধ্রং কুর্য্যাত্তথা বিদ্বান্ দ্বিতীয়মেখলোপরি। পরিধিস্তু—বাহুমাত্রা পরিধয়-ঋজবঃ সত্বতোঽব্রণাঃ। ত্রয়ো ভবন্ত্যশীর্ণাগ্রা একেষাস্তু চতুর্দ্দিশং। মুষ্ট্যরত্নৈকহস্তানাং নাভি-রুৎসেধতারতঃ। নেত্রবেদাঙ্গুলোপেতা কুণ্ডেষ্বন্যেষু বর্দ্ধয়েৎ। যবদ্বয়ক্রমেণৈব নাভিং পৃথগুদারধীঃ। যোনিকুণ্ডে যোনিমজকুণ্ডে নাভিঞ্চ বর্জ্জয়েৎ। নাভিক্ষেত্রং ত্রিধা ভিত্ত্বা মধ্যে কুর্ব্বীত কর্ণিকাং। বহিরংশদ্বয়েনাষ্টৌ পত্রাণি পরিকল্পয়েৎ। নবকুণ্ডপক্ষে যোনি-নিয়মমাহ। সিদ্ধান্তশেখরে—ইন্দ্রাগ্নিযমদিক্‌কুণ্ডে যোনিঃ সৌম্যমুখী স্থিতা। যোনিঃ পূর্ব্বমুখান্যেষু পূর্ব্বেশানোত্তরা মতা (পূর্ব্বেণান্যতরা মতা)। হস্তমাত্রং স্থণ্ডিলং বা সংক্ষিপ্তে হোমকর্ম্মণি। অঙ্গুলোৎসেধসংযুক্তং চতুরস্রং সমন্ততঃ। আদায় দক্ষিণে পাণৌ স্রুবং ত্রিমধুরং হবিঃ। প্রাঙ্মুখো বহ্নিজায়ান্তে জুহুয়ান্মৃগজপাণিনা। নমোন্তে ন নমো দদ্যাৎ স্বাহান্তে দ্বিঠমেব চ। পূজায়া মাহুতৌ চৈব সর্ব্বাত্রায়ং বিধিঃ স্মৃতঃ। নমোঽন্ত ইতি পৌরাণিকমন্ত্রপরং। তথাচ ব্রহ্মপুরাণং—ওঙ্কারাদিসমাযুক্তং নমস্কারান্ত কীর্ত্তিতং। স্বনাম

আছে যে, ঐ স্থল হইতে আরম্ভ করিয়া যোনিমধ্যে সরন্ধ্র নাল করিতে হইবে। ঐ নালের অগ্রভাগ সূক্ষ্ম এবং মূলদেশ স্থূল হইবে। যোনির মধ্যদেশপর্য্যন্ত আজ্যগ্রহণার্থ গর্ত্ত খনন করিবে। বশিষ্ঠসংহিতায় লিখিত আছে যে, মধ্যমেখলার যোনির পৃষ্ঠদেশ উন্নত, গজোষ্ঠের ন্যায় সচ্ছিদ্র এবং মধ্যোন্নতা হইবে। তন্ত্রান্তরে লিখিত আছে যে, নাল ও মেখলার মধ্যে পরিধিস্থাপনার্থ দ্বিতীয় মেখলার উপরিভাগে রন্ধ্র করিবে। ঐ পরিধি বাহুমাত্র পরিমাণ-বিশিষ্ট, সরল ও ব্রণ শূন্য করিতে হইবে। নাল, মেখলা ও পরিধি এই তিনটীর অগ্রভাগ যেন শীর্ণ না হয়। প্রত্যেক কুণ্ডের চতুর্দ্দিকে মুষ্টি, অরত্নি অথবা হস্তপ্রমাণ নাভি করিবে। ঐ নাভি উন্নত ও বিস্তারশালী হওয়া বিধেয়। অন্যান্য কুণ্ডেতে তিন অঙ্গুল অথবা চারি অঙ্গুল পরিমাণ নাভি বর্দ্ধিত করিবে। পণ্ডিতগণ যবদ্বয় প্রমাণে নাভির উন্নতি করিবেন। যোনিকুণ্ডেতে যোনি এবং পদ্মকুণ্ডেতে নাভি করিবে না। নাভিক্ষেত্রকে তিন-ভাগে বিভক্ত করিয়া মধ্যভাগে কর্ণিকা এবং বহির্গত অংশদ্বয়ে অষ্টপত্র করিতে হইবে। সিদ্ধান্তশেখরে যে নবকুণ্ডের যোনি নিয়ম উক্ত আছে, তাহা এই স্থলে কথিত হইতেছে—পূর্ব্ব, অগ্নি ও দক্ষিণদিগ্বর্ত্তী কুণ্ডে উত্তরাভিমুখী যোনি করিবে এবং অন্যান্য কুণ্ডেতে পূর্ব্বাভিমুখী করিতে হইবে। সংক্ষিপ্ত হোমকার্য্যে একহস্ত পরিমিত স্থণ্ডিল করিয়া হোম করিতে পারে। উক্ত স্থণ্ডিলের বিশেষ নিয়ম এই—এক অঙ্গুল উৎসেধবিশিষ্ট চতুরস্র করিয়া দক্ষিণহস্তে স্রুবগ্রহণপূর্ব্বক পূর্ব্বাভিমুখী হইয়া ত্রিমধুযুক্ত হবিঃদ্বারা স্বাহান্তমন্ত্রে হোম করিবে। হোমকালে মৃগজহস্তে আহুতি দিতে হইবে। পূজা ও হোমকালে নমোঽন্তমন্ত্রের অন্তে নমঃ শব্দ এবং স্বাহান্তমন্ত্রের অন্তে স্বাহাপদ প্রয়োগ করিবে না। সর্ব্বত্র এই নিধি আদরণীয় জানিবে। "নমোঽন্তমন্ত্রের অন্তে নমঃ শব্দ প্রয়োগ করিবে না" এই বিধি

সর্ব্বসত্ত্বানাং মন্ত্র ইত্যভিধীয়তে। যথা ইদং পাদ্যং ওঁ আদিত্যায় নমঃ। ইদমর্ঘ্যং ওঁ আদিত্যায় নমঃ ইত্যাদি। দ্রব্যাদীনি সমুল্লিখ্য পশ্চাদুল্লেখয়েৎ সুরানিত্যাদি বচনাৎ। ন তু আদিত্যায় নমঃ এতৎ পাদ্যং সূর্য্যায় নমঃ ইত্যাদি। তান্ত্রিকেনায়ং নিয়মঃ অর্ঘ্যাদৌ বৈষম্যং স্যাৎ। মন্ত্রেণোঙ্কারপূতেন স্বাহান্তেন বিচক্ষণঃ। স্বাহাবসানে জুহুয়াৎ ধ্যায়ন্ বৈ মন্ত্রদেবতাং। ওঙ্কারপূতেনেত্যাদি। ইদমপি বৈদিকমন্ত্রপরং। অন্যথা মন্ত্রান্তরপ্রসঙ্গঃ। তেন স্বাহান্তমন্ত্রে স্বাহান্তরং ন বক্তব্যং। স্রুবস্য পঞ্চাঙ্গুলং ত্যক্ত্বা শঙ্খমুদ্রয়া ধারণং। তদাহ— পঞ্চাঙ্গুলং বহিস্ত্যক্ত্বা ধারয়েৎ শঙ্খমুদ্রয়েতি। যত্র হোমসংখ্যা নোক্তা তত্র চ। সংখ্যা নোক্তা শতং সাষ্টং সহস্রং বা জপাদিষু॥

অথ নিত্যহোমঃ। তদুক্তং সোমভুজগাবল্যাং—নাজপ্তঃ সিধ্যতে মন্ত্রো নাহুতশ্চ ফলপ্রদঃ। নাদিষ্টো যচ্ছতে কামান্ তস্মাত্রিতয়মর্চ্চয়েৎ। পূজয়া লভতে পূজাং জপাৎ সিদ্ধির্ন সংশয়ঃ। বিভূতিঞ্চাগ্নিকার্য্যেণ সর্ব্বসিদ্ধিঞ্চ বিন্দতি। নীলতন্ত্রেপি—নিত্যহোমং প্রবক্ষ্যামি

পৌরাণিক মন্ত্রে বুঝিতে হইবে, অর্থাৎ পৌরাণিক নমঃশব্দান্ত মন্ত্রের পরে নমঃ শব্দ দিবে না ইহাই ব্যবস্থা। ব্রহ্মপুরাণে লিখিত আছে যে, দেবতার নামের আদিতে ওঙ্কার এবং অন্তে নমঃ শব্দ যোগ করিলে সেই দেবতার মন্ত্র হয়। যখন যে দ্রব্য নিবেদন করিবে, তখন অগ্রে সেই দ্রব্যের নাম এবং পরে ওঙ্কারপূর্ব্বক নমঃ শব্দান্ত নাম উল্লেখ করিয়া দেবতাকে নিবেদন করিবে। যথা এতৎ পাদ্যং ওঁ আদিত্যায় নমঃ এবং ইদমর্ঘ্যং ওঁ আদিত্যায় নমঃ ইত্যাদিরূপে পূজা করিবে কিন্তু ওঁ আদিত্যায় নমঃ এতৎ পাদ্যং ইত্যাদিরূপে মন্ত্রের পরে দ্রব্যের উল্লেখ করিবে না। তান্ত্রিক পূজাতে উক্ত নিয়ম আদরণীয় নহে। তাহাহইলে অর্ঘ্যাদি প্রদানকালে বৈষম্য ঘটে। বিচক্ষণ ব্যক্তি ওঙ্কারপূর্ব্ব স্বাহান্তমন্ত্রে হোম করিবে। স্বাহাপদ প্রয়োগের পর মন্ত্র ও দেবতাকে ধ্যান করিয়া হোম করিতে হইবে। কিন্তু কেবল বৈদিকমন্ত্রেরই আদিতে ওঙ্কার যোগ করিতে হইবে, তান্ত্রিকমন্ত্রের আদিতে ওঙ্কার যোগকরিবে না। তান্ত্রিক মন্ত্রের আদিতে ওঙ্কার যোগ করিলে মন্ত্রান্তরাপত্তি হয়। তান্ত্রিকমন্ত্রে বর্ণসংখ্যা নির্দ্দিষ্ট আছে, তাহাতে ওঙ্কার যোগ করিলে বর্ণসংখ্যা অধিক হয়। অতএব স্বাহান্তমন্ত্রের পরে অন্য স্বাহাপদ প্রয়োগ করিবে না। স্রুবের মূলে পঞ্চাঙ্গুল পরিত্যাগ করিয়া শঙ্খমুদ্রায় স্রুবগ্রহণপূর্ব্বক হোম করিতে হয়। যে স্থলে জপ ও হোমের সংখ্যা উক্ত নাই, সেই স্থলে অষ্টোত্তর শত অথবা অষ্টোত্তর সহস্র সংখ্যায় জপ ও হোম করিবে।

অনন্তর নিত্য হোমবিধি কথিত হইতেছে, সোমভুজগাবলীগ্রন্থে লিখিত আছে যে, মন্ত্র জপ না করিলে সেই মন্ত্রসিদ্ধ হয় না, হোম না করিলে সেই মন্ত্র কোন ফলপ্রদান করে না এবং অনাদিষ্ট মন্ত্রজপ করিলে কোন অভিলাষ পূর্ণ হয় না। অতএব সর্ব্বপ্রযত্নে জপ, হোম ও মন্ত্রগ্রহণ এই তিন কার্য্য করিবে। দেবতার পূজা করিলে সর্ব্বত্র সম্মান লাভ হয়, মন্ত্র জপ করিলে সাধক সিদ্ধ হইতে পারে এবং হোম করিলে সর্ব্বপ্রকার সম্পত্তি লাভ ও সর্ব্বকার্য্য সিদ্ধি হইয়া থাকে। নীলতন্ত্রে লিখিত আছে যে, নিত্য হোম বলিব, যে ব্যক্তি প্রতিদিন হোম করে, তাহার সর্ব্বসিদ্ধি লাভ হয়।

সর্ব্বার্থং যেন বিন্দতি। সপর্য্যাং সম্যগাপাদ্য বলিপূর্ব্বং চরেদ্বিধিং। ততো হোমং তর্প-ণঞ্চ চরেৎ সাধকসত্তমঃ। বলিবৈশ্যাদিকঞ্চৈব ব্রাহ্মণঃ সমুপাচরেৎ। অর্ঘ্যোদকেন সংপ্রোক্ষ্য তিস্রোরেখাঃ সমালিখেৎ। বিধিবদগ্নিমানীয় ক্রব্যাদেভ্যো নমস্তথা। মূলমন্ত্রং সমুচ্চার্য্য কুণ্ডে বা স্থণ্ডিলেপি বা। ভূমৌ বা সংস্তরেদ্বহ্নিং ব্যাহৃতিত্রিতয়েন চ। স্বাহান্তেন ত্রিধা হুত্বা ষড়ঙ্গহবনং চরেৎ। ততো দেবীং সমাবাহ্য মূলেন ষোড়শাহুতিং। হুত্বা স্তুত্বা নম-স্কৃত্য বিসৃজেদিন্দুমণ্ডলে। শ্যামাদৌ বিশেষঃ। ভৈরবাংশ্চ হুনেদষ্টৌ আজ্যান্বিততিলৈঃ শুভৈঃ। পূর্ব্বাদিদিক্‌ক্রমেণৈব ততো হোমং সমাচরেৎ॥

অথ সংক্ষেপহোমপ্রয়োগঃ। কুণ্ডে বা স্থণ্ডিলে বাপি বীক্ষণাদিভিঃ সংস্কৃতে। প্রাগগ্রা উদগগ্রাশ্চ তিস্রোরেখাঃ সমালিখেৎ। তথাচ—বীক্ষণং মূলমন্ত্রেণ শরেণ তাড়নং মতং। তেনৈব প্রোক্ষণং প্রোক্তং বর্ম্মণাভ্যুক্ষণং মতং। ততো মূলমুচ্চার্য্য ওঁ কুণ্ডায় নমঃ ইতি সংপূজ্য প্রাগগ্রা উদগগ্রাস্তিস্রস্তিস্রো রেখাঃ কর্ত্তব্যাঃ। প্রাগগ্রেষু মুকুন্দেশপুরন্দরান্ প্রাদ-ক্ষিণ্যেন সংপূজ্য উদগগ্রেষু ব্রহ্মবৈবস্বতেন্দূন্ পূজয়েৎ। সুন্দরীপক্ষে তু সর্ব্বত্র ষট্‌তারী প্রয়োগঃ। ষট্‌তারী চ—ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ ব্রহ্মণে নমঃ। এবংক্রমেণ পূজয়েৎ। তথা

সাধক দেবতার পূজা করিয়া বলিপ্রদানপূর্ব্বক হোম ও তর্পণ করিবে। ব্রাহ্মণ প্রতিদিন বলিবৈশ্য কর্ম্মসমাপন করিয়া হোমকরিবে। প্রথমে হোমের স্থান অর্ঘ্যোদকদ্বারা প্রোক্ষণ করিয়া সেই স্থানে পূর্ব্বাগ্র রেখাত্রয় অঙ্কিত করিবে। অনন্তর বিধিপূর্ব্বক অগ্নি আনিয়া ওঁ ক্রব্যাদেভ্যো নমঃ এই মন্ত্রে কিঞ্চিৎ অগ্নি পরিত্যাগ করিবে। অনন্তর মূলমন্ত্র উচ্চারণপূর্ব্বক কুণ্ডে, স্থণ্ডিলে অথবা ভূমিতে অগ্নি স্থাপন করিবে। তৎপরে ওঁ ভূঃস্বাহা, ওঁ ভুবঃ স্বাহা, ওঁ স্বঃ স্বাহা এই ব্যাহৃতি মন্ত্রে আহুতিত্রয় প্রদান করিয়া দেবতার ষড়ঙ্গমন্ত্রে ষড়াহুতি দিতে হইবে। তৎপরে মূলমন্ত্রে ষোড়শাহুতি প্রদান করিয়া সঙ্কল্পান্তে যথোক্ত হোম করিবে এবং হোমান্তে স্তুতিপাঠ ও নমস্কার করিয়া ইন্দুমণ্ডলে বিসর্জ্জন করিবে। শ্যামাদি দেবতার হোমে পূর্ব্বাদি অষ্টদিকে অসিতাঙ্গাদি অষ্টভৈরবকে ঘৃত ও তিলসহকারে অষ্টাহুতি প্রদান করিতে হইবে॥

অনন্তর সংক্ষেপ হোমপদ্ধতি কথিত হইতেছে কুণ্ড অথবা স্থণ্ডিল নির্ম্মাণ করিয়া বীক্ষণাদি সংস্কারপূর্ব্বক পূর্ব্বাগ্র রেখাত্রয় ও উত্তরাগ্রতিন রেখা অঙ্কিত করিবে। তন্ত্রে লিখিত আছে মূলমন্ত্রে স্থণ্ডিলাদি অবলোকন, ফুট্ এই মন্ত্রে তাড়ন এবং মূলমন্ত্রে প্রোক্ষণ করিয়া পুনর্ব্বার হুঁ এই মন্ত্রে অভ্যুক্ষণ করিবে। অনন্তর মূলমন্ত্র উচ্চারণ করিয়া ওঁ কুণ্ডায় নমঃ এই মন্ত্রে পূজা করিবে এবং পূর্ব্বাগ্র ও উত্তরাগ্র তিন তিন রেখা দিতে হইবে। পূর্ব্বাগ্র রেখাত্রয়ে দক্ষিণাদিক্রমে ওঁ মুকুন্দায় নমঃ ওঁ ঈশায় নমঃ এবং পুরন্দরায় নমঃ এই মন্ত্রে পূজা করিবে এবং উত্তরাগ্র রেখাত্রয়ে ওঁ ব্রহ্মণে নমঃ, ওঁ বৈবস্বতায় নমঃ এবং ওঁ ইন্দবে নমঃ এই মন্ত্রে পূজা করিতে হইবে। সুন্দরীপক্ষে ষট্‌তারীমন্ত্রে পূজা করিতে হইবে। ষট্‌তারীমন্ত্র মূলে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে।

ব্রহ্মসংহিতায়াং হোমকাণ্ডে—ঐশান্যাং বেদিকাং হস্তবিস্তারোন্নতিশালিনীং। কৃত্বাস্মিন্ স্থাপয়েৎ কুম্ভং যথোক্তক্রমযোগতঃ। তত্র সংপূজয়েদ্দেবং যথাবিধ্যুপচারকৈঃ। ততো হোমং প্রকুর্ব্বীত দেবতাসন্নিধানতঃ। ততঃ কুণ্ডমধ্যে ষট্‌কোণবৃত্ত-ত্রিকোণং তদ্বহিরষ্টদল-পদ্মং তদ্বহিশ্চতুরস্রং চতুর্দ্বারসমেতং লিখিত্বা তদুপরি মূলেন পুষ্পাঞ্জলীন্ দদ্যাৎ সুন্দরীপক্ষে তু বালয়া। ততঃ সর্ব্বাণি প্রণবেনাভ্যুক্ষ্য বহ্নের্যোগপীঠমর্চ্চয়েৎ। তদ্‌যথা—কর্ণিকোপর্য্যা-ধারশক্ত্যাদীন্ সংপূজ্যাগ্ন্যাদিকোণচতুষ্কেষু ওঁ ধর্ম্মায় নমঃ এবং জ্ঞানায় বৈরাগ্যায় ঐশ্বর্য্যায়। পূর্ব্বাদিদিক্ষু অধর্ম্মায় অজ্ঞানায় অবৈরাগ্যায় অনৈশ্বর্য্যায়। মধ্যে ওঁ অনন্তায় এবং পদ্মায় অং অর্কমণ্ডলায় দ্বাদশকলাত্মনে নমঃ উঁ সোমমণ্ডলায় ষোড়শকলাত্মনে নমঃ মং বহ্নিমণ্ডলায় দ্বাদশকলাত্মনে নমঃ। ততঃ কেশরেষু পূর্ব্বাদিমধ্যে চ ওঁ পীতায়ৈ নমঃ এবং শ্বেতায়ৈ নমঃ কৃষ্ণায়ৈ ধূম্রায়ৈ তীব্রায়ৈ স্ফুলিঙ্গ্যৈ রুচিরায়ৈ জ্বলিন্যৈ। ততো বহ্ন্যাসনায় নমঃ। ততো বাগীশ্বরীমৃতুস্নাতাং নীলেন্দীবরলোচনাং। বাগীশ্বরেণ সংযুক্তাং। ইতি ধ্যাত্বা ওঁ হ্রীঁ বাগীশ্বরায় নমঃ ওঁ হ্রীঁ বাগীশ্বর্য্যৈ নমঃ। ইতি পঞ্চোপচারৈঃ সংপূজ্য সূর্য্যকান্তাদিসংভূতং শ্রোত্রিয়গেহজং বা বহ্নিমানয়েৎ। সুন্দরীপক্ষে তু কামেশ্বরং কামেশ্বরীং পূজয়েৎ। গৌত-মীয়ে—পাষাণভবমগ্নিঞ্চ যদি বা হরণিসম্ভবং। শ্রোত্রিয়াণাং গেহজঞ্চ বনস্থং বাথবা হরেৎ। নিরগ্নিব্রাহ্মণাল্লব্ধো হ্যর্দ্ধলাভকরো ভবেৎ। ক্ষত্রবন্ধোশ্চতুর্থাংশং ফলং দদ্যাদ্ধুতাশনঃ। বৈশ্যাচ্ছূদ্রাচ্চ বিফলং জায়তে হোমকর্ম্মণি। তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন বহ্নিমুক্তং সমাহরেৎ।

---

ব্রহ্মসংহিতার হোমকাণ্ডে লিখিত আছে যে—মণ্ডপের ঈশানকোণে একহস্ত বিস্তৃত এবং একহস্ত উন্নতিশালী বেদি করিয়া সেই বেদির উপরি বিধিপূর্ব্বক কুম্ভ স্থাপন করিতে হইবে এবং সেই কুম্ভেতে যথাসম্ভবোপচারে দেবতার পূজা করিয়া দেবতার সন্নিধানে হোম করিবে। তৎপরে কুণ্ডমধ্যে ষট্‌কোণ তদ্বাহ্যে বৃত্ত তদ্বাহ্যে ত্রিকোণ ও তদ্বাহ্যে অষ্টদলপদ্ম অঙ্কিত করিয়া তদ্বাহ্যে চতুর্দ্বারসংযুক্ত চতুরস্র অঙ্কণ করিতে হইবে। সুন্দরীপক্ষে বালাবীজে পঞ্চ পুষ্পাঞ্জলি দিতে হইবে। অনন্তর প্রণবমন্ত্রে হোমীয় দ্রব্যসকল প্রোক্ষণ করিয়া বহ্নির যোগপীঠ অর্চ্চনা করিবে। বহ্নির যোগপীঠের অর্চ্চনা মূলে সুস্পষ্ট লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। পরে ঋতুস্নাতা, ইন্দীবর-লোচনা বাগীশ্বরযুক্তা বাগীশ্বরীকে ধ্যান করিয়া ওঁ হ্রীঁ বাগীশ্বরায় নমঃ ওঁ হ্রীঁ বাগীশ্বর্য্যৈ নমঃ এই মন্ত্রে পঞ্চোপচারে পূজা করিয়া সূর্য্যকান্তাদিমণিসম্ভূত অথবা শ্রোত্রিয় গেহস্থিত অগ্নি আনয়ন করিবে। সুন্দরীপক্ষে ওঁ কামেশ্বরায় নমঃ এবং ওঁ কামেশ্বর্য্যৈ নমঃ এই মন্ত্রে পূজা করিতে হইবে। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে পাষাণসম্ভূত অরণিজাত, অরণ্যস্থিত অথবা ব্রাহ্মণগেহস্থিত অগ্নি আনিয়া তাঁহাতে হোম করিতে হইবে। হোমকার্য্যে সাগ্নিক ব্রাহ্মণের নিকট অগ্নিগ্রহণ করিবে। নিরগ্নি ব্রাহ্মণের নিকট অগ্নিগ্রহণ করিয়া হোম করিলে হোমের অর্দ্ধফল হইয়া থাকে। ক্ষত্রিয় হইতে অগ্নি আনিয়া হোম করিলে চতুর্থাংশ ফল হয় এবং বৈশ্য কিম্বা শূদ্রের নিকট অগ্নি-গ্রহণ করিয়া হোম করিলে সেই হোম নিষ্ফল হইয়া থাকে। অতএব প্রশস্ত বহ্নিতে হোম করা বিধেয়। তন্ত্রান্তরে

তন্ত্রান্তরে—দ্বিজাতিভবনাদ্বাপি বহ্নিমানীয় সাধকঃ। বৌষড়ন্তেন মূলেন মন্ত্রিতং তং বিলোকয়েৎ। অগ্নিমাবাহয়েদস্ত্রমন্ত্রেণ তদনন্তরং। হুঁ ফড়ন্তেন মূলেন ক্রব্যাদাংশং পরিত্যজেৎ। তত্র ওঁ বহ্নের্যোগপীঠায় নমঃ। চতুর্দ্দিক্ষু ওঁ বামায়ৈ নমঃ। এবং জ্যেষ্ঠায়ৈ রৌদ্র্যৈ অম্বিকায়ৈ। ততো মূলমুচ্চার্য্য অমুকদেবতাকুণ্ডায় নমঃ। ইতি কুণ্ডং সংপূজ্য তদধো বাগীশ্বরীং তত্তদ্দেবতারূপাং ঋতুমতীং ধ্যাত্বা যথোক্তং বহ্নিমানীয় বীক্ষণাদিভিঃ সংস্কৃত্য বমিতি তস্মাদ্বহ্নিমুদ্ধৃত্য মূলমুচ্চার্য্য হুঁ ফট্ ক্রব্যাদেভ্যঃ স্বাহা ইত্যনেন ক্রব্যাদাংশং পরিত্যজ্য বহ্নিমন্ত্রেণ সংরক্ষ্য হুমিত্যবগুণ্ঠ্য ধেনুমুদ্রয়ামৃতীকৃত্য বাহুভ্যাং সমুদ্ধৃত্য কুণ্ডোপরি ত্রিঃ পরিভ্রাম্য জানুস্পৃষ্টমহীতলঃ শিববীজবুদ্ধ্যা আত্মনোঽভিমুখং দেব্যা যোনাবেনং ক্ষিপেৎ। ততো হ্রীঁ বহ্নিমূর্ত্তয়ে নমঃ ইত্যভ্যর্চ্চ্য বহ্নিচৈতন্যায় নমঃ ইতি চৈতন্যং সংযোজ্য ওঁ চিৎপিঙ্গল হন হন দহ দহ পচ পচ সর্ব্বজ্ঞাজ্ঞাপয় স্বাহা ইতি জ্বালয়েৎ। ততোঽগ্নিং প্রজ্বলিতং বন্দে জাদবেদং। হুতাশনং সুবর্ণবর্ণমমলং সমিদ্ধং বিশ্বতোমুখং। ইত্যুপতিষ্ঠেৎ। ততোঽগ্নে ত্বমমুকদেবতানামাসি ইতি নাম কৃত্বা ওঁ বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্ব্বকর্ম্মাণি সাধয় স্বাহা। অনেনার্ঘ্যাদিভিঃ সংপূজ্য ওঁ অগ্নের্হিরণ্যাদিসপ্তজিহ্বাভ্যো-নমঃ। ওঁ সহস্রার্চ্চিষে হৃদয়ায় নমঃ ইত্যাদি অগ্নিষড়ঙ্গেভ্যো নমঃ। ওঁ অগ্নয়ে জাতবেদসে ইত্যাদ্যষ্টমূর্ত্তিভ্যো নমঃ তদ্বাহ্যে ওঁ ব্রাহ্ম্যাদ্যষ্টশক্তিভ্যো নমঃ তদ্বহিঃ ওঁ পদ্মাদ্যষ্ট নিধিভ্যো নমঃ তদ্বাহ্যে ওঁ ইন্দ্রাদিলোকপালেভ্যো নমঃ তদ্বাহ্যে ওঁ বজ্রাদ্যস্ত্রেভ্যো-নমঃ। ততঃ প্রাদেশমাত্রং কুশপত্রদ্বয়ং ঘৃতমধ্যে নিঃক্ষিপ্য সব্যাপসব্যমধ্যভাগেষু ইড়াং পিঙ্গলাং সুষুম্নাং ধ্যাত্বা হোমং কুর্য্যাৎ। স্রুবেণ দক্ষিণভাগাদ্যাজ্যং গৃহীত্বা ওঁ অগ্নয়ে

লিখিত আছে যে, দ্বিজাতির গৃহহইতে অগ্নি আনিয়া সেই অগ্নিকে বৌষড়ন্ত মূলমন্ত্রে অভিমন্ত্রিত করিয়া অবলোকন করিবে। অনন্তর অস্ত্রায় ফট্ এই মন্ত্রে অগ্নির আবাহন করিয়া হুঁ ফড়ন্ত মূলমন্ত্রে ক্রব্যাদাংশ পরিত্যাগ করিবে। পরে ওঁ বহ্নের্যোগপীঠায় নমঃ ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে পূজাকরিয়া ঋতুমতী বাগীশ্বরী দেবীর ধ্যানপূর্ব্বক বহ্নি আনয়ন করিবে। অনন্তর বীক্ষণাদিদ্বারা বহ্নিসংস্কার করিয়া সেই বহ্নি হইতে ক্রব্যাদাংশ পরিত্যাগপূর্ব্বক ফট্ এই মন্ত্রে বহ্নিসংরক্ষণ, হুঁ এই মন্ত্রে অবগুণ্ঠন এবং ধেনুমুদ্রাদ্বারা অমৃতীকরণ করিয়া বাহুদ্বয়দ্বারা বহ্নিধারণ করিয়া কুণ্ডোপরি তিনবার পরিভ্রামণপূর্ব্বক জানুদ্বারা মহীতল স্পর্শ করতঃ শিববীজ চিন্তা করিতে করিতে আপনার অভিমুখে দেবীর যোনিস্থানে সেই অগ্নি স্থাপন করিবে। তৎপরে হ্রীঁ বহ্নিমূর্ত্তয়ে নমঃ এই মন্ত্রে পূজা এবং বং বহ্নিচৈতন্যায় নমঃ এই মন্ত্রে বহ্নির চৈতন্য সংযোজন করিয়া ওঁ চিৎপিঙ্গল হন হন ইত্যাদি মূলের লিখিতমন্ত্রে বহ্নি প্রজ্বালন করিবে। ওঁ অগ্নিং প্রজ্বলিতং বন্দে ইত্যাদি মন্ত্রে অগ্ন্যুপস্থান করিয়া অগ্নির উত্তরভাগে অগ্নির নামকরণপূর্ব্বক ওঁ বৈশ্বানরজাতবেদ ইত্যাদি মন্ত্রে অর্ঘ্যাদি উপচারদ্বারা পূজা করিবে এবং ওঁ অগ্নের্হিরণ্যাদি সপ্তজিহ্বাভ্যো নমঃ ইত্যাদি মূলের লিখিতমন্ত্রে পূজা করিতে হইবে। তৎপরে প্রাদেশ প্রমাণ কুশপত্রদ্বয় ঘৃতমধ্যে নিক্ষেপ করিয়া

স্বাহেতি অগ্নের্দ্দক্ষিণনেত্রে জুহুয়াৎ। বামভাগাদাজ্যং গৃহীত্বা ওঁসোমায় স্বাহা ইতি বামনেত্রেজুহুয়াৎ ততো মধ্যভাগাদাজ্যং গৃহীত্বা ওঁঅগ্নীসোমাভ্যাং স্বাহেত্যগ্নের্ললাটনেত্রে জুহুয়াৎ। পুনর্দ্দক্ষিণতঃ ওঁনমঃ ইতি ঘৃতং গৃহীত্বা ওঁঅগ্নয়ে স্বিষ্টিকৃতে স্বাহেতি অগ্নিমুখে। ততো মহাব্যাহৃতিহোমঃ ওঁভূঃ স্বাহা ওঁভুবঃ স্বাহা ওঁস্বঃ স্বাহা। ওঁবৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্ব্বকর্ম্মাণি সাধয় স্বাহেত্যনেন ত্রিবারং জুহুয়াৎ। ততোঽগ্নৌ মূলেন পীঠপূর্ব্বকং দেবতাং সংপূজ্য তন্মুখে ঘৃতেন মূলমন্ত্রেণ পঞ্চবিংশতিবারং জুহুয়াৎ। বহ্নিদেবতয়োরৈক্যং বিভাব্য মূলমন্ত্রেণৈকাদশাহুতীর্জুহুয়াৎ। ততো মূলমন্ত্রস্যাঙ্গদেবতাভ্যঃ স্বাহা এবং আবরণদেবতাভ্যঃ স্বাহা। শক্তশ্চেৎ প্রত্যেকমেকৈকাহুতিং জুহুয়াৎ ততঃ সঙ্কল্পং বিধায় তত্তৎকল্পোক্তদ্রব্যেণ হোমং কুর্য্যাৎ। ততো মূলমন্ত্রেণ পূর্ণাহুতিং দত্ত্বা সংহারমুদ্রয়া স্বেষ্টদেবতাং হৃদয়ে সমানীয় ক্ষমস্বেতি বিসৃজ্য দক্ষিণাং দত্ত্বা অচ্ছিদ্রাবধারণং কুর্য্যাৎ॥ ইতি সংক্ষেপ হোমবিধিঃ॥

অথ বৃহদ্ধোমপদ্ধতিঃ। আচার্য্যোঽলঙ্কৃতো যাগমণ্ডপদ্বারমাগত্য সমান্যার্ঘ্যং বিধায় দ্বারপূজাং কৃত্বা গৃহং প্রবিশ্য তত্তৎকল্পোক্তদেবতাং ঐশান্যাং দিশি হস্তপ্রমাণাং বেদিকাং বিধায় তদুপরি ঘটং সংস্থাপ্য যথাশক্তি সংপূজ্য বীক্ষণাদিভিঃ কুণ্ডং সংস্কুর্য্যাৎ। এতদুক্তং ব্রহ্মসংহিতায়াং হোমকাণ্ডে—ঐশান্যাং বেদিকাং হস্তবিস্তারোন্নতিশালিনীং। কৃত্বাস্মিন্ স্থাপ-

---

ইড়া, পিঙ্গলা ও সুষুম্নার ধ্যানপূর্ব্বক ক্রমতঃ আজ্যপাত্রের বাম দক্ষিণভাগ হইতে আজ্য লইয়া হোম করিতে হইবে। প্রথমতঃ স্রুবদ্বারা আজ্যস্থালীর দক্ষিণভাগ হইতে আজ্যগ্রহণ করিয়া ওঁ অগ্নয়ে স্বাহা এই মন্ত্রে অগ্নির দক্ষিণনেত্রে হোম করিবে। পরে বামভাগ হইতে ঘৃত লইয়া ওঁ সোমায় স্বাহা এই মন্ত্রে অগ্নির বামনেত্রে এবং মধ্যভাগ হইতে ঘৃতগ্রহণ করিয়া ওঁঅগ্নীসোমাভ্যাং স্বাহা এই মন্ত্রে ললাটস্থনেত্রে হোম করিতে হইবে। পুনর্ব্বার দক্ষিণভাগ হইতে ও নমঃ এই মন্ত্রে ঘৃতগ্রহণ করিয়া ওঁ অগ্নয়ে স্বিষ্টিকৃতে স্বাহা এই মন্ত্রে অগ্নির মুখে হোম করিবে। তৎপরে মহাব্যাহৃতি হোম করিয়া ওঁ বৈশ্বানর জাতবেদ ইত্যাদি মন্ত্রে তিনবার আহুতি দিতে হইবে। তৎপরে অগ্নিতে পীঠ দেবতাসহ মূল দেবতার পূজা করিয়া সেই দেবতার মুখে ঘৃতদ্বারা মূলমন্ত্রে পঞ্চবিংশতি আহুতি প্রদান করিবে। পরে বহ্নি ও দেবতার ঐক্যভাবনা করিয়া মূলমন্ত্রে একাদশবার হোম করিবে। অনন্তর ওঁ মূলমন্ত্রস্যাঙ্গদেবতাভ্যঃ স্বাহা' এই মন্ত্রে হোম করিতে হইবে। শক্তের পক্ষে অঙ্গদেবতার প্রত্যেকে এক এক আহুতি প্রদানকরা বিধেয়। অনন্তর সঙ্কল্প করিয়া যথোক্ত দ্রব্যদ্বারা সঙ্কল্পিত হোম সমাপন করিয়া মূলমন্ত্রে পূর্ণাহুতি দিবে। পরে সংহারমুদ্রায় দেবতাকে স্বহৃদয়ে আনিয়া ক্ষমস্ব এই মন্ত্রে বিসর্জ্জন এবং দক্ষিণাচ্ছিদ্রাবধারণ করিবে।

অনন্তর বৃহদ্ধোমবিধি কথিত হইতেছে, আচার্য্য যজ্ঞীয় বস্ত্রভূষণাদিদ্বারা বিভূষিত হইয়া যাগমণ্ডপের দ্বারদেশে গমনপূর্ব্বক সামান্যার্ঘ্য সংস্থাপন ও দ্বারদেবতার পূজা করিয়া মণ্ডপমধ্যে প্রবেশ করিবেন। অনন্তর মণ্ডপের ঈশান কোণে এক হস্তপ্রমাণ উন্নত ও বিস্তৃত বেদিকা করিয়া সেই বেদিকার উপরি ঘটস্থাপনপূর্ব্বক মূলদেবতার যথাশক্তি পূজা করিয়া বীক্ষণাদি দ্বারা কুণ্ডসংস্কার করিবে। ব্রহ্মসংহিতায় লিখিত আছে যে, একহস্তপরিমাণে উন্নতি ও

য়েৎ কুণ্ডং যথোক্তক্রমযোগতঃ। তত্র সংপূজয়েদ্দেবং যথাবিধ্যুপচারকৈঃ। ততো হোমং প্রকুর্ব্বীত দেবতাসন্নিধানতঃ। বীক্ষণং মূলমন্ত্রেণ শরেণ তাড়নং মতং। তেনৈব প্রোক্ষণং দর্ভৈর্ব্বর্ম্মণাভ্যুক্ষণং মতং। অস্ত্রেণ রক্ষণং কৃত্বা ততঃ সংস্কারমাবহেৎ। ততো মূলমুচ্চ্যার্য্য ওঁকুণ্ডায় নমঃ ইতি কুণ্ডং সংপূজয়েৎ। তারাদৌ তু তত্তদ্দেবতাকুণ্ডায় নমঃ ইতি বদেৎ। ততঃ কুণ্ডমধ্যে প্রাগগ্রা উদগগ্রা স্তিস্রস্তিস্রো রেখা বিলিখেৎ। ততঃ সংক্ষেপহোমপদ্ধত্যুক্তক্রমেণ সর্ব্বং করণীয়ং। তন্ত্রে—দ্বিজাতিভবনাদ্বাপি বহ্নিমানীয় সাধকঃ। বৌষড়ন্তেন মূলেন মন্ত্রিতং তং বিলোকয়েৎ। অগ্নিমাবাহয়েদস্ত্রমন্ত্রেণ তদনন্তরং হুঁফড়ন্তেন মূলেন ক্রব্যাদাংশং পরিত্যজেৎ। ততোঽগ্নিং বীক্ষণাভিঃ সংস্কৃত্য ঔদর্য্যবৈন্দবাগ্নিভ্যাং ভৌমস্য বহ্নেরৈক্যং বিভাব্য বংবহ্নিচৈতন্যং কল্পয়ামীতি পাবকে চৈতন্যং বিধায় ওঙ্কারেণাষ্টোত্তরশতমভিমন্ত্র্য ধেনুমুদ্রয়া অমৃতীকৃত্য ফড়িতি সংপ্রোক্ষ্য হুমিত্যবগুণ্ঠ্য বংবহ্নিমূর্ত্তয়ে নমঃ ইতি গন্ধপুষ্পাদিভিঃ সংপূজ্য কুণ্ডস্যোপরি ত্রিঃ পরিভ্রাম্য প্রণবোচ্চারণপূর্ব্বকংজানুস্পৃষ্টমহীতলঃ শিববীজবুদ্ধ্যা আত্মনোঽভিমুখং দেব্যাযোনাবেনং ক্ষিপেৎ। ততো বাগীশ্বরবাগীশ্বরীভ্যাং আচমনীয়াদিকং দত্ত্বা—তয়া গর্ভে ধৃতাং ধ্যায়েৎ বহ্নিরূপাস্তু দেবতাং। পশ্চাদ্ গর্ভস্য রক্ষার্থং প্রদদ্যাদ্দর্ভকঙ্কণং। চিৎপিঙ্গল হন হন পচ পচ দহ দহ সর্ব্বজ্ঞাজ্ঞাপয় স্বাহা ইতি মন্ত্রেণ বহ্নিং জ্বালয়েৎ। ততো বদ্ধাঞ্জলিঃ সন্ ওঁঅগ্নিং প্রজ্বলিতং বন্দে জাতবেদং

---

বিস্তৃতিশালী বেদি করিয়া তদুপরি কুণ্ডস্থাপন করিবে এবং পূজাপদ্ধতির নিয়মানুসারে যথাসম্ভবোপচারে মূলদেবতার পূজা করিয়া সেই দেবতার সন্নিধানে হোম করিতে হইবে। মূলমন্ত্রে বীক্ষণ, ফট্ এই মন্ত্রে তাড়ন ও প্রোক্ষণ এবং হুঁ এই মন্ত্রে দর্ভদ্বারা অভ্যুক্ষণ করিবে। এবং অস্ত্র (ফট্) মন্ত্রে সংরক্ষণ করিবে, ইহাই কুণ্ডসংস্কার। তৎপরে ওঁ কুণ্ডায় নমঃ এই মন্ত্রে পূজা করিবে। তারাদি দেবতার হোমকালে অমুকদেবতাকুণ্ডায় নমঃ এই মন্ত্রে কুণ্ডের পূজা করিতে হইবে। অনন্তর কুণ্ডমধ্যে প্রাগগ্র ও উত্তরাগ্র তিন তিন রেখা করিবে। পরে সংক্ষেপ হোমপদ্ধতির লিখিত প্রণালী অনুসারে সকল কার্য্য করিতে হইবে। তন্ত্রে লিখিত আছে যে, ব্রাহ্মণের গৃহ হইতে অগ্নি আনিয়া সেই অগ্নিকে বৌষড়ন্ত মূল মন্ত্রে অভিমন্ত্রিত করিয়া অবলোকন করিবে। পরে ফট্ এই মন্ত্রে অগ্নির আবাহন করিয়া হুঁফড়ন্ত মূলমন্ত্রে ক্রব্যাদাংশ পরিত্যাগ করিতে হইবে। তৎপরে বীক্ষণাদি দ্বারা অগ্নিসংস্কার করিয়া ঔদর্য্য ও বৈন্দবাগ্নির সহিত ভৌমাগ্নির ঐক্য ভাবনাপূর্ব্বক বং বহ্নিচৈতন্যং কল্পয়ামি এই মন্ত্রে অগ্নির চৈতন্যাধান, করিবে এবং অষ্টোত্তরশত ওঙ্কারমন্ত্রে অগ্নি অভিমন্ত্রিত করিয়া ধেনুমুদ্রায় অমৃতীকরণ ফট্ এই মন্ত্রে প্রোক্ষণ, হুঁ এই মন্ত্রে অবগুণ্ঠন বং বহ্নিমূর্ত্তয়ে নমঃ এই মন্ত্রে গন্ধপুষ্পদ্বারা অগ্নির পূজা ও কুণ্ডোপরি ত্রিবার পরিভ্রামণ করিয়া প্রণবমন্ত্র উচ্চারণপূর্ব্বক জানুদ্বারা মহীতল স্পর্শকরতঃ শিববীজ বুদ্ধিতে আত্মাভিমুখে দেবীর যোনিতে অগ্নিস্থাপন করিবে। পরে বাগীশ্বর ও বাগীশ্বরীকে আচমনীয়াদি প্রদান করিয়া দেবতাকে বাগীশ্বরীর গর্ভস্থ বহ্নিরূপা চিন্তা করিবে। অনন্তর গর্ভরক্ষার্থ দর্ভকঙ্কণ প্রদান করিতে হইবে। পরে চিৎপিঙ্গল হন হন ইত্যাদি মন্ত্রে অগ্নি প্রজ্বালিত করিয়া বদ্ধাঞ্জলি হইয়া ওঁ অগ্নিং প্রজ্বলিতং ইত্যাদি মন্ত্র পাঠপূর্ব্বক অগ্নির উপস্থান করিতে হইবে। তৎপরে

হুতাশনং। সুবর্ণবর্ণমমলং সমিদ্ধং বিশ্বতোমুখং। ইত্যনেন বহ্নিমুপতিষ্ঠেৎ। ততঃ স্বদেহে বহ্নে-র্জ্জিহ্বান্যাসং কুর্য্যাৎ। তদ্‌যথা—লিঙ্গে সরযূং হিরণ্যায়ৈ নমঃ পায়ৌ ষরযূং কনকায়ৈ নমঃ মূর্দ্ধ্নি শরযূং রক্তায়ৈ নমঃ বক্ত্রে বরযূং কৃষ্ণায়ৈ নমঃ ঘ্রাণে লরযূং সুপ্রভায়ৈ নমঃ নেত্রে ররযূং বহুরূপায়ৈ নমঃ সর্ব্বগাত্রে যরযূং অতিরক্তায়ৈ নমঃ এতাঃ সাত্ত্বিকে যাগকর্ম্মণি। কাম্যকর্ম্মণি তু উক্তবীজেন সহ পদ্মরাগা সুবর্ণা ভদ্রলোহিতা রোহিতা শ্বেতা ধূমিনী করালিকা এতা রাজস্যঃ। ক্রূরকর্ম্মণি তু পূর্ব্ববীজেন সহ বিশ্বমূর্ত্তিঃ স্ফুলিঙ্গিনী ধূম্রবর্ণা মনোজবা লোহিতা করালা কালী এতাস্তামস্যঃ। ন্যাসস্তু বীজযোগেন পূর্ব্ববৎ কর্ম্মভেদেন সর্ব্বত্র বোদ্ধব্যঃ। তথাচ সারদায়াং—লিঙ্গপায়ুশিরোবক্ত্রঘ্রাণনেত্রেষু সর্ব্বতঃ। বহ্নিরার্দীশসংযুক্তাঃ সাদি যান্তাঃ সবিন্দবঃ। বহ্নিমন্ত্রাঃ সমুদ্দিষ্টা জিহ্বানাং সপ্তদেশিকৈঃ। ততঃ করাঙ্গন্যাসৌ তদ্‌যথা—সহস্রার্চ্চিষে অঙ্গুষ্ঠাভ্যাং নমঃ স্বস্তিপূর্ণায় তর্জ্জনীভ্যাং স্বাহা উত্তিষ্ঠপুরুষায় মধ্যমাভ্যাং বষট্‌ ধূমব্যাপিনে অনামিকাভ্যাং হুঁ সপ্তজিহ্বায় কনিষ্ঠাভ্যাং বৌষট্‌ ধনুর্ধরায় করতলপৃষ্ঠাভ্যাং ফট্‌। এবং হৃদয়াদিষু সহস্রার্চ্চিষে হৃদয়ায় নমঃ ইত্যাদি। ততো মূর্ত্তিন্যাসঃ মূর্দ্ধ্নি ওঁ অগ্নয়ে জাতবেদসে নমঃ দক্ষাংশে ওঁ অগ্নয়ে সপ্তজিহ্বায় নমঃ দক্ষপার্শ্বে ওঁ অগ্নয়ে হব্যবাহনায় নমঃ দক্ষকট্যাং অগ্নয়ে অশ্বোদরজায় নমঃ লিঙ্গে অগ্নয়ে বৈশ্বানরায় নমঃ বামকট্যাং অগ্নয়ে কৌমারতেজসে নমঃ বামপার্শ্বে অগ্নয়ে বিশ্বমুখায় নমঃ। বামাংশে অগ্নয়ে দেব-

হোতা আপন শরীরে অগ্নির জিহ্বান্যাস করিবে। লিঙ্গাদি সপ্তস্থানে যে যে মন্ত্রে অগ্নির সপ্তজিহ্বার ন্যাস করিতে হইবে, তাহা মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। সাত্ত্বিক যাগকর্ম্মেতেই উক্ত হিরণ্যাদি সপ্তজিহ্বান্যাস করিবে। এই সকল সাত্ত্বিক জিহ্বা। কাম্যকর্ম্মেতে লিঙ্গে সরযূং পদ্মরাগায়ৈ নমঃ পায়ুতে ষরযূং সুবর্ণায়ৈ নমঃ, মস্তকে শরযূং ভদ্রলোহিতায়ৈ নমঃ, বক্ত্রে বরযূং রোহিতায়ৈ নমঃ, নাসিকাতে লরযূং শ্বেতায়ৈ নমঃ, নেত্রে ররযূং ধূমিন্যৈ নমঃ, সর্ব্বগাত্রে যরযূং করালিকায়ৈ নমঃ। এইরূপে ন্যাস করিবে। এই সকল অগ্নির রাজসিক জিহ্বা। মারণাদি ক্রূরকর্ম্মেতে পূর্ব্বোক্ত বীজে বিশ্বমূর্ত্তি, স্ফুলিঙ্গিনী, ধূম্রবর্ণা, মনোজবা, লোহিতা, করালিনী ও কালী এই সকল জিহ্বার ন্যাস করিবে। এই সকল তামসিকজিহ্বা। এইরূপে কর্ম্মবিশেষে উক্ত বীজদ্বারা বিশেষ বিশেষ জিহ্বার নাম উল্লেখ করিয়া ন্যাস করিতে হইবে। এই বিষয়ে যে সকল প্রমাণ সারদাতিলকে লিখিত আছে, সেই সকল বচন এইস্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন। তৎপরে করাঙ্গন্যাস করিবে। এই করাঙ্গন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে সুস্পষ্ট-লিখিত আছে, দৃষ্টি করিলে বোধগম্য হইবে। তৎপরে মূর্ত্তিন্যাস, এই ন্যাসের মন্ত্র ও প্রণালী মূলে দেখিতে পাইবেন। এই মূর্ত্তিন্যাসবিষয়ে তন্ত্রে লিখিত আছে যে, সাধক হোমকালে অগ্নির অষ্টমূর্ত্তিন্যাস করিবে। মূর্দ্ধা, দক্ষিণ স্কন্ধ, দক্ষিণ পার্শ্ব, দক্ষিণ কটি, লিঙ্গ, বাম কটি, বাম পার্শ্ব ও বাম স্কন্ধ, এই সকল স্থানে জাতবেদাঃ, সপ্তজিহ্ব, হব্যবাহন, অশ্বোদরজ, বৈশ্বানর, কৌমারতেজাঃ, বিশ্বমুখ ও দেবমুখ এই অষ্ট নামে অষ্ট মূর্ত্তির পূজা করিতে হইবে। এই সকল নামের আদিতে ওঁ অগ্নয়ে এই পদ এবং অন্তে নমঃ শব্দ যোজনা করিয়া ন্যাস করিবে। অনন্তর বং

মুখায় নমঃ। সর্ব্বত্র আদৌ প্রণবঃ। তথাচ—মূর্ত্তী-রষ্টৌ ততোন্যস্যেদ্দেশিকো জাতবেদসঃ। মূর্দ্ধাংশপার্শ্বকট্যঙ্গকটিপার্শ্বাংশকেষু চ। জাতবেদাঃ সপ্তজিহ্বো হব্যবাহনসংজ্ঞকঃ। অশ্বোদরজসংজ্ঞোঽন্যঃ পুনর্ব্বৈশ্বানরাহ্বয়ঃ। কৌমারতেজাঃ স্যাদ্বিশ্বমুখো দেবমুখঃ স্মৃতঃ। তারাদ্যগ্নিপদাদ্যাঃ স্যুর্নত্যন্তা বহ্নিমূর্ত্তয়ঃ। ততো বংবহ্ন্যাসনায় নমঃ ইতি বহ্নেরাসনং কল্পয়িত্বা মূর্ত্তিং তত্র বিচিন্তয়েৎ। ইষ্টং শক্তিং স্বস্তিকাভীতিমুচ্চৈর্দীর্ঘৈর্দ্দোর্ভির্ধারয়ন্তং জবাভং। হেমাকল্পং পদ্মসংস্থং ত্রিনেত্রং ধ্যায়েদ্বহ্নিং বদ্ধমৌলিং জটাভিঃ। ততো মেখলানামুপরি বালয়া বিশুদ্ধৈস্তোয়ৈঃ পরিষিচ্য মেখলায়াং গর্ভশূন্যৈর্দ্দর্ভৈরগ্রেণ মূলমাচ্ছাদয়ন ত্রিস্ত্রিঃ পরিবেষ্টয়েৎ। ততঃ প্রাচীবর্জ্জং দিক্ষু পরিধীন্ বিনিঃক্ষিপ্য তত্র প্রাদক্ষিণ্যেন ব্রহ্মাদিদেবতাঃ পূজ্যাঃ। পুনর্ব্বহ্নিং ধ্যাত্বা তত্র পীঠে আবাহ্যানেন মন্ত্রেণ গন্ধাদিভিঃ পূজয়েৎ। ওঁ বৈশ্বানর জাতবেদ লোহিতাক্ষ সর্ব্বকর্ম্মাণি সাধয় স্বাহা ইদং পাদ্যং অগ্নয়ে নমঃ ইত্যাদিক্রমেণ। মেখলায়াং বামাং জ্যেষ্ঠাং রৌদ্রীং অম্বিকাঞ্চ পূজয়েৎ। মধ্যে ষট্‌কোণেষু সরয়ূং হিরণ্যায়ৈ নমঃ ষরয়ূং কনকায়ৈ নমঃ, শরয়ূং রক্তায়ৈ নমঃ বরয়ূং কৃষ্ণায়ৈ নমঃ লরয়ূং সুপ্রভায়ৈ নমঃ ররয়ূং বহুরূপায়ৈ নমঃ যরয়ূং অতিরক্তায়ৈ নমঃ এতাসামধিষ্ঠাতৃদেবতাস্তন্ত্রান্তরে—অমর্ত্ত্যপিতৃগন্ধর্ব্বযক্ষনাগপিশাচকাঃ। রাক্ষসঃ সপ্তজিহ্বানামীরিতা অধিদেবতাঃ। এবং কাম্যে সরয়ূং পদ্মরাগায়ৈ নমঃ ইত্যাদি। ক্রূরে সরয়ূং বিশ্বমূর্ত্তয়ে নমঃ ইত্যাদি। যদ্বা গণেশবিমর্ষিণ্যাং—হিরণ্যা তপ্তহেমাভা শূলপাণের্দ্দিশি স্থিতা। বৈদূর্য্যবর্ণা কনকা প্রাচ্যাং দিশি সমাশ্রিতা।

---

বহ্ন্যাসনায় নমঃ এই মন্ত্রে বহ্নির আসন কল্পনা করিয়া তাহাতে বহ্নির মূর্ত্তি চিন্তা করিবে। অগ্নিদেব চতুর্ভুজ, ইহার হস্তচতুষ্টয়ে বর, শক্তি, স্বস্তিক ও অভীতিমুদ্রা বর্ত্তমান আছে, ইনি জবাপুষ্পের ন্যায় বর্ণবিশিষ্ট, সুবর্ণবৎ ইহার দেহকান্তি। অগ্নিদেব পদ্মোপরি উপবিষ্ট, ত্রিনয়ন এবং মস্তক জটাভারে সমাচ্ছন্ন আছে। এইরূপে বহ্নিমূর্ত্তির ধ্যান করিবে। পরে মেখলা সকলের উপরি বালাবীজে শুদ্ধজলদ্বারা অভিষেক করিবে। পরে অগ্রদ্বারা মূল সমাচ্ছন্ন এবম্ভূত গর্ভশূন্য কুশদ্বারা মেখলার চতুর্দ্দিকে তিন তিন বার পরিস্তরণ করিতে হইবে। পূর্ব্বদিক্ পরিত্যাগ করিয়া পরিধির প্রান্তে প্রদক্ষিণক্রমে ব্রহ্মাদি দেবতার পূজা করিবে। পরে পুনর্ব্বার অগ্নির ধ্যান করিয়া সেই পীঠে বহ্নির আবাহনপূর্ব্বক ওঁ বৈশ্বানর জাতবেদঃ ইত্যাদি মন্ত্রে গন্ধাদি দ্বারা বহ্নির অর্চ্চনা করিবে। মেখলাতে ওঁ বামায়ৈ নমঃ এইরূপে জ্যেষ্ঠা, রৌদ্রী ও অম্বিকার পূজা করিতে হইবে। মধ্যে ও ষট্ কোণে সরয়ূং হিরণ্যায়ৈ নমঃ ইত্যাদি মূলের লিখিত দেবতাদিগের পূজা করিবে। উক্ত সপ্তজিহ্বার অধিষ্ঠাতৃদেবতা তন্ত্রান্তরে লিখিত আছে, অমর্ত্ত্য, পিতৃ, গন্ধর্ব্ব, যক্ষ, নাগ, পিশাচ ও রাক্ষস ইহারা সপ্তজিহ্বার অধিষ্ঠাতৃদেবতা। গণেশ বিমর্ষিণীগ্রন্থে লিখিত আছে যে, অগ্নির হিরণ্যানাম্নী জিহ্বা তপ্তকাঞ্চনবর্ণাভা এবং অগ্নির ঈশাণকোণে অবস্থিত আছে, কনকা নাম্নী জিহ্বা বৈদূর্য্যবর্ণা ও পশ্চিমদিগ্বর্ত্তিনী, রক্তানাম্নী জিহ্বা তরুণ আদিত্যের ন্যায় প্রভাবিশিষ্টা ও দক্ষিণ-

তরুণাদিত্যসঙ্কাশা রক্তা জিহ্বাগ্নিসংস্থিতা। কৃষ্ণা নীলাভসঙ্কাশা নৈঋর্ত্যাং দিশি সংস্থিতা। সুপ্রভা পদ্মরাগাভা বারুণ্যাং দিশি সংস্থিতা। অতিরক্তা জবাভা সা বায়ব্যাং দিশি সংস্থিতা। বহুরূপা যথাখ্যাতা দক্ষিণোত্তরসংস্থিতা। ততঃ কেশরেষু অগ্ন্যাদিকোণে মধ্যে দিক্ষু চ ওঁ সহস্রার্চ্চিষে হৃদয়ায় নমঃ ওঁ স্বস্তিপূর্ণায় শিরসে স্বাহা, ওঁ উত্তিষ্ঠপুরুষায় শিখায়ৈ বষট্ ওঁ ধূমব্যাপিনে কবচায় হুঁ ওঁ সপ্তজিহ্বায় নেত্রত্রয়ায় বৌষট্ ওঁ ধনুর্দ্ধরায় অস্ত্রায় ফট্। ততঃ পূর্ব্বাদিদলেষু ওঁ অগ্নয়ে জাতবেদসে নমঃ, ওঁ অগ্নয়ে সপ্তজিহ্বায় নমঃ ওঁ অগ্নয়ে হব্যবাহনায় নমঃ ওঁ অগ্নয়ে অশ্বোদরজায় নমঃ ওঁ অগ্নয়ে বৈশ্বানরায় নমঃ ওঁ অগ্নয়ে কৌমারতেজসে নমঃ ওঁ অগ্নয়ে বিশ্বমুখায় নমঃ ওঁ অগ্নয়ে দেবমুখায় নমঃ। ইতি বহ্নিমূর্ত্তীঃ শক্তিস্বস্তিকধারিণীঃ সংপূজ্য লোকপালান্ স্বস্বদিক্ষু পূজয়েৎ। ততো হস্তাভ্যাং স্রুক্‌স্রুবৌ গৃহীত্বা অধোমুখৌ কৃত্বা বহ্নৌ ত্রিবারং প্রতপ্য দর্ভানাদায় যথাক্রমং তদগ্রমূলমধ্যানি শোধয়িত্বা দক্ষিণহস্তেন সংপ্রোক্ষ্য পুনঃ প্রতপ্য আত্মনো দক্ষিণভাগে কুশাস্তরে স্থাপয়েৎ। তত আজ্যস্থালীমাত্মসংমুখমানীয় অস্ত্রজপ্তেন বারিণা তাং সংশোধ্য তস্যামাজ্যং নিঃক্ষিপ্য বীক্ষণাদিভিস্তত্তৎ সংস্কুর্য্যাৎ। ততো বায়ব্যেঽঙ্গারমুদ্ধৃত্য তেষু নমঃ ইতি মন্ত্রেণাজ্যস্থালীং নিবেশয়েৎ। ততো দর্ভযুগ্মং সংদীপ্যাজ্যে ক্ষিপ্ত্বা অনেন নিঃক্ষিপেৎ। নমঃ ইতি মন্ত্রেণ দীপ্তদর্ভযুগ্মেনাজ্যং নীত্বা তদ্দর্ভযুগ্মং অগ্নৌ বিসর্জ্জয়েৎ। ততঃ ফড়িতি মন্ত্রেণ ঘৃতে প্রজ্বলিতান্ দর্ভান্ প্রদর্শ্য তানগ্নৌ

দিকে অবস্থিতা, কৃষ্ণা জিহ্বা নীলবর্ণা ও নৈঋর্তকোণে সংস্থিতা, সুপ্রভা জিহ্বা পদ্মরাগ মণির ন্যায় আভাবিশিষ্টা ও পশ্চিমদিকে অবস্থিতা, অতিরক্তানাম্নী জিহ্বা জবাপুষ্পাভা ও বায়ুকোণাশ্রিতা, বহুরূপানাম্নী জিহ্বা বহুরূপিণী ও উত্তরদিকে অবস্থিতা। তৎপরে কেশরে অগ্ন্যাদিকোণে, মধ্যে ও দিক্ চতুষ্টয়ে ওঁ সহস্রার্চ্চিষে হৃদয়ায় নমঃ ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে ষড়ঙ্গপূজা করিবে। পূর্ব্বাদি দলে অগ্নয়ে জাতবেদসে নমঃ ইত্যাদি মূলের লিখিত মন্ত্রে অগ্নির অষ্টমূর্ত্তির পূজা করিবে। অনন্তর পূর্ব্বাদি দশদিকে ইন্দ্রাদি দশ দিক্‌পালের পূজা করিতে হইবে। পরে উভয় হস্তে স্রুক্ ও স্রুব গ্রহণ করিয়া অধোমুখে অগ্নির উপরি তিনবার প্রতপ্ত করিবে। পরে দর্ভদ্বারা ক্রমতঃ স্রুক ও স্রুবের অগ্র, মূল ও মধ্যভাগ মার্জ্জনরূপ শোধন করিয়া দক্ষিণ হস্তদ্বারা সংপ্রোক্ষণপূর্ব্বক পুনর্ব্বার অগ্নিতে প্রতপ্ত করিয়া আপনার দক্ষিণভাগে কুশাস্তরণোপরি স্থাপন করিবে। তৎপরে আজ্যস্থালী শোধন—প্রথমতঃ আজ্যস্থালী আত্ম সম্মুখে আনয়ন করিয়া "ফট" এই মন্ত্রে প্রজপ্ত জলদ্বারা ধৌত করিয়া তাহাতে আজ্য নিক্ষেপপূর্ব্বক বীক্ষণাদিদ্বারা সেই আজ্য সংস্কার করিবে। পরে অগ্নির বায়ুকোণে অঙ্গার উদ্ধৃত করিয়া সেই অঙ্গারের উপরি "নমঃ" এই মন্ত্রে আজ্যস্থালী স্থাপন করিবে। অনন্তর দর্ভযুগ্ম প্রজ্জ্বালিত করিয়া সেই জাজ্বল্যমান দর্ভযুগ্ম আজ্যমধ্যে নিক্ষেপ করিবে, এবং সেই দর্ভযুগ্মদ্বারা ঘৃত লইয়া নমঃ এই মন্ত্রে প্রদীপ্ত দর্ভদ্বয় অগ্নিমধ্যে নিক্ষেপ করিবে। পরে ঘৃতেতে প্রজ্বলিত দর্ভ প্রদর্শন করিয়া সেই দর্ভসকল অগ্নিতে বিসর্জ্জন করিতে হইবে। পরে সেই ঘৃত গ্রহণ করিয়া সেই সকল অঙ্গার

ক্ষিপেৎ। ততো ঘৃতং গৃহীত্বা পুনরঙ্গারং বহ্নৌ সংযোজ্য জলং স্পৃষ্ট্বা দক্ষিণহস্তোপরি-ভাবেনাধোমুখেনাঙ্গুষ্ঠোপকনিষ্ঠাভ্যাং প্রাদেশসম্মিতৌ দর্ভৌ ধৃত্বা অস্ত্রেণ ঘৃতং পবিত্রীকৃত্য নমঃ ইতি মন্ত্রেণ কুশাভ্যাং আত্মসম্মুখে ঘৃতসংপ্লবং কুর্য্যাৎ। ততঃ প্রাদেশমাত্রং সগ্রন্থি-গর্ভযুগ্মং ঘৃতান্তরে ক্ষিপ্ত্বা দ্বৌ ভাগৌ কৃত্বা শুক্লকৃষ্ণপক্ষৌ স্মরেৎ। ততো বামে ইড়ানাড়ীং দক্ষিণে পিঙ্গলাং মধ্যে সুষুম্নাং ধ্যাত্বা হোমং কুর্য্যাৎ। তদ্‌যথা—নমঃ ইতি মন্ত্রেণ স্রুবেণ দক্ষিণভাগাদাজ্যমাদায় অগ্নের্দক্ষিণলোচনে ওঁ অগ্নয়ে স্বাহা ইতি জুহুয়াৎ। তদ্বামত আজ্য-মাদায় ওঁ সোমায় স্বাহা ইতি অগ্নের্ব্বামলোচনে জুহুয়াৎ। তন্মধ্যাদাজ্যমাদায় অগ্নের্ভাল-লোচনে ওঁ অগ্নীসোমাভ্যাং স্বাহা ইতি জুহুয়াৎ। ততো নমঃ ইতি মন্ত্রেণ স্রুবেণাজ্যং দক্ষিণভাগদাদায় বহ্নিমুখে ওঁ অগ্নয়ে স্বিষ্টিকৃতে স্বাহা ইতি জুহুয়াৎ। সর্ব্বত্রাহুতিসম্পাতঃ পাত্রান্তরে। ততো মহাব্যাহৃতি হোমঃ। ওঁ ভূঃ স্বাহা ওঁ ভুবঃ স্বাহা ওঁ স্বঃ স্বাহা। ততো বৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্ব্বকর্ম্মাণি সাধয় স্বাহা। ইত্যনেন ত্রিবারং হুত্বা অগ্নের্গর্ভাধানাদিক্রিয়াঃ সম্পাদয়েৎ। তদ্‌যথা গর্ভাধানং পুংসবনং সীমন্তোন্নয়নং জাত-কর্ম্ম নামকরণং নিষ্ক্রামণং অন্নপ্রাশনং চূড়াকরণং উপনয়নং মহাব্রতং উপনিষৎ স্নানং গোদানং উদ্বাহাখ্যং। ক্রূরকর্ম্মণি মরণান্তং। তথাচ—শুভেষু স্যুর্ব্বিবাহান্তা মৃত্যন্তাঃ ক্রূর-কর্ম্মসু। ওঁ অগ্নের্গর্ভাধানং সম্পাদয়ামি স্বাহা। ইতি প্রতিকর্ম্মণি ক্রমেণাজ্যাহুতী র্জুহুয়াৎ।

অগ্নিতে সংযোজনা করিবে এবং জলস্পর্শপূর্ব্বক দক্ষিণহস্তোপরিভাবে অধোমুখ হস্তে অঙ্গুষ্ঠ ও কনিষ্ঠাঙ্গুলিদ্বারা প্রাদেশ মাত্র কুশপত্রদ্বয় ধারণ করিয়া "ফট্" এই মন্ত্রে ঘৃতের পবিত্রীকরণ করিয়া "নমঃ" এই মন্ত্রে সেই কুশপত্রদ্বয় দ্বারা আত্মসম্মুখে ঘৃতসংপ্লব করিবে। তৎপরে প্রাদেশ পরিমিত গ্রন্থিযুক্ত দর্ভদ্বয় ঘৃতান্তরে নিঃক্ষেপ করিয়া সেই ঘৃতকে দ্বিভাগে বিভক্ত করতঃ সেই ভাগদ্বয়ের এক ভাগকে শুক্লপক্ষ ও অপর ভাগকে কৃষ্ণপক্ষ ভাবনা করিবে। পরে বামে ইড়া, দক্ষিণে পিঙ্গলা এবং মধ্যে সুষুম্না নাড়ীর ধ্যান করিয়া হোম করিবে। প্রথমতঃ "নমঃ" এই মন্ত্রে স্রুবদ্বারা দক্ষিণভাগ হইতে আজ্য গ্রহণ করিয়া ওঁ অগ্নয়ে স্বাহা এই মন্ত্রে অগ্নির দক্ষিণলোচনে আহুতি দিবে। পরে বামভাগ হইতে আজ্য লইয়া ওঁ সোমায় স্বাহা এই মন্ত্রে আজ্যগ্রহণ করিয়া ওঁ অগ্নীসোমাভ্যাং স্বাহা এই মন্ত্রে অগ্নির ললাটস্থ নেত্রে আহুতি প্রদান করিবে। পরে নমঃ এই মন্ত্রে স্রুবদ্বারা দক্ষিণ ভাগ হইতে আজ্য লইয়া ওঁ অগ্নয়ে স্বিষ্টিকৃতে স্বাহা এই মন্ত্রে অগ্নির মুখে হোম করিবে। হোম-কালে আহুতি শেষ পাত্রান্তরে নিক্ষেপ করিতে হইবে। অনন্তর মূলের লিখিত মন্ত্রে মহাব্যাহৃতি হোম করিয়া ওঁ বৈশ্বানর জাতবেদ ইত্যাদি মন্ত্রে তিনবার হোম করিয়া অগ্নির গর্ভাধানাদি সংস্কার করিবে। গর্ভাধান, পুংসবন, সীমন্তোন্নয়ন, জাতকর্ম্ম, নামকরণ, নিষ্ক্রামণ, অন্নপ্রাসন, চূড়াকরণ, মহাব্রত, উপনিষৎ, স্নান, গোদান ও বিবাহ এই সকল সংস্কার করিতে হইবে। ক্রূরকর্ম্মেতে মারণান্ত সংস্কার করিবে। তন্ত্রান্তরে, লিখিত আছে যে, শুভকর্ম্মেতে বিবাহান্ত এবং ক্রূরকর্ম্মেতে মারণান্ত সংস্কার করিবে। ওঁ অগ্নে গর্ভাধানং সম্পাদয়ামি স্বাহা এইরূপে

সুন্দরীপক্ষেতু ওঁঅগ্নের্গর্ভাধানং কল্পয়ামি ঐঁনমঃ ইত্যেকাহুতিং দদ্যাৎ। ইতি কল্পসূত্র-প্রতিপাদিতং। নামকরণে তু মূলদেবীং সমভ্যর্চ্চ্য তন্নামকরণায় চ। হুনেৎ পঞ্চমবাণেন আহুতীনাং ত্রয়ং তথা। কামাগ্নিস্ত্বং হুতাসনে ত্রিনাম কুর্য্যাদনন্তরং ততো বহ্নেঃ পিতরৌ সংপূজ্যাত্মনি যোজয়িত্বা মূলাগ্রমধ্যেষু ঘৃতপ্লুতাঃ সমিধঃ পঞ্চ মনসা ধ্যাত্বা জুহুয়াৎ। ততো বহ্নেঃ পূর্ব্বোক্তজিহ্বাঙ্গমূর্ত্তীনাং একৈকাহুতিং দত্বা স্রুবেণ চতুর্ব্বারমাজ্যমাদায় স্রুচি নিধায় স্রুবেণ তাং পিধায় উত্তিষ্ঠন্ ওঁবৈশ্বানর জাতবেদ ইহাবহ লোহিতাক্ষ সর্ব্বকর্ম্মাণি সাধয় স্বাহা। বৌষড়ন্তেন জুহুয়াৎ। ততো মহাবিঘ্নেশ্বরমন্ত্রেণ দশাহুতীর্জুহুয়াৎ। তদ্‌যথা—ওঁস্বাহা ওঁ শ্রীঁ স্বাহা ওঁ শ্রীঁ হ্রীঁ স্বাহা ওঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ স্বাহা ওঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ গ্লৌঁ স্বাহা ওঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ গ্লৌঁ গং গণপতয়ে স্বাহা ওঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ গ্লৌঁ গং গণপতয়ে বরবরদ সর্ব্বজনং স্বাহা। ওঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ গ্লৌঁ গং গণপতয়ে বরবরদ সর্ব্বজনং মে বশমানয় স্বাহা। তথাচ প্রপঞ্চসারে—তারাদ্যৈর্দ্দশভির্দ্দেবি পূর্ব্বপূর্ব্বসমন্বিতৈঃ। মমুনা গাণপত্যেন হুনেৎ পূর্ব্বং দশাহুতীঃ। ততো দেবতায়াঃ পীঠং বহ্নৌ সমভ্যর্চ্চ্য বহ্নিরূপাস্তাং বিচিন্ত্য পঞ্চোপচারাদিভিঃ পূজয়েৎ। সুন্দরীপক্ষেতু ষড়াননমন্ত্রেণ অঙ্গমন্ত্রেণ চ সংপূজ্য ঐঁ হ্রীঁ শ্রী সমস্তপ্রকট গুপ্তগুপ্ততরসংপ্রদায় কুলকৌলিনি রহস্যাতিরহস্যযোগিনীচক্র শ্রীপাদুকাং পূজয়ামীতি বিশেষঃ। তারাদৌ তু ব্রাহ্ম্যাদি-লক্ষ্ম্যাদি-ইন্দ্রাদীন্ বজ্রাদীংশ্চ পূজয়েৎ ইতি বিশেষঃ। ততো বহ্নিমুখে মূলমন্ত্রেণ ঘৃতেন পঞ্চবিংশাহুতীর্জুহুয়াৎ। ততো বহ্নিদেবতয়ো রাত্মনা সহ ঐক্যং বিভাব্য মূলেনাজ্যেন

---

সকলকর্ম্মেই তত্তৎ কর্ম্মের নাম উল্লেখ করিয়া এক এক আহুতি দিতে হইতে। সুন্দরীর পক্ষে ওঁঅগ্নের্গর্ভাধানং সম্পাদয়ামি ঐঁনমঃ এইরূপে অগ্নির সংস্কার করিবে। এইরূপ প্রণালী কল্পসূত্রে প্রতিপাদিত হইয়াছে। নামকরণ কালে মূল দেবতার অর্চ্চনা করিয়া নাম করণার্থ কাম বীজে তিনবার আহুতি দিতে হইবে। তৎপরে বহ্নির পিতা মাতা অর্থাৎ বাগীশ্বর ও বাগীশ্বরীর পূজা করিয়া আত্মাতে সংযোজন পূর্ব্বক মূল, অগ্র ও মধ্য দেশে ঘৃত প্লুত করিয়া মনে মনে দেবতার ধ্যানকরতঃ পঞ্চ সমিধদ্বারা হোম করিবে। অনন্তর পূর্ব্বোক্ত বহ্নির জিহ্বাঙ্গমূর্ত্তির প্রত্যেককে এক এক আহুতিপ্রদান করিয়া স্রুবদ্বারা চতুর্ব্বার আজ্য লইয়া স্রুচেতে স্থাপনপূর্ব্বক স্রুবদ্বারা আচ্ছাদন করিয়া দণ্ডায়মান হইয়া ওঁবৈশ্বানর জাতবেদ ইত্যাদি মন্ত্রের অন্তে "বৌষট্" এই বীজ সংযোগে হোম করিতে হইবে। পরে মহাবিঘ্নেশ্বর মন্ত্রে দশাহুতি প্রদান করিবে। এই মহাবিঘ্নেশ্বরমন্ত্র মূলে স্পষ্টরূপে লিখিত আছে, দৃষ্টি করিলেই বোধগম্য হইবে। প্রপঞ্চসারে লিখিত আছে যে, মহাবিঘ্নেশ্বর মন্ত্রের আদিতে প্রণব যোগ করিয়া মূলের লিখিত প্রণালীতে দশবার হোম করিবে। তৎপরে অগ্নিতে মূলদেবতার পীঠদেবতাগণের পূজা করিয়া দেবতাকে বহ্নিস্বরূপ চিন্তাকরতঃ পঞ্চোপচারে পূজা করিতে হইবে। সুন্দরীর হোমে ষড়াননমন্ত্রে ও অঙ্গমন্ত্রে অর্চ্চনা করিয়া ঐঁ হ্রীঁ শ্রীঁ ইত্যাদি মন্ত্রে পূজা করিবে। তারাদি দেবতার হোম কালে ব্রাহ্মী প্রভৃতি অষ্টশক্তি, লক্ষ্ম্যাদি দেবী, ইন্দ্রাদি লোকপাল ও বজ্রাদি অস্ত্রের পূজা করিবে। অনন্তর বহ্নির মুখে মূলমন্ত্রে আজ্যদ্বারা পঞ্চবিংশতি আহুতি দিতে হইবে। পরে বহ্নি ও দেবতার

একাদশাহুতীর্জুহুয়াৎ। আবরণদেবতানাং প্রত্যেকৈকাহুতিং জুহুয়াৎ। ততঃ সঙ্কল্পিত-তত্তৎকল্পোক্তবিহিতদ্রব্যৈর্হোমং কুর্য্যাৎ। তদ্‌যথা—বহুরূপাখ্যজিহ্বায়াং জুহুয়াৎ সর্ব্ব-কর্ম্মণি। যতঃ সমস্তসিদ্ধীনাং সাবিত্রী বহুরূপিকেতি। জামলে—কুণ্ডমধ্যে হিরণ্যাখ্যা বশ্যাকর্ষণকর্ম্মণি। কনকাখ্যা স্তম্ভনাদৌ রক্তাখ্যা দ্বেষণে তথা। কৃষ্ণাখ্যা মারণে শস্তা সুপ্রভা শান্তিকর্ম্মণি। উচ্চাটনেঽতিরক্তাখ্যা বহুরূপা সুসিদ্ধিদা। ওঁ ভূরগ্নয়ে মহতে চ স্বাহা। ওঁ ভুবো বায়বে অন্তরীক্ষায় চ দিবে মহতে চ স্বাহা। ওঁ স্বশ্চন্দ্রমসে নক্ষত্রেভ্যো-দিগ্‌ভ্যো মহতে চ স্বাহা। ওঁ ভূর্ভুর্বঃ স্বশ্চন্দ্রমসে নক্ষত্রেভ্যো দিগ্‌ভ্যো মহতে চ স্বাহা। কাম্যহোমে তু অঙ্গুলিনিয়মস্তু—তর্জ্জন্যঙ্গুষ্ঠযোগাত্তু শান্ত্যর্থং জুহুয়ান্নরঃ। দাহজ্বরাভি-চারাণামনামাঙ্গুষ্ঠমুদ্রয়া। বিদ্বেষোচ্চাটনে চৈব মারণে চ প্রশস্যতে। প্রদেশিনী মধ্যমাভ্যাং বধোপশমনং ভবেৎ। বপুর্ম্মেধা তথা কান্তিনীতিপুষ্ট্যাদিকে তথা। আকর্ষণানি সর্ব্বাণি দূরাদনুগতানি চ। তর্জ্জন্যনামিকাযোগাৎ সদ্যএব ভবন্তি হি। মোহনং বশ্যকামঞ্চ প্রীতি সম্বর্দ্ধনন্তথা। প্রদেশিনীকনিষ্ঠাভ্যাং সর্ব্বমেতৎ প্রসিধ্যতি। মোহনাকর্ষণঞ্চৈব ক্ষোভ-নোচ্চাটনং তথা। কনিষ্ঠামধ্যমাঙ্গুষ্ঠসংযোগেন তু লীলয়া। বিধিযুক্তেন হোমেন তথা দ্রব্যানুযোগতঃ। সর্ব্বে মন্ত্রাঃ প্রসিধ্যন্তি মুদ্রামন্ত্রপ্রয়োগতঃ। ততো হোমদ্রব্যাণি স্রুবেণ

ঐক্য ভাবনা করিয়া মূলমন্ত্রে আজ্যদ্বারা একাদশবার অগ্নিতে আহুতি দিবে। পরে আবরণদেবতার প্রত্যেককে এক এক আহুতি দিতে হইবে। অনন্তর তত্তৎকল্পোক্ত বিহিত দ্রব্যদ্বারা সঙ্কল্পিত হোম করিবে। তন্ত্রে লিখিত আছে যে, সর্ব্বকর্ম্মেই বহুরূপাখ্য জিহ্বাতে হোম করিতে হইবে। যেহেতু সাবিত্রীরূপা বহুরূপাখ্য জিহ্বা সমস্তকার্য্যে সিদ্ধিপ্রদান করেন, অতএব বহুরূপা জিহ্বাতে হোম করা বিধেয়। জামলে লিখিত আছে যে, বশীকরণ ও আকর্ষণ কার্য্যে বহুরূপাখ্য জিহ্বাতে হোম করিবে। এইরূপ স্তম্ভন কার্য্যে কনকানাম্নী জিহ্বা, বিদ্বেষকার্য্যে রক্তাখ্য জিহ্বা, মারণকর্ম্মে কৃষ্ণাসংজ্ঞক জিহ্বা, শান্তিকর্ম্মে সুপ্রভানাম্নী জিহ্বা, উচ্চাটন কার্য্যে অতিরক্তা জিহ্বাতে আহুতি দিবে। বহুরূপা জিহ্বা সর্ব্বসিদ্ধি প্রদায়িনী। তৎপরে ভূরগ্নয়ে মহতে চ স্বাহা ইত্যাদি মন্ত্রে চারিবার আহুতি দিতে হইতে। কাম্য কর্ম্মেতে অঙ্গুলি নিয়ম এই—শান্তিকার্য্যে তর্জ্জনী ও অঙ্গুষ্ঠযোগে হোম করিবে। এইরূপ দাহজ্বরাদি অভিচারকর্ম্মে অনামা ও অঙ্গুষ্ঠযোগে হোম করা বিধেয় এবং বিদ্বেষণ, উচ্চাটন ও মারণকার্য্যেও উক্ত অনামা ও অঙ্গুষ্ঠযোগে হোম প্রশস্ত। মৃত্যু নিবারণার্থ কার্য্যে তর্জ্জনী ও মধ্যমাযোগে হোম করা বিধেয়। শারীরিক শান্তিবিধান, মেধাসাধন, কান্তিসম্বর্দ্ধন, নীতিসংশোধন, পুষ্টিকার্য্য, ও সর্ব্বপ্রকার আকর্ষণাদি কার্য্যের হোমে তর্জ্জনী ও অনামিকাঙ্গুলিযোগে আহুতি প্রদান করিলে সদ্যঃ কার্য্যসিদ্ধি হয়। তর্জ্জনী ও কনিষ্ঠাঙ্গুলিদ্বারা হোম করিলে মোহন, বশীকরণ ও প্রীতিসম্বর্দ্ধন কার্য্য সিদ্ধি হয়। মোহন, আকর্ষণ, ক্ষোভণ ও উচ্চাটনকার্য্যে কনিষ্ঠা, মধ্যমা ও অঙ্গুষ্ঠাঙ্গুলিযোগে হোম করিবে। যথোক্ত দ্রব্যদ্বারা মুদ্রা ও মন্ত্রপ্রয়োগপূর্ব্বক বিধানক্রমে হোম

স্রুচি নিধায় তেনাচ্ছাদ্য তৌ নাভৌ সংস্থাপ্য ইতঃপূর্ব্বাদিক্রমেণ মূলমন্ত্রেণ চ পূর্ণাহুতিং দত্ত্বা সংহারমুদ্রয়া আত্মন্যুদ্বাস্য পুনর্ব্ব্যাহৃতিভির্হুত্বা অগ্নের্জ্জিহ্বাঙ্গমূর্ত্তীনামেকৈকাহুতিং দদ্যাৎ। ততঃ পূর্ব্ববন্মেখলোপরি অদ্ভিঃ পরিষিচ্যাত্মানং সংহারমুদ্রয়া পাবকং যোজয়িত্বা পরিধীন্ সপরিস্তরান্ অগ্নৌ ক্ষিপেৎ। বিশেষস্তু নৈমিত্তিকে কর্ম্মণি এতান্ দহেৎ। নিত্যে কর্ম্মণি ন দহেৎ। তথাচ সারদায়াং—নৈমিত্তিকে দহেন্মন্ত্রী নিত্যে ন তু দহেদিমান্। ততো দক্ষিণাং দদ্যাৎ। তথাচ জ্ঞানমালায়াং—সুবর্ণময়ুতে দদ্যাৎ লক্ষে দশসুবর্ণকং। দক্ষিণা তু প্রদাতব্যা যথা হোমে তথা জপে। অলাভে দক্ষিণা জ্ঞেয়া গুরুসন্তোষকারিণীতি। যদি দীক্ষাঙ্গহোমস্তদা আবরণদেবতায়া হোমানন্তরং আজ্যান্বিতৈস্তিলৈঃ কল্পবিহিতৈর্দ্রব্যৈর্ব্বা দেবতায়া অষ্টোত্তরসহস্রং শতং বা জুহুয়াৎ। ততঃ সুধৌতদন্তাঢ্যং শিষ্যং স্নাতং কুণ্ডান্তিকমানীয় দিব্যদৃষ্ট্যা তং বিলোক্য তচ্চৈতন্যং গুরুরাত্মনি সংযোজ্য অধ্ববিশোধনং কুর্য্যাৎ। তদ্যথা—কুশগুচ্ছেন শিষ্যস্য পাদং স্পৃশন্ ওঁ শোধয়ামি কলাধ্বানং স্বাহেতি আজ্যান্বিতৈ রষ্টাহুতীর্জুহুয়াৎ। এবমঙ্কং স্পৃষ্ট্বা ওঁ শোধয়ামি ভুবনাধ্বানং স্বাহা। হৃদয়ং স্পৃষ্ট্বা শোধয়ামি বর্ণাধ্বানং স্বাহা। ভালং স্পৃষ্ট্বা শোধয়ামি পদাধ্বানং স্বাহা। মূর্দ্ধানং স্পৃষ্ট্বা শোধয়ামি মন্ত্রাধ্বানং স্বাহা। সর্ব্বত্রাষ্টাহুতীর্জ্জুহুয়াৎ। এবং ক্রমেণ পরশিবে সংহৃত্য পুনঃসৃষ্টিবর্ত্মনা তত্তদাহুতিভিঃ ক্রমেণ জুহুয়াৎ। তদ্যথা—মন্ত্রাধ্বানঃ পদাধ্বা পদাধ্বানো বর্ণাধ্বা বর্ণাধ্বানো ভুবনাধ্বা ভুবনাধ্বান-

করিলে সর্ব্বপ্রকার মন্ত্র সিদ্ধ হয়। তৎপর স্রুবদ্বারা হোমীয় দ্রব্যসকল স্রুচমধ্যে স্থাপন করিয়া স্রুবদ্বারা আচ্ছাদনপূর্ব্বক নাভিদেশে স্থাপন করিয়া পূর্ব্বোক্ত ক্রমে মূলমন্ত্রে পূর্ণাহুতি দিতে হইবে। অনন্তর সংহারমুদ্রাদ্বারা দেবতাকে আত্মাতে সংস্থাপন করিয়া পুনর্ব্বার মহাব্যাহৃতি হোম এবং অগ্নির জিহ্বাঙ্গমূর্ত্তির প্রত্যেককে এক এক আহুতিপ্রদান করিবে। পরে কুণ্ডের মেখলার উপরি জলসেচন করিয়া সংহারমুদ্রাদ্বারা আত্মার সহিত অগ্নির সংমিলনপূর্ব্বক পরিস্তরণাদি অগ্নিতে নিক্ষেপ করিবে। সারদাতন্ত্রে লিখিত আছে যে, নৈমিত্তিক কর্ম্মেই পরিস্তরণাদি দগ্ধ করিবে, নিত্যকর্ম্মে করিবে না। অনন্তর আচার্য্যকে দক্ষিণা প্রদান করিতে হইবে। জ্ঞানমালায় লিখিত আছে যে, অযুতহোমে সুবর্ণ অর্থাৎ অশীতিরত্তিপ্রমাণ সোণা এবং লক্ষহোমে দশ সুবর্ণ, দক্ষিণা দিবে। হোম ও জপের দক্ষিণার নিয়ম একরূপ জানিবে। উক্তরূপ দক্ষিণা প্রদানে অসমর্থ হইলে যাহাতে গুরুর সন্তোষ জন্মে, সেইরূপ দক্ষিণা দিবে। যখন দীক্ষাকার্য্যের অঙ্গীয় হোম করিতে হয়, তখন আবরণদেবতার হোমের পর আজ্যান্বিত তিল অথবা কল্পোক্তদ্রব্যদ্বারা মূলদেবতার অষ্টোত্তর শত কিম্বা অষ্টোত্তর সহস্র হোম করিবে। তৎপরে সুস্নাত শিষ্যকে কুণ্ডসমীপে আনয়ন করিয়া দিব্যদৃষ্টিদ্বারা অবলোকনপূর্ব্বক গুরু তাহার চৈতন্য আত্মাতে সংযোজিত করতঃ অধ্ববিশোধন করিবেন। তাহার প্রণালী এই—কুশগুচ্ছদ্বারা শিষ্যের পাদস্পর্শপূর্ব্বক ওঁ শোধয়ামি কলাধ্বানং স্বাহা এই মন্ত্রে আজ্যান্বিততিলদ্বারা অষ্টাহুতি দিবে। এইরূপে অঙ্ক, নাভি, হৃদয়, কপাল ও মূর্দ্ধা স্পর্শ করিয়া মূলের লিখিত মন্ত্রে প্রত্যেকে অষ্টাহুতি দিতে হইবে। এইরূপে হোম করিয়া পুনর্ব্বার বিপরীতক্রমে অর্থাৎ ওঁ শোধয়ামি মন্ত্রাধ্বানং স্বাহা ওঁ শোধয়ামি পদাধ্বানং স্বাহা

স্তত্ত্বাধ্বা তত্ত্বাধ্বানঃ কলাধ্বা। এবং ক্রমেণ জুহুয়াৎ। ততো দিব্যদৃষ্ট্যা তং শিষ্যং বিলোকয়ন্ আত্মস্থিতং তচ্চৈতন্যং শিষ্যে নিবেদয়েৎ। ততঃ স্রুচা পূর্ণাহুতিদানাদি কর্ম্ম সমাপ্য পূর্ব্বোক্তক্রমেণ দীক্ষাং কারয়েৎ। ইতি বৃহদ্ধোমপদ্ধতিঃ॥

অথ হোমদ্রব্যাণাং প্রমাণমভিধীয়তে। কর্ষমাত্রং ঘৃতং হোমে শুক্তিমাত্রং পয়ঃ স্মৃতং। উক্তানি পঞ্চগব্যানি তৎসমানি মনীষিভিঃ। তৎসমং মধু দুগ্ধান্নমক্ষমাত্রমুদাহৃতং। দধি-প্রসৃতিমাত্রং স্যাল্লাজাঃ স্যুর্ম্মুষ্টিসম্মিতাঃ। পৃথুকাস্তৎপ্রমাণাঃ স্যুঃ শক্তয়োপি তথো-দিতাঃ। গুড়ং পলার্দ্ধমানং স্যাৎ শর্করাপি তথা স্মৃতা। গ্রাসার্দ্ধং চরুমানং স্যাদিক্ষুঃ পর্ব্বা-বধিঃ স্মৃতঃ। একৈকং পত্রপুষ্পাণি তথা পূপানি কল্পয়েৎ। কদলীফলনারঙ্গং ফলান্যেকৈ-কশো বিদুঃ। মাতুলুঙ্গং চতুঃখণ্ডং পনসং দশধা কৃতং। অষ্টধা নারিকেলানি খণ্ডিতানি বিদু-র্ব্বুধাঃ। ত্রিধাকৃতং ফলং বিল্বং কপিত্থং খণ্ডিতং দ্বিধা। উর্ব্বারুক ফলং হোমে কথিতং খণ্ডিতং ত্রিধা। ফলান্যন্যান্যখণ্ডানি সমিধঃ স্যুর্দ্দশাঙ্গুলাঃ। দূর্ব্বাত্রয়ং সমুদ্দিষ্টং গুড়ূচী চতুরঙ্গুলা। ব্রীহয়ো মুষ্টিমাত্রাঃ স্যুর্ম্মুদ্গা মাষা যবা অপি। তণ্ডুলাঃ স্যুস্তদর্দ্ধাংশাঃ কোদ্রবা মুষ্টিসম্মিতাঃ। গোধূমা রক্তকলমা বিহিতা মুষ্টিমানতঃ। তিলাশ্চুলুকমাত্রাঃ স্যুঃ সর্ষপাস্তৎপ্রমাণতঃ। শুক্তিপ্রমাণং লবণং মরিচান্যপি বিংশতিঃ। পূরং বদরমানং

---

ইত্যাদি রূপে আহুতি দিবে। পরে দিব্যদৃষ্টিদ্বারা শিষ্যকে অবলোকন করতঃ আত্মস্থিত চৈতন্য শিষ্যে সমর্পণ করিবে। অনন্তর স্রুবদ্বারা পূর্ণাহুতিদানাদি কর্ম্ম সমাপন করিয়া পূর্ব্বোক্তক্রমে দক্ষিণা প্রদান করিবে।

এইক্ষণ হোমীয়দ্রব্যের পরিমাণ কথিত হইতেছে। ঘৃতহোমে দুই তোলা পরিমাণ ঘৃত লইয়া এক একবার আহুতি দিবে। দুগ্ধহোমে দুইতোলা পরিমিত দুগ্ধদ্বারা এক এক আহুতিপ্রদান করিবে এবং পঞ্চগব্যহোমেও উক্তরূপ পরিমাণ জানিবে। মধুহোমে দুইতোলা পরিমাণ মধু গ্রহণ করিবে। এইরূপে দুগ্ধান্নহোমে দুই তোলা এবং দধি হোমে হস্তকোষপরিমাণে হোম করিবে। লাজ, পৃথুকা ও শক্তুহোমে এক মুষ্টি, গুড় ও শর্করাহোমে চারি তোলা, ইক্ষুহোমে এক পর্ব্ব এবং পত্র, পুষ্প ও পিষ্টকহোমে এক একটিদ্বারা এক একবার আহুতি দিবে। কদলীফল ও নারঙ্গহোমে এক একটি করিয়া হোম করিতে হইবে। মাতুলুঙ্গ (নেবু) হোমে একটির চারি ভাগের এক ভাগ, পনসহোমে দশ ভাগের এক ভাগ, নারিকেলহোমে আট ভাগের এক ভাগ বিল্বহোমে তিন ভাগের এক ভাগ, কদবেল দুই ভাগের এক ভাগ, উর্ব্বারুক (কাঁকুড়) হোমে তিন ভাগের এক ভাগ লইয়া এক একবার আহুতি দিতে হইবে। অন্যান্য ফলদ্বারা হোম করিতে এক এক আহুতিতে এক একটি ফল দিবে। সমিধহোমে দশাঙ্গুলপরিমিত সমিধদ্বারা হোম করা বিধেয়। দূর্ব্বাহোমে দূর্ব্বাত্রয় একত্র করিয়া এক এক বার আহুতি দিতে হইবে। গুড়ূচীহোমে চতুরঙ্গুলপরিমাণ গুড়ূচীখণ্ড গ্রহণ করিবে! ধান্য, মুগ, মাষ ও যবদ্বারা হোম করিতে হইলে এক এক মুষ্টিপরিমাণ লইয়া এক এক আহুতি দিতে হইবে। তণ্ডুলহোমে এক মুষ্টির দশাংশ, কোদ্রব, গোধূম ও রক্তশালিদ্বারা যখন হোম করিবে, তখন একমুষ্টিপরিমাণে আহুতিপ্রদান করিবে। তিল ও সর্ষপহোমে গণ্ডূষপরিমাণ এবং লবণহোমে দুইতোলা প্রমাণে হোম করিবে। মরিচহোমে এক একবারে কুড়িটী মরিচদ্বারা আহুতি

স্থাদ্রামঠং তৎসমং স্মৃতং। চন্দনাগুরুকর্পূরকস্তূরীকুঙ্কুমানি চ। তিন্তিড়ীবীজমানানি সমুদ্দিষ্টানি দেশিকৈঃ। বৈশ্বানরং স্থিতং ধ্যায়েৎ সমিদ্ধোমেষু দেশিকঃ। শয়ানমাজ্য-হোমেষু নিষণ্ণং শেষবস্তুষু। আস্যান্তর্জ্জুহুয়াদ্বহ্নের্ব্বিপশ্চিৎ সর্ব্বকর্ম্মসু। কর্ণহোমে ভবে-দ্ব্যাধি-র্নেত্রেঽন্ধত্বং সমীরিতং। নাসিকায়াং মনঃপীড়া মস্তকে ধনসংক্ষয়ঃ। যতঃ কাষ্ঠং ততঃ শ্রোত্রং যতো ধূমোঽত্র নাসিকা। যত্রাল্পজ্বলনং নেত্রং যতোঽঙ্গারস্ততঃ শিরঃ। যত্র প্রজ্ব-লিতা জ্বালা সা জিহ্বা জাতবেদসঃ। স্বর্ণসিন্দূরবালার্ককুঙ্কুমক্ষৌদ্রসন্নিভঃ। সুবর্ণরেতসো বর্ণঃ শোভনঃ পরিকীর্ত্তিতঃ। ভেরীবারিদহস্তীন্দ্রনিনাদোঽগ্নিঃ শুভাবহঃ। নাগচম্পকপুন্নাগ-পাটলাযূথিকানিভঃ। পদ্মেন্দীবরকহ্লারসর্পির্গুগ্গুলুসন্নিভঃ। পাবকস্য শুভো গন্ধ ইত্যুক্ত-স্তন্ত্রবেদিভিঃ। প্রদক্ষিণাস্ত্যক্তকম্পাশ্ছত্রাভাঃ শিখিনঃ শিখাঃ। সুখদা যজমানস্য রাজ্য-স্যাপি বিশেষতঃ। কুন্দেন্দুধবলো ধূমো বহ্নিঃ প্রোক্তঃ শুভাবহঃ। কৃষ্ণঃ কৃষ্ণগতের্ব্বর্ণো-যজমানং বিনাশয়েৎ। শ্বেতোরাষ্ট্রং নিহন্ত্যাশু বায়সস্বরসন্নিভঃ। খরস্বরসমো বহ্নের্ধ্বনিঃ সর্ব্ববিনাশকৃৎ। পূতিগন্ধো হুতভুজো হোতুর্দ্দুঃখপ্রদো ভবেৎ। ছিন্না বৃত্তা শিখা কুর্য্যাৎ মৃত্যুং ধনপরিক্ষয়ং। শূকপক্ষনিভো ধূমঃ পারাবতসমপ্রভঃ। হানিং তুরগজাতীনাং গবাঞ্চ

দিতে হইবে। গুগ্গুলুহোমে বদরীপ্রমাণ এবং হিঙ্গুহোমেও ঐরূপ পরিমাণ জানিবে। চন্দন, অগুরু, কর্পূর, কস্তূরী ও কুঙ্কুমদ্বারা হোম করিতে হইলে তিন্তীড়ীবীজপরিমাণে আহুতি প্রদান করিবে। সমিধদ্বারা হোমসময়ে অগ্নিদেবকে অবস্থিত ধ্যান করিবে। এইরূপ আজ্যহোমে শয়ান এবং অন্যান্য দ্রব্যদ্বারা হোম করিতে হইলে বৈশ্বানরকে উপবিষ্ট ধ্যান করিয়া হোম করা বিধেয়। পণ্ডিতগণ সর্ব্বকার্য্যেই অগ্নির মুখমধ্যে আহুতি প্রদান করিবেন। কর্ণপ্রদেশে আহুতি দিলে হোমকর্ত্তার পীড়া হয়। এইরূপ নেত্রহোমে অন্ধতা, নাসিকাহোমে মনঃ পীড়া এবং মস্তকে আহুতি দিলে ধন সংক্ষয় হইয়া থাকে। যে ভাগে কাষ্ঠ সেই ভাগের নাম অগ্নির কর্ণ, যে ভাগে ধূম সেই ভাগ নাসিকা, যে ভাগে অল্প জ্বলন সেই ভাগ নেত্র, যে ভাগে অঙ্গার সেই ভাগ মস্তক এবং যে ভাগে সমুজ্জ্বলশিখা সেই ভাগই অগ্নির জিহ্বা অতএব প্রজ্বলিত শিখাভাগে আহুতি দিতে হইবে। হোমকালে যদি অগ্নির বর্ণ সুবর্ণ, সিন্দূর, বালার্ক, কিম্বা মধুর ন্যায় হয়, তাহাহইলে সেই হোমে অগ্নিদেব শুভ ফলপ্রদান করেন, হোমসময়ে নাগকেশর, চম্পক, পুন্নাগ, পাটল, যূথিকা, পদ্ম, ইন্দীবর, কহ্লার, ঘৃত অথবা গুগ্গুলুর ন্যায় অগ্নির গন্ধ হইলে সেই হোম শুভাবহ হয়। দক্ষিণাবর্ত্ত, কম্পবিহীন ও ছত্রাকৃতি অগ্নির শিখা যজমানের শুভপ্রদ, বিশেষতঃ রাজ্যেরও শুভবৃদ্ধি হইয়া থাকে। হোমকালে অগ্নির ধূম কুন্দপুষ্প ও ইন্দুবৎ ধবলবর্ণ হইলে, সেই হোম শুভসাধন করে। হোম সময়ে অগ্নি কৃষ্ণবর্ণ হইলে সেই হোম যজমানকে বিনাশ করে। হোম সময়ে অগ্নির বর্ণ শুভ্র হইলে রাজ্য নষ্ট হয়। যদি হোমকালে অগ্নি হইতে কাক অথবা গর্দ্দভের শব্দের ন্যায় শব্দ হয়, তাহাহইলে সেই হোমে সকল বিনাশ পায়। হোমকালে অগ্নি হইতে দুর্গন্ধ বহির্গত হইলে যজমানের দুঃখ হইয়া থাকে। হোম সময়ে অগ্নির শিখা ছিন্ন অথবা বৃত্তাকার হইলে যজমানের ধনক্ষয় ও মৃত্যু হয়। হোমকালে অগ্নি শুকপক্ষীর পক্ষ অথবা পারাবতের ন্যায় বর্ণবিশিষ্ট

কুরুতেঽচিরাৎ। এবংবিধেষু দোষেষু প্রায়শ্চিত্তায় দেশিকঃ। মূলেনাজ্যেন জুহুয়াৎ পঞ্চবিংশতিমাহুতীঃ। ইতি হোমপ্রকরণং সমাপ্তং ॥

অথ ষট্‌কর্ম্মলক্ষণং। সারদায়াং—অথাভিধাস্যে তন্ত্রেঽস্মিন্ সম্যক্ ষট্‌কর্ম্মলক্ষণং। সর্ব্বতন্ত্রানুসারেণ প্রয়োগফলসিদ্ধিদং। শান্তিবশ্যস্তম্ভনানি বিদ্বেষোচ্চাটনে ততঃ। মারণান্তানি সংশন্তি ষট্‌কর্ম্মাণি মনীষিণঃ। রোগকৃত্যাগ্রহাদীনাং নিরাসঃ শান্তিরীরিতা। বশ্যং জনানাং সর্ব্বেষাং বিধেয়ত্ব-মুদীরিতং। প্রবৃত্তিরোধঃ সর্ব্বেষাং স্তম্ভনং তদুদীরিতং। স্নিগ্ধানাং দ্বেষজননং মিথো বিদ্বেষণং মতং। উচ্চাটনং স্বদেশাদেভ্রংশনং পরিকীর্ত্তিতং। প্রাণিনাং প্রাণহরণং মারণং তদুদাহৃতং। স্বদেবতাদিক্‌কালাদীন্ জ্ঞাত্বা সর্ব্বাণি সাধয়েৎ। রতির্ব্বাণী রমা জ্যেষ্ঠা দুর্গা কালী যথাক্রমং। ষট্‌কর্ম্মদেবতাঃ প্রোক্তাঃ কর্ম্মাদৌ তাঃ প্রপূজয়েৎ। ঈশচন্দ্রেন্দ্রনির্ঋতিবায়ুগ্নীনাং দিশো মতাঃ। সূর্য্যোদয়ং সমারভ্য ঘটিকাদশকং ক্রমাৎ। ঋতবঃ স্যুর্ব্বসন্তাদ্যা অহোরাত্রং দিনে দিনে। বসন্তগ্রীষ্মবর্ষাখ্য-শরদ্ধেমন্তশিশিরাঃ। যদ্বা—অর্দ্ধরাত্রং শরৎকালো হেমন্তশ্চ প্রভাতকং। পূর্ব্বাহ্নে চ বসন্তঃ স্যান্মধ্যাহ্নে গ্রীষ্মএব চ। প্রাবৃড়্রূপোঽপরাহ্নঃ স্যাৎ প্রদোষঃ শিশিরঃ স্মৃতঃ। অথবা—উষাযোগে চ হেমন্তঃ প্রভাতে

হইলে যজমানের অশ্ব এবং গো অচিরে বিনাশ পায়। হোমসময়ে এই সকল দোষের কোন একটি দোষ লক্ষিত হইলে সেই দোষের শান্তির নিমিত্ত প্রায়শ্চিত্ত স্বরূপ পঞ্চবিংশতি বার আজ্যাহুতি প্রদান করিতে হইবে॥

অনন্তর ষট্‌কর্ম্মলক্ষণ বিবৃত হইতেছে,—সারদাতন্ত্রে লিখিত আছে যে, এই তন্ত্রে সম্যকরূপে ষট্‌কর্ম্ম লক্ষণ বলিব। এই ষট্‌কর্ম্ম সর্ব্বতন্ত্রের অভিমত এবং ইহার প্রয়োগ করিলেই ফলসিদ্ধি হইয়া থাকে। শান্তিকর্ম্ম, বশীকরণ, স্তম্ভন, বিদ্বেষণ, উচ্চাটন ও মারণ এই ষড়বিধ কর্ম্মের নাম ষট্‌কর্ম্ম। যে কর্ম্মদ্বারা রোগ, কুকৃত্যা ও গ্রহদোষ নিবারণ হয়, তাহাকে পণ্ডিতগণ শান্তিকর্ম্ম বলিয়া থাকেন। সর্ব্বজনের বশ্যতা সাধনকর্ম্মের নাম বশীকরণ। যে কর্ম্মদ্বারা সকলের প্রবৃত্তি বোধ হয়, তাহাকে স্তম্ভনকার্য্য বলে। পরস্পর প্রণয়িগণের দ্বেষজনক যে কার্য্য তাহাই বিদ্বেষণ নামে বিখ্যাত। যে কার্য্য দ্বারা স্বদেশ হইতে নিরাস করা যায়, তাহাকে উচ্চাটন বলে। যে কার্য্যদ্বারা প্রাণিগণের প্রাণহরণ হয়, তাহার নাম মারণ। তত্তৎ কর্ম্মের দেবতা, দিক্ ও কালাদি পরিজ্ঞাত হইয়া ষট্‌কর্ম্মসাধন করিবে। শান্তিকার্য্যের দেবতা রতি, বশীকরণের দেবতা বাণী, স্তম্ভনকার্য্যের দেবতা রমা, বিদ্বেষণের জ্যেষ্ঠা, উচ্চাটনের দুর্গা এবং মারণকার্য্যের দেবতা কালী। এই সকল ষট্‌কর্ম্মের দেবতা কথিত হইল, সেই সেই কর্ম্মের আদিতে কর্ম্মোক্ত দেবতার পূজা করিয়া কার্য্যসাধন করিবে। ষট্‌কর্ম্মের প্রশস্ত দিক্ কথিত হইতেছে। শান্তিকার্য্যে ঈশানকোণ, বশীকরণে উত্তরদিক্, স্তম্ভনে পূর্ব্বদিক্ বিদ্বেষণে, নৈর্ঋতকোণ, উচ্চাটনে বায়ুকোণ এবং মারণকার্য্যে অগ্নিকোণ প্রশস্ত। দিবারাত্রের মধ্যে ছয় ছয় ঋতুর উদয় হয়,—সূর্য্যোদয় হইতে দশ দশ দণ্ডে এক এক ঋতুর গণনা করিবে। প্রথম দশদণ্ড বসন্ত ঋতু, দ্বিতীয় দশদণ্ড গ্রীষ্ম, তৃতীয় দশদণ্ড, বর্ষা, চতুর্থ দশদণ্ড, শরৎ, পঞ্চম দশদণ্ড হেমন্ত এবং ষষ্ঠ দশদণ্ড শিশির ঋতু জানিবে। প্রকারান্তরে—অর্দ্ধরাত্রি শরৎ, প্রভাতকাল হেমন্ত, পূর্ব্বাহ্ন বসন্ত, মধ্যাহ্ন গ্রীষ্ম, অপরাহ্ন

শিশিরাগমঃ। প্রহরার্দ্ধে বসন্তঃ স্যাৎ গ্রীষ্মোমধ্যন্দিনাগমে। তূর্য্যযামে চ বর্ষাখ্যঃ শরদস্তং গতে রবৌ ॥

অথ কালনিয়মঃ। হেমন্তঃ শান্তিকে প্রোক্তো বসন্তো বশ্যকর্ম্মণি। শিশিরঃ স্তম্ভনে জ্ঞেয়ো বিদ্বেষে গ্রীষ্ম ঈরিতঃ। প্রাবৃড়ুচ্চারণে জ্ঞেয়ঃ শরন্মারণকর্ম্মণি ॥

অথ তিথিনিয়মঃ। পঞ্চমী চ দ্বিতীয়া চ তৃতীয়া সপ্তমী তথা। বুধেজ্যবারসংযুক্তো বিজ্ঞেয়ো দ্বেষকর্ম্মণি। কৃষ্ণা চতুর্দ্দশী তদ্বদষ্টমী মন্দবারকাঃ। উচ্চাটনে তিথিঃ শস্তা প্রদোষে চ বিশেষতঃ। চতুর্দ্দশ্যষ্টমী কৃষ্ণা অমাবস্যা তথৈব চ। মন্দভৌমদিনোপেতা শস্তা মারণকর্ম্মণি। বুধচন্দ্রাদিনোপেতা পঞ্চমী দশমী সিতা। পৌর্ণমাসী তু বিজ্ঞেয়া তিথিঃ স্তম্ভনকর্ম্মণি। শুভগ্রহোদয়ে কুর্য্যাৎ শুভানি চ শুভোদয়ে। রৌদ্রকর্ম্মাণি রিক্তার্কে মৃত্যু-যোগে চ মারণং। চামুণ্ডাতন্ত্রে—জপেৎ পূর্ব্বমুখো বশ্যে দক্ষিণঞ্চাভিচারকে। পশ্চিমে স্তম্ভনং বিদ্যাদুত্তরং শান্তিকং ভবেৎ। আকর্ষণমথাগ্নেয়ে নৈঋতে মারণং তথা। উচ্চাটনন্তু বায়ব্যে ঐশান্যাং মোক্ষদায়কং। তথাভিচারে কার্য্যা চ দক্ষিণাপ্লবনা মহী। বসনং লোহিতং প্রোক্তং উষ্ণীশং লোহিতং স্মৃতং। ভূষণং লৌহদ্রব্যেণ বামেন পূজনাদিকং। নরস্নায়ুবিশেষেণ মারণে রজ্জুরীরিতঃ। মৃতস্য যুদ্ধশূন্যস্য দন্তেন গর্দ্দভস্য বা। কৃত্বাক্ষমালাং

বর্ষা এবং প্রদোষকাল শিশির ঋতু। অথবা উষাকাল হেমন্ত, প্রভাতকাল শিশির, প্রহরার্দ্ধে বসন্ত, মধ্যাহ্নকাল গ্রীষ্ম, চতুর্থ যাম বর্ষা এবং রবির অস্তগমন সময় শরৎ ঋতু ॥

অনন্তর ষট্‌কর্ম্মের কালনিয়ম কথিত হইতেছে—শান্তিকর্ম্মে হেমন্ত, বশীকরণে বসন্ত, স্তম্ভনে শিশির, বিদ্বেষণে গ্রীষ্ম, উচ্চাটনে বর্ষা এবং মারণকার্য্যে শরৎ ঋতু প্রশস্ত। অনন্তর ষট্‌কর্ম্মের তিথিনিয়ম কথিত হইতেছে,—বুধ ও বৃহস্পতিবারে পঞ্চমী, দ্বিতীয়া, তৃতীয়া ও সপ্তমী তিথি বিদ্বেষণকার্য্যে প্রশস্ত। শনিবারযোগে কৃষ্ণা চতুর্দ্দশী ও কৃষ্ণাষ্টমী তিথিতে উচ্চাটন করিবে। বিশেষতঃ প্রদোষকালই উচ্চাটনের প্রশস্তকাল। মারণকার্য্যে শনি ও মঙ্গলবারে কৃষ্ণাষ্টমী, কৃষ্ণাচতুর্দ্দশী ও অমাবস্যা তিথি প্রশস্ত। চন্দ্র ও বুধবারে শুক্লা পঞ্চমী, শুক্লা দশমী ও পূর্ণিমাতে স্তম্ভনকার্য্য করিবে। শুভগ্রহের উদয়ে শান্তিপ্রভৃতি শুভকার্য্য এবং অশুভগ্রহের উদয়ে বিদ্বেষণাদি অশুভকার্য্য করিবে। এবং রিক্তাতিথিতে রবিবারে ও মৃত্যুযোগে মারণকার্য্য করা বিধেয়। চামুণ্ডাতন্ত্রে লিখিত আছে যে, বশীকরণকার্য্যে পূর্ব্বমুখে জপ করিবে। অভিচারকার্য্যে দক্ষিণমুখে, স্তম্ভনে পশ্চিমমুখে, শান্তিকার্য্যে উত্তরমুখে, আকর্ষণে অগ্নি-কোণাভিমুখে, মারণে নৈঋতাভিমুখে এবং উচ্চাটনে বায়ুকোণাভিমুখে জপ করিবে। ঈশানকোণাভিমুখে জপ করিলে মোক্ষলাভ হইয়া থাকে। মারণকার্য্যে বসন ও উষ্ণীশ প্রভৃতি সকলই লোহিত বর্ণের করিতে হইবে এবং লৌহনির্ম্মিত ভূষণে বিভূষিত হইয়া বাম হস্তে পূজনাদি করিবে। মারণকার্য্যে মনুষ্যের স্নায়ুবিশেষদ্বারা রজ্জু প্রস্তুত করিয়া সেই রজ্জুদ্বারা, যুদ্ধ ভিন্ন মৃত ব্যক্তির অথবা গর্দ্দভের দন্তে জপমালা প্রস্তুত করিয়া শত্রুবধাভিলাষী ব্যক্তি

জপৃত্ব্যং শত্রূণাং বধমিচ্ছতা। ভগ্নেভ-দন্তমণিভির্জ্জপেদাকর্ষকর্ম্মণি। সাধ্যকেশসূত্রপ্রোথৈ-স্তুরঙ্গদশনোদ্ভবৈঃ। অক্ষমালাং সমালোক্য বিদ্বেষোচ্চাটনে তথা॥

অথ আসনং। পদ্মাখ্যং স্বস্তিকং ভূয়ো বিকটং কুক্কুটং পুনঃ। বজ্রং ভদ্রকমিত্যাহু-রাসনানি মনীষিণঃ। পদ্মাসনন্তু সংযোজ্য জানূর্ব্বো-রন্তরে করৌ। নিবেশ্য ভূমৌ সংস্থাপ্য ব্যোমস্থং কুক্কুটাসনং। অন্যানি বক্তব্যানি। ষণ্মুদ্রাঃ ক্রমতো জ্ঞেয়াঃ পদ্মপাশগদাহ্বয়াঃ। মুষলাশনিখড়্গাখ্যাঃ শান্তিকাদিষু কর্ম্মসু। জলং শান্তিবিধৌ শস্তং বশ্যে বহ্নি রুদীরিতঃ। স্তম্ভনে পৃথিবী শস্তা বিদ্বেষে ব্যোম কীর্ত্তিতং। উচ্চাটনে স্মৃতো বায়ুর্ভূয়োঽগ্নির্ম্মারণে স্মৃতঃ। তত্তদ্ভূতোদয়ে সম্যক্ তত্তন্মণ্ডলসংযুতং। তত্তৎ কর্ম্ম বিধাতব্যং মন্ত্রিণা নিশ্চিতাত্মনা। শীতাংশু-সলিল-ক্ষৌণী-ব্যোমবায়ু-হবির্ভুজাং। মন্ত্রাঃ স্যুর্ব্বর্ণবীজানি ষট্কর্ম্মসু যথাক্রমং। গ্রথনঞ্চ বিদর্ভঞ্চ সংপুটো রোধনস্তথা। যোগঃ পল্লব ইত্যেতে বিন্যাসাঃ ষট্সু কর্ম্মসু। মন্ত্রেণান্তরিতান্ কুর্য্যান্নামবর্ণান্ যথাবিধি। গ্রথনং তদ্বিজানীয়াৎ প্রশস্তং শান্তিকর্ম্মণি। মন্ত্রার্ণদ্বয়মধ্যস্থং সাধ্যনামাক্ষরং লিখেৎ। বিদর্ভএষ বিজ্ঞেয়ো মন্ত্রিভির্ব্বশ্যকর্ম্মণি। আদ্যা-বন্তে চ মন্ত্রঃ স্যান্নাম্নোঽসৌ সংপুটঃ স্মৃতঃ। এষ স্যাৎ স্তম্ভনে শস্ত ইত্যুক্তো মন্ত্রবেদিভিঃ।

জপ করিবে। আকর্ষণ ও উচ্চাটনকার্য্যে সাধ্যব্যক্তির কেশদ্বারা অশ্বদন্তনির্ম্মিত মালা গ্রন্থন করিয়া সেই মালায় জপ করিতে হইবে।

এইক্ষণ ষট্কর্ম্মের আসন কথিত হইতেছে। পদ্মাসন, স্বস্তিকাসন, বিকটাসন, কুক্কুটাসন, বজ্রাসন ও ভদ্রাসন এই ষড়্বিধ আসন ষট্কর্ম্মে প্রশস্ত। পদ্মাসন যোজনা করিয়া জানু ও উরুর মধ্যে হস্তদ্বয় প্রবেশনপূর্ব্বক ভূমিতে সংস্থাপন করিয়া শূন্যে অবস্থান করিবে। ইহাকে কুক্কুটাসন বলে। অন্যান্য আসন পরে বিবৃত হইবে। এইক্ষণ ষট্কর্ম্মের ষড়্বিধ মুদ্রা কথিত হইতেছে। পদ্ম, পাশ, গদা, মুষল, বজ্র ও খড়্গ এই ষড়্বিধ মুদ্রা ষট্কর্ম্মে প্রশস্ত। শান্তিকার্য্যে পদ্মমুদ্রা, বশীকরণে পাশমুদ্রা, স্তম্ভনকার্য্যে গদামুদ্রা, বিদ্বেষণে মুষলমুদ্রা, উচ্চাটনে বজ্রমুদ্রা এবং মারণে খড়্গমুদ্রা বিহিত। এই সকল মুদ্রার প্রমাণ পরে কথিত হইবে। জলতত্ত্ব, বহ্নিতত্ত্ব, পৃথ্বীতত্ত্ব, আকাশতত্ত্ব, ও বায়ুতত্ত্ব এই পঞ্চতত্ত্বের উদয় বিবেচনা করিয়া শান্তিকাদি ষট্কর্ম্ম করিবে। শান্তিকার্য্যে জলতত্ত্ব, বশীকরণে বহ্নি-তত্ত্ব, স্তম্ভনে পৃথ্বীতত্ত্ব, বিদ্বেষে আকাশতত্ত্ব, উচ্চাটনে বায়ুতত্ত্ব এবং মারণে বহ্নিতত্ত্ব প্রশস্ত। এইরূপে পঞ্চতত্ত্বের উদয় ও পঞ্চভূতের মণ্ডল জানিয়া ষট্কর্ম্ম সাধন করিবে। ঠং, বং, লং, হং, যং, রং এই ষড়্বিধ বীজ ষট্কর্ম্মে প্রশস্ত। গ্রথন, বিদর্ভ, সংপুট, রোধন, যোগ ও পল্লব এই ষড়্বিধ মন্ত্রবিন্যাস উক্ত আছে। ষট্কর্ম্মে উক্ত ষট্প্রকার মন্ত্র-বিন্যাস করিয়া কার্য্যসাধন করিতে হয়। ষট্কর্ম্মের সাধ্য ব্যক্তির নামের বর্ণ সকলকে মন্ত্রদ্বারা পুটিত করিয়া লিখিবে, ইহারই নাম গ্রথন। শান্তিকার্য্যে এই গ্রথনবিন্যাস প্রশস্ত। মন্ত্রবর্ণদ্বয়ের মধ্যে সাধ্য ব্যক্তির নামাক্ষর লিখিবে, ইহাকে বিদর্ভ বলে। বশীকরণকার্য্যে এইরূপে মন্ত্রের বিদর্ভবিন্যাস অবশ্য করিবে। সাধ্য ব্যক্তির নামের আদিতে ও অন্তে মন্ত্র লিখিলেই মন্ত্রের সংপুটবিন্যাস হয়। মন্ত্রবিৎ পণ্ডিতগণ স্তম্ভনকার্য্যে এইরূপে মন্ত্রের সংপুটবিন্যাস

নাম্ন আদ্যন্তমধ্যেষু মন্ত্রঃ স্যাদ্রোধনং মতং। বিদ্বেষণবিধানেষু প্রশস্তমিদমুত্তমং। মন্ত্রস্যান্তে ভবেন্নাম যোগঃ প্রোচ্চাটনে মতঃ। অন্তে নাম্নো ভবেন্মন্ত্রঃ পল্লবো মারণে মতঃ। সিত-রক্তপীতমিশ্রাঃ কৃষ্ণা ধূম্রাঃ প্রকীর্ত্তিতাঃ। বর্ণতো মন্ত্রসংপ্রোক্তা দেবতা ষট্‌সু কর্ম্মসু। মন্ত্রাণাং লেখনদ্রব্যং চন্দনং রোচনং নিশা। গৃহধূমশ্চিতাঙ্গারো মারণেঽষ্টবিষাণি চ। শ্যেনাগ্নি-লোলপিত্তানি ধুস্তূরকরসঃ শুভঃ। গৃহধূমস্ত্রিকটুকং বিষাষ্টকমুদীরিতং। দেবতা কালমুদ্রাদীন্ সম্যক্ জ্ঞাত্বা বিচক্ষণঃ। ষট্‌কর্ম্মাণি প্রযুঞ্জীত যথোক্তফলসিদ্ধয়ে। কুলার্ণবে—উচ্চাটনে বষট্ প্রোক্তং হুঁফড়ন্তঞ্চ মারণে। স্তম্ভনে চ নমঃ প্রোক্তং স্বাহা শান্তিক-পৌষ্টিকে। হোমতর্পণয়োঃ স্বাহা ন্যাসপূজনয়োর্নমঃ। মন্ত্রান্তে যোজয়েন্মন্ত্রী জপকালে যথাস্থিতি। অস্যার্থঃ—এতানি তত্তৎ কর্ম্মাণি জপকালে যোজয়িত্বা মন্ত্রং জপেৎ। হোমাদিষু নায়ং নিয়মঃ। হোমে ইতি কশ্চিৎ। তন্ন। অগ্নিকার্য্যে জপেৎ স্বাহা নমঃ সর্ব্বত্র চার্চ্চনে। শান্তি-পুষ্টি-বশ-দ্বেষাকর্ষোচ্চাটনমারণে। স্বাহা স্বধা বষট্ হুঞ্চ বৌষট্ ফট্ যোজয়েৎ ক্রমাৎ। বশ্যাকর্ষণসন্তাপজ্বরে স্বাহা প্রকীর্ত্তিতা। ক্রোধোপশমনে শান্তৌ প্রীতৌ যোজ্যং নমো বুধৈঃ। বৌষট্ সম্মোহনোদ্দীপ-পুষ্টি-মৃত্যুঞ্জয়েষু চ। হুঙ্কারং প্রীতি-নাশে চ মারণে ছেদনে তথা। উচ্চাটনে চ বিদ্বেষে বৌষট্ পঙ্ক্তুকৃতে বষট্। মন্ত্রোদ্দীপন-

করিয়া থাকেন। সাধ্যনামের আদি, মধ্য ও অন্তে মন্ত্র লিখিবে ইহাই মন্ত্রের রোধন। বিদ্বেষণকার্য্যে এইরূপ মন্ত্র-বোধন প্রশস্ত। মন্ত্রের অন্তে সাধ্য ব্যক্তির নাম যোগ করিলেই মন্ত্রের যোগবিন্যাস হয়। সাধ্য ব্যক্তির নামের অন্তে মন্ত্রযোগকে পল্লববিন্যাস বলে। এইরূপ মন্ত্রবিন্যাস মারণকার্য্যে প্রশস্ত। শ্বেত, রক্ত, পীত, মিশ্র, কৃষ্ণ ও ধূম্র ষট্‌কর্ম্মের মন্ত্র ও দেবতার এই ষড়বিধ বর্ণ উক্ত আছে। শান্তি প্রভৃতি ষট্‌কর্ম্মে ক্রমতঃ উক্ত ষড়্‌বিধ বর্ণ ধ্যান করিবে। শান্ত্যাদি ষট্‌কর্ম্মে চন্দন, রোচনা, হরিদ্রা, গৃহধূম, চিতাঙ্গার ও অষ্টবিধ বিষ ক্রমতঃ এই সকল দ্রব্যদ্বারা মন্ত্র লিখিতে হইবে। শ্যেনপক্ষীর বিষ্ঠা, চিতামূল, বিটলবণ, ধুতূরার রস, গৃহধূম, মরিচ, পিপুল ও শুঁঠ ইহাদিগকে অষ্টবিষ বলে। মারণকার্য্যে উক্ত অষ্টবিষদ্বারা মন্ত্র লিখিয়া মন্ত্রের গ্রথনাদিক্রিয়া করিবে। বিচক্ষণ সাধক সম্যক্‌রূপে দেবতা, কাল ও মুদ্রাদি জানিয়া ষট্‌কর্ম্মসাধন করিলে যথোক্ত ফললাভ হয়। কুলার্ণবে লিখিত আছে যে, উচ্চাটনকার্য্যে মন্ত্রের অন্তে বষট্ মারণে হুঁ ফট্, স্তম্ভনে নমঃ, শান্তিক ও পৌষ্টিককার্য্যে স্বাহা পদ-যোগ করিতে হইবে। হোম ও তর্পণেতে মন্ত্রান্তে স্বাহা এবং ন্যাস ও পূজাতে নমঃ শব্দযোগ করিবে। ইহাতে বিশেষ এই যে, কেবল জপকালেই মন্ত্রান্তে বষট ফট প্রভৃতি যোগ করিয়া জপ করিবে। হোমাদিতে এই নিয়ম নহে। কোন কোন তন্ত্রবিৎ পণ্ডিত বলেন যে, হোমাদি কার্য্যেও মন্ত্রান্তে বষট্ ফট্ প্রভৃতি যোগ করিবে। ইহা সর্ব্বতন্ত্রসম্মত নহে, যেহেতু তন্ত্রান্তরের বচনে জানা যায় যে, অগ্নিকার্য্যে স্বাহা এবং সর্ব্বপ্রকার অর্চ্চনাতে নমঃ শব্দ প্রয়োগ করিতে হয়। শান্তিকার্য্য, পুষ্টিকার্য্য, বশীকরণ, বিদ্বেষণ, আকর্ষণ, উচ্চাটন ও মারণকার্য্যে ক্রমতঃ মন্ত্রান্তে স্বাহা, স্বধা, বষট্, হুঁ, বৌষট্ ও ফট্ এই সকল মন্ত্র যোগ করিতে হইবে। বশীকরণ, আকর্ষণ ও জ্বরসন্তাপে স্বাহা ক্রোধোপশমন, শান্তিকার্য্য ও প্রীতিসম্বর্দ্ধন কার্য্যে নমঃ, সম্মোহন, উদ্দীপন, পুষ্টিসাধন ও মারণে বৌষট্, প্রীতিনাশ,

কার্য্যেষু লাভালাভে বষট্ স্মৃতঃ। ইতি বিশেষবচনাদ্ধোমেঽপ্যয়ং বিধিঃ। শান্তিকাদৌ মন্ত্রলিখনে পাত্রাদিনিয়মস্তু তত্রৈব। শান্তিকে রাজতং তাম্রং ভূর্জ্জপত্রন্তু বশ্যকে। সর্ব্বকার্য্যেষু সৌবর্ণং ক্রূরে স্যাৎ প্রেতকর্পটং। ত্রিগন্ধং শান্তিকে প্রোক্তং পঞ্চগব্যন্তু বশ্যকে। সর্ব্বকার্য্যেঽষ্টগন্ধঃ স্যাৎ ক্রূরে চাষ্টবিষাণি চ। শান্তিকে লেখনী দূর্ব্বা বশ্যাদৌ শিখিপুচ্ছিকা। হেম্না সর্ব্বাণি কার্য্যাণি ক্রূরে স্যাৎ কাকপুচ্ছিকা। গৃহেষু শান্তিকর্ম্ম স্যাৎ বশ্যঞ্চ চণ্ডিকাগৃহে। দেবালয়ে চ সর্ব্বাণি শ্মশানে ক্রূরকর্ম্ম চ॥

অথ ভূতানামুদয়ঃ। দণ্ডাকারা গতির্ভূমেঃ পুটয়ো-রুভয়ো-রপি। তোয়স্য পাবকস্যোর্দ্ধে গতিস্তীর্য্যক্ নভস্বতঃ। গতির্ব্ব্যোম্নো ভবেন্মধ্যে ভূতানামুদয়ঃ স্মৃতঃ। ধরণেরুদয়ে কুর্য্যাৎ স্তম্ভনং বশমাত্মবিৎ। শান্তিকং পৌষ্টিকং কর্ম্ম তোয়স্য সময়ে বসোঃ। মারণাদীনি মরুতো বিক্ষেপোচ্চাটনাদিকে। ক্ষেড়াদিনাশনে শস্তমুদয়ে চ বিহায়সঃ॥

অথ ভূতানাং মণ্ডলানি। বৃত্তং দিবস্তৎ ষড়্বিন্দুলাঞ্ছিতং মাতরিশ্বনঃ। ত্রিকোণং স্বস্তিকোপেতং বহ্নেরর্দ্ধেন্দুসংযুতং। অম্ভোজমম্ভসো ভূমেশ্চতুরস্রং সবজ্রকং। তত্তদ্ভূত

মারণ ও ছেদনকার্য্যে হুঁ, উচ্চাটন ও বিদ্বেষে বৌষট্, পক্ব করণকার্য্যে বষট্ এবং মন্ত্রোদ্দীপনাদি কার্য্যেও বষট শব্দ প্রয়োগ করা বিধেয়। এই সকল বিষয় বিশেষবচনে জানা যায় যে, হোমকার্য্যেও উক্ত বিধির অনুসরণ করিবে। শান্তিকার্য্যাদিতে মন্ত্রের গ্রথনাদি সংস্কারার্থ পাত্রনিরূপণ করিতেছেন। শান্তিকার্য্যে রজত অথবা তাম্রপাত্র, এবংবশীকরণে ভূর্জ্জপত্রে মন্ত্র লিখিয়া গ্রথনাদি সংস্কার করিবে। সুবর্ণপাত্র সর্ব্বপ্রকার কার্য্যে ব্যবহার করিতে পারে। মারণাদি ক্রূরকর্ম্মে প্রেতবস্ত্রে মন্ত্র লিখিবে। শান্তিকার্য্যে তিনপ্রকার গন্ধ, বশীকরণে পঞ্চগব্য, সর্ব্বকার্য্যে অষ্টগন্ধ এবং মারণে অষ্টবিষ ব্যবহার করিবে। শান্তিকার্য্যে দূর্ব্বা, বশ্যাদিতে ময়ূরপুচ্ছ, সর্ব্বকার্য্যে সুবর্ণ ও ক্রূরকর্ম্মে কাকপুচ্ছনির্ম্মিত লেখনীদ্বারা মন্ত্র লিখিবে। স্বগৃহে বসিয়া শান্তিকার্য্য করিবে, চণ্ডিকালয়ে বশীকরণ, দেবগৃহে সর্ব্বকার্য্য, এবং শ্মশানে ক্রূরকার্য্য করিবে॥

পঞ্চতত্ত্বের উদয় নির্ণয় করিয়া ষট্কর্ম্মসাধন করা বিধেয়, এই নিমিত্ত পঞ্চতত্ত্বের উদয়ের লক্ষণ নিরূপণ করিতেছেন। ভূমিতত্ত্বের উদয়ে উভয়নাসাপুট হইতে দণ্ডাকারে শ্বাসনির্গত হয়, জলতত্ত্ব ও অগ্নিতত্ত্বের উদয়কালে নাসার ঊর্দ্ধভাগ দিয়া শ্বাস বাহিত হয়। বায়ুতত্ত্বের উদয়সময়ে বক্রভাবে শ্বাস বহিতে থাকে। আকাশতত্ত্বের উদয় হইলে নাসিকার মধ্যভাগ দিয়া শ্বাস নির্গত হয়। এই সকল শ্বাসনির্গমনের লক্ষণদ্বারা, কোন্ সময়ে কোন্ তত্ত্বের উদয় হয়, তাহা স্থির করিয়া কার্য্য করিবে। পৃথ্বীতত্ত্বের উদয়ে স্তম্ভন ও বশীকরণ করিবে। জলতত্ত্বের উদয়সময়ে শান্তি ও পুষ্টিকর্ম্ম, বায়ুতত্ত্বের উদয়কালে মারণাদি ক্রূরকর্ম্ম এবং আকাশতত্ত্বের উদয় হইলে বিষাদিনাশন কার্য্য প্রশস্ত বলিয়া জানিবে॥

অনন্তর পঞ্চতত্ত্বের মণ্ডল কথিত হইতেছে। যে তত্ত্বের উদয়ে যে কার্য্য উক্ত হইয়াছে, সেই তত্ত্বের মণ্ডল নির্ম্মাণ করিয়া কার্য্যসাধন করিতে হইবে। ছয়টি বিন্দুযুক্ত বৃত্ত আকাশতত্ত্বের মণ্ডল এবং বায়ুতত্ত্বে স্বস্তিকোপেত ত্রিকোণাকার

সমাভানি মণ্ডলানি বিদুর্ব্বুধাঃ। বর্ণৈঃ স্বৈরঞ্জিতান্যাহুঃ স্বস্বনামবৃতান্যপি। স্বচ্ছং বিয়ৎ মরুৎ কৃষ্ণা রক্তোঽগ্নির্ব্বিষদং পয়ঃ। পীতা ভূমিরিত্যাদি। প্রয়োগানন্তরং কুলার্ণবে—একলক্ষং জপেন্মন্ত্রং ধ্যানন্যাসসমন্বিতঃ। প্রয়োগদোষশান্ত্যর্থমাত্মরক্ষার্থকারণং। নচেৎ ফলঞ্চ নাপ্নোতি দেবতাশাপমাপ্নুয়াৎ। যত্তু—ন কুর্য্যাৎ মারণং কর্ম্ম কুর্য্যাচ্চেদযুতং জপেৎ। তত্তু প্রায়শ্চিত্তপরমিতি॥

অথ স্তবকবচানি নিরূপ্যন্তে। বারাহীতন্ত্রে—প্রণবঞ্চাদিমে জপ্ত্বা স্তোত্রং বা সংহিতাং পঠেৎ। অন্তে চ প্রণবং দদ্যাদিত্যুবাচাদিপূরুষঃ। এবং সর্ব্বত্র বিজ্ঞেয়মন্যথা বিফলং ভবেৎ॥

মণ্ডল করিবে। অগ্নিতত্ত্বে অর্দ্ধচন্দ্রাকৃতি, জলতত্ত্বে পদ্মাকার এবং পৃথ্বীতত্ত্বে সবজ্রচতুরস্র মণ্ডল করিয়া কার্য্য করিবে। এই সকল মণ্ডল সেই সেই ভূতের আভাযুক্ত ও সেই সেই বর্ণদ্বারা রঞ্জিত করিয়া লইবে এবং স্ব স্ব নাম অঙ্কিত করিবে। আকাশের বর্ণ স্বচ্ছ, বায়ু কৃষ্ণবর্ণ, অগ্নি রক্তবর্ণ, জল বিশদ এবং ভূমি পীতবর্ণ। কুলার্ণবে ষট্‌কর্ম্মের প্রয়োগ অন্যপ্রকার উল্লিখিত আছে। ষট্‌কর্ম্মসাধন করিতে হইলে আদিতে ধ্যান ও ন্যাস করিয়া এক লক্ষ মন্ত্র জপ করিবে, তাহা হইলে প্রয়োগের দোষ শান্তি হয় এবং আপনার কোন অনিষ্ট হয় না। পূর্ব্বে এক লক্ষ জপ না করিলে কর্ম্মফল লাভ হয় না এবং দেবতা শাপপ্রদান করেন, তাহাতে প্রয়োগকর্ত্তার বিঘ্ন ঘটিয়া থাকে। অন্যান্য তন্ত্রে যে অযুত জপ উক্ত আছে, তাহা প্রায়শ্চিত্তপর, অর্থাৎ মারণকর্ম্ম কদাচ করিবে না, যদিও কেহ করে, তাহা হইলে পূর্ব্বে প্রায়শ্চিত্তস্বরূপ দশসহস্র জপ করিয়া করিতে হইবে॥

এইক্ষণ দেবতাসকলের স্তবকবচাদি লিখিত হইবে। বারাহীতন্ত্রে লিখিত আছে, যে স্তব ও কবচের আদিতে এবং অন্তে প্রণব অর্থাৎ ওঙ্কার যোগ করিয়া স্তব ও কবচ পাঠ করিবে। স্তব অথবা কবচ পাঠের আদি ও অন্তে ওঙ্কার যোগ না করিলে পাঠের ফল হয় না॥

স্তব ও কবচের বঙ্গানুবাদ বিশেষ প্রয়োজনীয় নহে, ইহা অবিকল পাঠ করিলেই যথোক্ত ফল সিদ্ধ হইয়া থাকে, বিশেষতঃ সকল স্তব কবচের বঙ্গানুবাদ করিতে হইলে গ্রন্থের অতিবাহুল্য হইয়া উঠে, অতএব স্তব কবচের বঙ্গানুবাদ করা হইল না॥

# অথ স্তবকবচানি।



অথাদৌ ভুবনেশ্বরীস্তোত্রং। অথানন্দময়ীং সাক্ষাচ্ছব্দব্রহ্মস্বরূপিণীং। ঈড়ে সকল-সম্পত্ত্যৈ জগৎকারণমম্বিকাং॥ আদ্যামশেষ-জননীমরবিন্দযোনের্ব্বিষ্ণোঃ শিবস্য চ বপুঃ-প্রতিপাদয়িত্রীং। সৃষ্টিস্থিতিক্ষয়করীং জগতাং ত্রয়াণাং স্তুত্বা গিরং বিমলয়াম্যহমম্বিকে ত্বাং॥ পৃথ্ব্যাজলেন শিখিনা মরুতাম্বরেণ হোত্রেন্দুনা দিনকরেণ চ মূর্ত্তিভাজঃ। দেবস্য মন্মথ-রিপোরপি শক্তিমত্তা হেতুস্ত্বমেব খলু পর্ব্বতরাজপুত্রি॥ ত্রিস্রোতসঃ সকললোক-সমর্চ্চিতায়া-বৈশিষ্ট্যকারণমবৈমি, তদেব মাতঃ। ত্বৎপাদপঙ্কজপরাগপবিত্রিতাসু শম্ভোর্জ্জটাসু নিয়তং পরিবর্ত্তনং যৎ॥ আনন্দয়েৎ কুমুদিনীমধিপঃ কলানাং নান্যামিনঃ কমলিনীমথ নেতরাং বা। একস্য মোদনবিধৌ পরমেকমিষ্টে ত্বঞ্চ প্রপঞ্চমতিনন্দয়সি স্বদৃষ্ট্যা॥ আদ্যাপ্যশেষজগতাং নবযৌবনাসি শৈলাধিরাজতনয়াপ্যতিকোমলাসি। ত্রয্যাঃ প্রসূরপি তয়া ন সমীক্ষিতাসি ধ্যেয়াপি গৌরি মনসো ন পথি স্থিতাসি॥ আসাদ্য জন্ম মনুজেষু চিরাদ্দুরাপং তত্রাপি পাটবমবাপ্য নিজেন্দ্রিয়াণাং। নাভ্যর্চ্চয়ন্তি জগতাং জনয়িত্রি যে ত্বাং নিঃশ্রেণিকাগ্রমধিরুহ্য পুনঃ পতন্তি॥ কর্পূরচূর্ণহিমবারিবিলোড়িতেন যে চন্দনেন কুসুমৈশ্চ সুজাতগন্ধৈঃ।

দ্বিভুজাঞ্চ ত্রিনেত্রাং গাত্রকোজ্জ্বলাং। শিলামুদ্গরহস্তাঞ্চ স্মরেত্তাং বগলামুখীং ॥ ১৫ ॥ প্রাতর্ম্মধ্যাহ্নকালে স্তবপঠনমিদং কার্য্যসিদ্ধিপ্রদং স্যাৎ। ইতি রুদ্রজামলে শ্রীবগলামুখী-স্তোত্রং সমাপ্তং ॥



অথ মাতঙ্গীকবচং। শিরোমাতঙ্গিনী পাতু ভুবনেশী তু চক্ষুষী। তোতলা কর্ণযুগলং ত্রিপুরা বদনং মম। পাতু কণ্ঠে মহামায়া হৃদি মাহেশ্বরী তথা। ত্রিপুরা পার্শ্বয়োঃ পাতু গুদে কামেশ্বরী মম। উরুদ্বয়ে তথা চণ্ডী জঙ্ঘায়াঞ্চ রতিপ্রিয়া। মহামায়া পদে পায়াৎ সর্ব্বাঙ্গেষু কুলেশ্বরী। য ইদং ধারয়েন্নিত্যং জায়তে সর্ব্বদানবিৎ। পরমৈশ্বর্য্যমতুলং প্রাপ্নোতি নাত্র সংশয়ঃ। ইতি মৎস্যসূক্তে মহাতন্ত্রে মাতঙ্গীকবচং সমাপ্তং ॥ ইতি স্তবকবচপরিচ্ছেদঃ।

অথ প্রসঙ্গাদুপচারাদয়ো নিরূপ্যন্তে। তত্র চতুঃষষ্ট্যুপচারাঃ। সর্ব্বোপচারমন্ত্রা-স্ত্রিতারীপূর্ব্বাঃ। কল্পয়ামি নম ইত্যন্তাঃ কার্য্যাঃ। যথা ঐঁ হ্রীঁ শ্রীঁ পাদ্যং কল্পয়ামি নমঃ। এবং অর্ঘ্যং কল্পয়ামি নমঃ। ইত্যাদিক্রমেণ। তথাচ সিদ্ধজামলে—ত্রিতারীঞ্চ মুখে কৃত্বা

---

অনন্তর প্রসঙ্গতঃ দেবপূজার উপচারনির্ণয় করিতেছেন, তন্মধ্যে প্রথমতঃ চতুঃষষ্টি উপচার কথিত হইতেছে।— সর্ব্বপ্রকার উপচার প্রদানকালে অগ্রে ত্রিতারী বীজ অর্থাৎ ঐঁ হ্রীঁ শ্রীঁ এই বীজত্রয় উচ্চারণ করিয়া পরে দেয় দ্রব্যের উল্লেখপূর্ব্বক কল্পয়ামি নমঃ এইরূপ বাক্যে সমস্ত উপচার নিবেদন করিবে। এই বিষয়ের প্রমাণ সিদ্ধ-

দেয়স্থ্ ভুবনেশ্বরি। কল্পয়ামি নমঃ পশ্চাদুপচারেৰয়ং বিধিরিতি। আসনারোপণং। ১। সুগন্ধিতৈলাভ্যঙ্গং। ২। মজ্জনশালাপ্রবেশনং। ৩। মজ্জনমণ্ডপে মণিপীঠোপবেশনং। ৪। দিব্যস্নানীয়ং।৫। উদ্বর্ত্তনং। ৬। উষ্ণোদকস্নানং।৭। কনককলসস্থিতসর্ব্বতীর্থাভিষেকং। ৮। ধৌতবস্ত্রপরিমার্জ্জনং। ৯। অরুণবস্ত্রপরিধানং। ১০। অরুণবস্ত্র উত্তরীয়ং। ১১। আলেপমণ্ডপপ্রবেশনং। ১২। আলেপমণিপীঠোপবেশনং। ১৩। চন্দনাগুরুকুঙ্কুমমৃগমদকর্পূরকস্তূরী-রোচনাদিব্যগন্ধসর্ব্বাঙ্গানুলেপনং। ১৪। কেশভারস্থ কালাগুরুধূপমল্লিকামালতীজাতীচম্প-কাশোকশতপত্রপূগকুহরীপুন্নাগকহ্লারযূথীসর্ব্বর্ত্তুকুসুমমালাভূষণং। ১৫। ভূষণমণ্ডপপ্রবেশনং।১৬। ভূষণমণিপীঠোপবেশনং। ১৭। নবরত্নমুকুটং।১৮। চন্দ্রসকলং।১৯। সীমন্তসিন্দূরং।২০। তিলকরত্নং। ২১। কালাঞ্জনং। ২২। কর্ণপানীয়যুগলং। ২৩। নাসাভরণং। ২৪। অধর-যাবকং। ২৫। গ্রথনভূষণং। ২৬। কনকচিত্রপদকং। ২৭। মহাপদকং। ২৮। মুক্তাবলীং। ২৯। কনকাবলীং। ৩০। দেহচ্ছন্দকং। ৩১। কেয়ূরযুগলচতুষ্কং। ৩২। বলয়াবলীং। ৩৩। উর্ম্মিকাবলীং। ৩৪। কাঞ্চীদামকটীসূত্রং। ৩৫। শোভাখ্যাভরণং। ৩৬। পাদকটকং। ৩৭। রত্ননূপুরং। ৩৮। পাদাঙ্গুরীয়কং। ৩৯। এককরে পাশং। ৪০। অন্যকরে অঙ্কুশং। ৪১। ইতরকরেযু পুণ্ড্রেক্ষচাপং। ৪২। অপরকরে পুষ্পবাণান্। ৪৩। শ্রীমন্মাণিক্যপাদুকাং। ৪৪। স্বসমানবেশাস্ত্রাবরণদেবতাভিঃ সহ সিংহাসনারোহণং।৪৫। কামেশ্বরপর্য্যঙ্কোপবেশনং।৪৬। অমৃতাশনচসকং। ৪৭। আচমনীয়ং। ৪৮। কর্পূরবাটিকাং। ৪৯। আনন্দোল্লাসবিলাসহাসং। ৫০। মঙ্গলারাত্রিকং। ৫১। শ্বেতচ্ছত্রং। ৫২। চামরযুগলং। ৫৩। দর্পণং। ৫৪। তাল-বৃন্তং। ৫৫। গন্ধং। ৫৬। পুষ্পং। ৫৭। ধূপং। ৫৮। দীপং। ৫৯। নৈবেদ্যং। ৬০ পানার্থং। ৬১। পুনরাচমনীয়ং। ৬২। তাম্বূলং। ৬৩। নমস্কারং। ৬৪। এতেষামুপচারাণা-মভাবে এতে মন্ত্রাজপ্যাঃ। তদুক্তং নবরত্নেশ্বরে। চতুঃষষ্ট্যুপচারাণামভাবে তন্মন্তুং জপেৎ। তত্তদেব ফলং বিন্দ্যাৎ সাধকঃ স্থিরমানসঃ॥

অথাষ্টাদশোপচারাঃ। আসনং স্বাগতং পাদ্যমর্ঘ্যমাচমনীয়কং। স্নানং বস্ত্রোপবীতঞ্চ ভূষণানি চ সর্ব্বশঃ। গন্ধং পুষ্পং তথা ধূপং দীপমন্নঞ্চ তর্পণং। মাল্যানুলেপনঞ্চৈব নমস্কার-বিসর্জ্জনে। অষ্টাদশোপচারৈস্তু মন্ত্রী পূজাং সমাচরেৎ॥

---

জামলে লিখিত আছে, সেই সকল বচন এইস্থলে গ্রন্থকার উদ্ধৃত করিয়াছেন, ঐ সকল বচন দৃষ্টি করিলেই চতুঃষষ্টি উপচারের নাম জানিতে পারিবেন, মূলে উক্ত চতুঃষষ্টি উপচারের নাম পৃথক্রূপে উক্ত আছে॥

অনন্তর অষ্টাদশোপচার কথিত হইতেছে। আসন, স্বাগতপ্রশ্ন, পাদ্য, অর্ঘ, আচমনীয়, স্নানীয়, বস্ত্র, যজ্ঞোপবীত, ভূষণ, গন্ধ, পুষ্প, ধূপ, দীপ, অন্ন, তর্পণ, মাল্য, অনুলেপন ও নমস্কার; সাধক এই অষ্টাদশ উপচারদ্বারা আপন ইষ্টদেবতার অর্চ্চনা করিবে॥

অথ ষোড়শোপচারাঃ। পাদ্যমর্ঘ্যং তথাচামং স্নানং বসনভূষণে। গন্ধপুষ্পধূপদীপ-নৈবেদ্যাচমনং ততঃ। তাম্বূলমর্চ্চনা স্তোত্রং তর্পণঞ্চ নমক্রিয়া। প্রযোজয়েচ্চ পূজায়ামুপচারাংস্তু ষোড়শ॥

অথ দশোপচারাঃ। পাদ্যমর্ঘ্যং তথাচামং মধুপর্কাচমনং তথা। গন্ধাদয়ো নৈবেদ্যান্তা উপচারাদশ ক্রমাৎ॥

অথ পঞ্চোপচারাঃ। গন্ধং পুষ্পং তথা ধূপং দীপং নৈবেদ্যমেব চ। অখণ্ডং ফলমাসাদ্য কৈবল্যং লভতে ধ্রুবং॥

অথ মণিমুক্তাদিদ্রব্যাণাং নির্ম্মাল্যকালকথনং। যোগিনীতন্ত্রে—মণিমুক্তাসুবর্ণানি দেবে দত্তানি যানি বৈ। ন নির্ম্মাল্যং দ্বাদশাব্দং তাম্রপাত্রং তথৈব চ। পট্টী শাটী চ সম্মাসং নৈবেদ্যং দত্তমাত্রতঃ। মোদকং কৃসরঞ্চৈব যামার্দ্ধেন মহেশ্বরি। পট্টবস্ত্রং ত্রিমাসাচ্চ যজ্ঞসূত্র মহঃস্মৃতং। যাবদুষ্ণং ভবেদন্নং পরমান্নং তথৈবচ। মস্তকং রুধিরঞ্চৈবমহোরাত্রেণ পার্ব্বতি। মুহূর্ত্তং দধি দুগ্ধঞ্চ আজ্যং যামেন শঙ্করি। করবীরমহোরাত্রং বিল্বপত্রং তথৈবচ। জবারক্তঞ্চ মাঘ্যঞ্চ নির্ম্মাল্যং সার্দ্ধযামকে। মাল্যং বৈ করবীরস্য পদ্মস্য বিল্লকস্য চ। যামার্দ্ধেন মহেশানি তাম্বূলং দত্তমাত্রতঃ। ন নির্ম্মাল্যঞ্চ দাড়িম্বং তথা বিল্বফলং প্রিয়ে। সৌগন্ধিকঞ্চ কদলীং প্রযত্নেন নিয়োজয়েৎ॥

অনন্তর ষোড়শোপচারদ্রব্য কথিত হইতেছে। পাদ্য, অর্ঘ্য, আচমনীয়, স্নানীয়, বসন, ভূষণ, গন্ধ, পুষ্প, ধূপ, দীপ, নৈবেদ্য, আচমনীয়, তাম্বূল, স্তোত্র, তর্পণ ও নমস্কার। সাধক পূজাকালে এই ষোড়শপ্রকার উপচার নিবেদন করিবে॥

অনন্তর দশোপচারদ্রব্য কথিত হইতেছে। পাদ্য, অর্ঘ্য, আচমনীয়, মধুপর্ক, আচমনীয়, গন্ধ, পুষ্প, ধূপ, দীপ ও নৈবেদ্য এই দশবিধ দ্রব্যই দশোপচার বলিয়া উক্ত আছে॥

অনন্তর পঞ্চোপচারদ্রব্য কথিত হইতেছে, গন্ধ, পুষ্প, ধূপ, দীপ ও নৈবেদ্য এই পঞ্চবিধ দ্রব্যকে পঞ্চোপচার বলে। এই পঞ্চোপচারদ্বারা দেবতার পূজা করিবে। অখণ্ডফল দেবতাকে নিবেদন করিলে কৈবল্য পদ লাভ হয়॥

অনন্তর মণিমুক্তাদিদ্রব্যের নির্ম্মাল্যকাল কথিত হইতেছে।—যোগিনীতন্ত্রে লিখিত আছে যে, মণি, মুক্তা ও সুবর্ণাদিদ্রব্য দেবতাকে নিবেদন করিলে দ্বাদশবর্ষ মধ্যে নির্ম্মাল্য হয় না। তাম্রপাত্র দ্বাদশবর্ষে নির্ম্মাল্য হয়। পট্টসূত্রনির্ম্মিত শাটী মাসে এবং নৈবেদ্যদানমাত্র নির্ম্মাল্য হয়। মোদক ও কৃষর ( তিল ও তণ্ডুলমিশ্রিত দ্রব্যবিশেষ ) অর্দ্ধযামে, পট্টবস্ত্র তিনমাসে, যজ্ঞসূত্র একদিনে নির্ম্মাল্য হইয়া থাকে। অন্ন ও পরমান্ন যাবৎ উষ্ণ থাকে, তাবৎ নির্ম্মাল্য হয় না। মস্তক ও রুধির অহোরাত্রে, দধি ও দুগ্ধ একমুহূর্ত্তে, ঘৃত একযামে, নির্ম্মাল্য হয়। করবীপুষ্প ও বিল্বপত্র এক অহোরাত্রে, রক্তজবা ও কুন্দপুষ্প সার্দ্ধযামে, করবীপুষ্পের মাল্য অর্দ্ধযামে এবং তাম্বূল নিবেদন

অথ ত্রিপুরসুন্দর্য্যাঃ ষোড়শোপচারমন্ত্রাঃ। উদ্যচ্চন্দনকুঙ্কুমারুণপয়োধারাভিরাপ্লাবিতাং নানানর্ঘ্যমণিপ্রবালঘটিতাং দত্তাং গৃহাণাম্বিকে। আমৃষ্টাং সুরসুন্দরীভিরভিতোহস্তাম্বুজৈর্ভক্তিতো মাতঃ সুন্দরি ভক্তকল্পলতিকে শ্রীপাদুকামাদরাৎ॥ ১॥ দেবেন্দ্রাদিভিরর্চ্চিতং সুরগণৈরাদায় সিংহাসনং চঞ্চৎকাঞ্চনসঞ্চয়াভিরচিতং চারুপ্রভাভাস্বরং। এতচ্চম্পককেতকীপরিমলং তৈলং মহানির্ম্মলং গন্ধোদ্বর্ত্তনমাদরেণ তরুণীদত্তং গৃহাণাম্বিকে॥ ২॥ পশ্চাদ্দেবি গৃহাণ শম্ভুগৃহিণি শ্রীসুন্দরি প্রায়শো গন্ধদ্রব্যসমূহনির্ভরভবং ধাত্রীফলং নির্ম্মলং। তৎ কেশান্ পরিশোধ্য কঙ্কতিকয়া মন্দাকিনীস্রোতসি স্নাত্বা প্রোজ্জ্বলগন্ধকং ভবতু তে শ্রীসুন্দরি ত্বন্মুদে॥ ৩॥ সুরাধিপতিকামিনীকরসরোজনালীধৃতাং সচন্দনসুকুঙ্কুমাগুরুভরেণ বিভ্রাজিতাং। মহাপরিমলোজ্জ্বলাং সরসশুদ্ধকস্তূরিকাং গৃহাণ বরদায়িনি ত্রিপুরসুন্দরি শ্রীপ্রদে॥ ৪॥ গন্ধর্ব্বামরকিন্নরপ্রিয়তমাসন্তানহস্তাম্বুজে প্রস্তারৈর্ধ্রিয়মাণমুত্তমতরং কাশ্মীরজা পিঞ্জরং। মাতর্ভাস্বরভানুমণ্ডললসৎকান্তিপ্রদানোজ্জ্বলং চৈনং নির্ম্মলমাতনোতু বসনং শ্রীসুন্দরি ত্বন্মুদে॥৫॥ স্বর্ণাকল্পিতকুণ্ডলে শ্রুতিযুগে হস্তাম্বুজে মুদ্রিকা মধ্যে সারসনা নিতম্বফলকে মঞ্জীরমঙ্ঘ্রিদ্বয়ে। হারোবক্ষসি কঙ্কণৌ ক্বণরণৎকারৌ করদ্বন্দ্বকে বিন্যস্তং মুকুটং শিরস্যনুদিনং দত্তোন্মুদং স্তূয়তাং॥ ৬॥ গ্রীবায়াং ধৃতকান্তিকান্তপটলং গ্রৈবেয়কং সুন্দরং সিন্দূরং বিলসল্ললাটফলকে

---

করিলে তৎক্ষণাৎ নির্ম্মাল্য হয়। দাড়িম্ব ও বিল্বফল কখনও নির্ম্মাল্য হয় না। শ্বেতোৎপল ও কদলীপুষ্প দেবতাকে যত্নপূর্ব্বক নিবেদন করিবে॥

অনন্তর ত্রিপুরসুন্দরীর ষোড়শোপচারদ্রব্য নিবেদনের মন্ত্র কথিত হইতেছে। হে মাতঃ! কল্পপাদপরূপিণি! ত্রিপুরসুন্দরি! চন্দন কুঙ্কুমাদিদ্বারা আপ্লাবিত, অমূল্য মণিপ্রবালাদিখচিত শ্রীপাদুকা তোমাকে প্রদান করিয়াছি, এই পাদুকা সুরসুন্দরীগণ হস্তাব্জদ্বারা ভক্তিপূর্ব্বক নিরন্তর মার্জ্জনা করিতেছেন। ১। হে দেবি! তোমার সিংহাসন দেবেন্দ্রাদি সুরগণ অর্চ্চনা করিতেছেন, ঐ সিংহাসন কাঞ্চননিচয়দ্বারা রচিত এবং সাতিশয় সমুজ্জ্বল। আপনি ঐ সিংহাসনে উপবেশন করিয়া তরুণীপ্রদত্ত কেতকীচম্পকপরিমলপূর্ণ নির্ম্মল গন্ধতৈল গাত্রোদ্বর্ত্তনস্বরূপে গ্রহণ করুন। ২। হে দেবি শম্ভুবনিতে শ্রীসুন্দরি! গন্ধদ্রব্য সমূহে সদ্গন্ধপূর্ণ নির্ম্মল পিষ্ট ধাত্রীফল নিবেদন করিলাম। সেই ধাত্রী ফলদ্বারা কেশসকল পরিশোধন করিয়া কঙ্কতিকাদ্বারা কেশসংস্কারপূর্ব্বক মন্দাকিনীর স্রোতে স্নান করিয়া আমার প্রদত্ত গন্ধদ্রব্য গ্রহণ কর। ঐ গন্ধদ্রব্য তোমার সন্মোদসাধন করুক। ৩। হে বরদে ত্রিপুরসুন্দরি! সুরসুন্দরীগণ করকমলদ্বারা তোমার সমীপে চন্দন, কুঙ্কুম ও অগুরুমিশ্রিত সাতিশয় সৌরভপূর্ণ সরসশুদ্ধকস্তূরী ধারণ করিয়াছেন, তুমি তাহা গ্রহণ কর। ৪। দেব, গন্ধর্ব্ব ও কিন্নর প্রিয়তমাগণ হস্তাম্বুজে যে কাশ্মীরপ্রভব বসন ধারণ করিয়া আছেন, এই সকল বসন শতশত ভানুকিরণের ন্যায় সমুজ্জ্বল এবং সমধিকপ্রদীপ্ত, হে দেবি! হে সুন্দরি! এই বসন তোমার সন্তোষসাধন করুক্। ৫। হে দেবি! তোমার কর্ণযুগলে সুবর্ণকল্পিত কুণ্ডলযুগল শোভা পাইতেছে, তোমার হস্তাম্বুজে মুদ্রিকা ও মধ্যভাগে নিতম্বোপরি কাঞ্চী বিলম্বিত আছে, চরণদ্বয়ে নূপুরদ্বয় বিরাজিত রহিয়াছে, বক্ষঃস্থলে হার লম্বমান, করদ্বন্দ্বে কঙ্কণদ্বয় এবং মস্তকোপরি মুকুট বিন্যস্ত থাকিয়া কেবল তোমাকেই স্তব করিতেছে। ৬।

সৌন্দর্য্যমুদ্রাধরং। রাজৎকজ্জলমুজ্জ্বলোৎপলদলশ্রীমোচনে লোচনে তদ্দিব্যৌষধিনির্ম্মিতং রচয়তু শ্রীশাম্ভবি শ্রীপ্রদে ॥ ৭ ॥ অমন্দতরমন্দরোন্মথিতদুগ্ধসিন্ধূদ্ভবং নিশাকরকরোপমং ত্রিপুরসুন্দরি শ্রীপ্রদে। গৃহাণ মুখমীক্ষিতুং মুকুরবিম্বমাবিদ্রুমৈর্ব্বিনির্ম্মিতমঘচ্ছিদে রতিকরাম্বুজস্থায়িনং ॥ ৮ ॥ কস্তূরীদ্রবচন্দনাগুরুসুধাধারাভিরাপ্লাবিতং চঞ্চচ্চম্পকপাটলাদিসুরভিদ্রব্যৈঃ সুগন্ধীকৃতং। দেবস্ত্রীগণমস্তকস্থিতমহারত্নাদিকুম্ভব্রজৈরম্ভঃ শাম্ভবি সম্ভ্রমেণ বিমলং দত্তং গৃহাণাম্বিকে ॥৯॥ কহ্লারোৎপলনাগকেশরসরোজাখ্যাবলীমালতীবল্লীকৈরবকেতকাদিকুসুমৈরক্তাশ্বমারাদিভিঃ। পুষ্পৈর্ম্মাল্যভরেণ বৈ সুরভিনা নানারসস্রোতসা তাম্রাম্ভোজনিবাসিনীং ভগবতীং শ্রীসুন্দরীং পূজয়ে ॥ ১০ ॥ মাংসীগুগ্গুলুচন্দনাগুরুরজঃকর্পূরশৈলেয়জৈর্ম্মাধ্বীকৈঃ সহ কুঙ্কুমৈঃ সুরচিতৈঃ সর্পির্ভিরামিশ্রিতৈঃ। সৌরভ্যস্থিতিমন্দিরে মণিময়ে পাত্রেঽভবৎ প্রীয়তে ধূপোঽয়ং সুরকামিনীবিরচিতঃ শ্রীসুন্দরি ত্বন্মুদে ॥১১॥ ঘৃতদ্রবপরিস্ফুরদ্রুচিররত্নযষ্ট্যান্বিতো মহাতিমিরনাশনঃ সুরনিতম্বিনীনির্ম্মিতঃ। সুবর্ণচষকস্থিতঃ সঘনসারবর্ত্ত্যান্বিতস্তব ত্রিপুরসুন্দরি স্ফুরতু দেবি দীপো মুদে ॥১২॥ জাতীসৌরভনির্ভরং রুচিকরং শাল্যোদনং নির্ম্মলং যুক্তং হিঙ্গুমরীচজীরসুরভিদ্রব্যান্বিতৈর্ব্যঞ্জনৈঃ। পক্কান্নেন সপায়সেন মধুনা দধ্যাজ্যসংমিশ্রিতং নৈবেদ্যং সুরকামিনীবিরচিতং শ্রীসুন্দরি ত্বন্মুদে॥ ১৩ ॥ লবঙ্গকলিকোজ্জ্বলং বহুলনাগবল্লীদলং সজাতীফলকোমলং সঘনসারপূগীফলং। সুধামধুরিমাকুলং রুচিররত্নপাত্রস্থিতং গৃহাণ মুখপঙ্কজে স্ফুরিতমম্ব তাম্বূলকং ॥ ১৪ ॥ শরৎপ্রভবচন্দ্রমঃস্ফুরিতচন্দ্রিকাসুন্দরং দলৎসুরতরঙ্গিণীললিতমৌক্তিকাড়ম্বরং। গৃহাণ নবকাঞ্চনপ্রভবদণ্ডখণ্ডোজ্জ্বলং মহাত্রিপুরসুন্দরি

---

হে দেবি! তোমার গ্রীবাদেশে সাতিশয় সমুজ্জ্বল কণ্ঠভূষণ সুন্দরভাবাদি, বিমল ললাটফলকে সিন্দূর ও লোচনে দিব্যৌষধিরচিত কজ্জল শোভা পাইতেছে। ৭। হে শ্রীপ্রদে ত্রিপুরসুন্দরি মন্দরপর্ব্বতদ্বারা ক্ষীরসাগর মন্থন করাতে যে চন্দ্র সমুৎপন্ন হইয়াছিল, সেই চন্দ্রসদৃশ নির্ম্মল আদর্শ মুখসন্দর্শনের নিমিত্ত তোমার করাম্বুজে বিদ্যমান আছে। হে সুমুখি! তুমি ইহা গ্রহণ কর।৮। কস্তূরী, চন্দন, অগুরু ও সুধাধারাদ্বারা আপ্লাবিত চম্পক, পাটলাদি সুরভিদ্রব্যদ্বারা সদ্গন্ধপূর্ণ, দেবস্ত্রীগণের মস্তকস্থিত রত্নকুম্ভগত সুনির্ম্মল বারি গ্রহণকর। ৯। কহ্লার, উৎপল, নাগকেশর, পদ্ম, মালতী, কৈরব, কেতক ও রক্তকরবী প্রভৃতি সুরভিপুষ্প ও মাল্যদ্বারা রক্তাম্ভোজনিবাসিনী ত্রিপুরাসুন্দরীকে পূজা করি। ১০। মাংসী, গুগ্গুলু, চন্দন, অগুরু, কর্পূর, শৈলেয়, মধু, কুঙ্কুম ও ঘৃত এই সকল দ্রব্যদ্বারা রচিত সৌরভ্যপূর্ণ ধূপ তোমার আমোদসাধন করুক্। ১১। রত্ননির্ম্মিত যষ্টির উপরি ঘৃতদ্রবসম্পাদিত মহাতিমির নাশন, সুরনিতম্বিনীকরধৃত, সুবর্ণপাত্রস্থিত প্রদীপদ্বারা তোমার সন্তোষসাধিত হউক্। ১২। হে সুন্দরি! জাতীসৌরভপূর্ণ, রুচিকর, শাল্যোদনযুক্ত নির্ম্মল এবং হিঙ্গু, মরীচ, জীরকাদি সুরভিদ্রব্যদ্বারা সুপক্ক ব্যঞ্জন সহিত, পায়স, মধু, দধি, ঘৃতমিশ্রিত সুরকামিনীগণরচিত নৈবেদ্য তোমার তৃপ্তিসাধন করুক্। ১৩। লবঙ্গকলিকাদ্বারা সদ্গন্ধপূর্ণ বহুল পর্ণপত্র, জাতীফল ও পূগফলযুক্ত রত্নপাত্রস্থিত তাম্বূল মুখপঙ্কজে গ্রহণ কর। ১৪। হে ত্রিপুরসুন্দরি! শরৎকালীন চন্দ্রের চন্দ্রিকার ন্যায় সুন্দর, সুরতরঙ্গিণীর ন্যায় সুচঞ্চল, মুক্তাদামবিভূষিত, কাঞ্চনদণ্ডবিশিষ্ট সাতিশয় সমুজ্জ্বল

প্রকটমাতপত্রং মহৎ ॥ ১৫ ॥ মাতস্ত্বন্মুদমাতনোতু সুভগস্ত্রীভিঃ সদান্দোলিতং শুভ্রং চামরমিন্দুকুন্দসদৃশং প্রস্বেদদুঃখাপহং। সদ্যোঽগস্ত্যবশিষ্ঠনারদশুকব্যাসাদিবাল্মীকিভিঃ স্বে চিত্তে ক্রিয়মাণএব কুরুতাং শর্ম্মাণি বেদধ্বনিঃ ॥ ১৬ ॥ স্বর্গাঙ্গনৈর্ব্বেণুমৃদঙ্গশঙ্খভেরীনিনাদৈরুপগীয়মানা। কোলাহলৈরাকুলিতা তবাস্তু বিদ্যাধরীনৃত্যকলা সুখায় ॥ দেবীভক্তিরসভাবিতবৃত্তে প্রিয়তাং যদি কুতোঽপি লভ্যতে। তত্র নৌল্যমপি সৎফলমেকং জন্মকোটিভিরপীহ ন লভ্যং ॥ এতৈঃ ষোড়শভিঃ পদ্যৈরুপচারোপকল্পিতৈঃ। যঃ পরাং দেবতাং স্তৌতি স তেষাং ফলমাপ্নুয়াৎ।

অথ রুদ্রাক্ষমহাত্ম্যং। শিখায়াং হস্তয়োঃ কণ্ঠে কর্ণয়োশ্চাপি যো নরঃ। রুদ্রাক্ষং ধারয়েদ্ভক্ত্যা স শৈবং লোকমাপ্নুয়াৎ। নববক্ত্রস্তু রুদ্রাক্ষং ধারয়েদ্বামবাহুনা। চতুর্দ্দশমুখঞ্চৈব শিখায়াং ধারয়েদ্বুধঃ। একবক্ত্রঃ শিবঃ সাক্ষাদ্ব্রহ্মহত্যাং ব্যপোহতি। অবধ্যত্বং প্রতিস্রোতো বহ্নিস্তম্ভং করোতি চ ঃ দ্বিবক্ত্রো হরগৌরী স্যাদ্গোবধাদ্যঘনাশকৃৎ। ত্রিবক্ত্রোঽগ্নিস্ত্রিজন্মোত্থপাপরাশিং বিনাশয়েৎ। চতুর্ব্বক্ত্রঃ স্বয়ং ব্রহ্মা নরহত্যাং ব্যপোহতি। পঞ্চবক্ত্রস্তু কালাগ্নি-রগম্যা-ভক্ষপাপনুৎ। ষড়্বক্ত্রস্তু গুহঃ সাক্ষাদ্গর্ভহত্যাং শমেদঘং। সপ্তবক্ত্রস্ত্বনন্তঃ স্যাৎ স্বর্ণস্তেয়াঘনুৎ সদা। বিনায়কোঽষ্টবক্ত্রঃ স্যাৎ সর্ব্বানৃতবিনাশকৃৎ।

অতিবিস্তৃত মহাচ্ছত্র গ্রহণ করুন। ১৫। হে মাতঃ! সুভগস্ত্রীগণকর্ত্তৃক আন্দোলিত ইন্দুকুন্দসদৃশ শুভ্র, ঘর্ম্মজন্য ক্লেশাপহারক চামর তোমার সন্তোষবর্দ্ধন করুক, আর অগস্ত্য, বশিষ্ঠ, নারদ, শুক, ব্যাস, বাল্মীকি প্রভৃতি মুনিগণ আপন আপন চিত্তে যে সকল বেদধ্বনি করিয়াছেন, সেই সকল বেদপাঠ তোমার সুখসাধন করুক। ১৬। স্বর্গবাসিনী দেবীগণ কর্ত্তৃক বেণু, মৃদঙ্গ, শঙ্খ ও ভেরীবাদনপূর্ব্বক গীয়মান গীতধ্বনি ও কোলাহলপূর্ণ বিদ্যাধরীগণের নৃত্যকলা তোমার সুখসাধন করুক। হে দেবি! ভক্তগণ যদি কোন কারণ বশতঃ তোমার প্রিয়তা লাভ করিতে পারে, তাহা হইলে কেহ কোটি কোটিজন্মেও সেই ভক্তলভ্য সৎফলের একাংশতুল্য ফললাভ করিতে পারে না। পূর্ব্বে যে ষোড়শপদ্য উক্ত হইল, এই ষোড়শপদ্যস্বরূপ স্তোত্র পাঠ করিয়া ষোড়শ উপচার অর্পণ করিলে সেই সেই উপচার প্রদানের যথার্থ ফল লাভ হয় ॥

অনন্তর রুদ্রাক্ষমাহাত্ম্য কথিত হইতেছে।—মস্তকে হস্তদ্বয়ে, কণ্ঠে, কর্ণদ্বয়ে, যে ব্যক্তি রুদ্রাক্ষধারণ করে, সেই ব্যক্তি শিবলোক লাভ করিতে পারে। সাধক নববক্ত্র রুদ্রাক্ষ বামবাহুতে ধারণ করিবে এবং চতুর্দ্দশ মুখ রুদ্রাক্ষ শিখাতে ধারণ করিবে। একবক্ত্র রুদ্রাক্ষ সাক্ষাৎ শিবস্বরূপ, এই একবক্ত্র রুদ্রাক্ষ ধারণ করিলে সেই ব্যক্তি জলস্রোতে অবধ্য হয় এবং অগ্নিস্তম্ভন করিতে পারে। দ্বিবক্ত্ররুদ্রাক্ষ হরগৌরীস্বরূপ, এই রুদ্রাক্ষধারণ করিলে গোবধাদিজনিত পাপ বিনাশ হয়। ত্রিবক্ত্ররুদ্রাক্ষ অগ্নিস্বরূপ, উহা ধারণ করিলে ত্রিজন্মার্জ্জিত রাশি রাশি পাপ বিনাশ পায়। চতুর্ব্বক্ত্র রুদ্রাক্ষ স্বয়ং ব্রহ্মস্বরূপ, এই রুদ্রাক্ষ ধারণ করিলে মনুষ্য ব্রহ্মহত্যাজনিত পাপ বিনাশ করিতে পারে। পঞ্চবক্ত্র রুদ্রাক্ষ কার্ত্তিকেয়স্বরূপ, ইহা ধারণ করিলে গর্ভহত্যাজনিত পাপের শান্তি হইয়া থাকে। সপ্তমুখ রুদ্রাক্ষ স্বয়ং অনন্ত, এই রুদ্রাক্ষধারণে সুবর্ণস্তেয়জনিত পাপ বিনাশ হয়। অষ্টমুখরুদ্রাক্ষ সাক্ষাৎ গণপতি,

ভৈরবো নববক্ত্রস্তু শিবসাযুজ্যকারকঃ। দশবক্ত্রঃ স্মৃতো বিষ্ণুর্ভূতপ্রেতপিশাচহা। একাদশমুখো রুদ্রো নানাযজ্ঞফলপ্রদঃ। দ্বাদশাখ্যোভবেদর্কঃ সর্ব্বক্রতুফলপ্রদঃ। ত্রয়োদশমুখঃ কামঃ সর্ব্বকামফলপ্রদঃ। চতুর্দ্দশাস্যঃ শ্রীকণ্ঠো বংশোদ্ধারকরঃপরঃ। নিশ্ছিদ্রাশ্চ সুপক্কাশ্চ রুদ্রাক্ষধারণে স্মৃতাঃ। পঞ্চামৃতং পঞ্চগব্যং স্নানকালে প্রযোজয়েৎ। রুদ্রাক্ষস্য প্রতিষ্ঠায়াং মন্ত্রং পঞ্চাক্ষরং তথা। ত্র্যম্বকাদিকমন্ত্রঞ্চ তথা তত্র প্রযোজয়েৎ। ওঁ ত্র্যম্বকং যজামহে সুগন্ধিং পুষ্টিবর্দ্ধনং। উর্ব্বারুকমিব বন্ধনান্মৃত্যোর্মুক্ষীয়মামৃতাৎ। তথা—ওঁ হৌং অঘোরে হৌং ঘোরে হুঁ ঘোরতরে ওঁ হ্রৈং হ্রীং শ্রীং ঐং সর্ব্বতঃ সর্ব্ব সর্ব্বেভ্যো নমোঽস্তু রুদ্ররূপিণে হ্রুঁ হ্রুঁ। অনেনাপি চ মন্ত্রেণ রুদ্রাক্ষস্য দ্বিজোত্তমঃ। প্রতিষ্ঠাং বিধিবৎ কুর্য্যাৎ ততোঽধিকফলং লভেৎ। ততো যথাস্বমন্ত্রেণ ধারয়েদ্ভক্তিসংযুতঃ। তত্র ক্রমেণ মন্ত্রাঃ। ওঁ ওঁ ভৃশং নমঃ। ১। ওঁ ওঁ নমঃ। ২। ওঁ ওঁ নমঃ। ৩। ওঁ হ্রীং নমঃ। ৪। ওঁ হুঁ নমঃ। ৫। ওঁ ওঁ হুঁ হুঁ নমঃ। ৬। ওঁ হুঁ নমঃ। ৭। ওঁ নমঃ। ৮। হুঁ নমঃ। ৯। ওঁ হ্রং নমঃ। ১০। ওঁ হ্রীঁ নমঃ। ১১। ওঁ হ্রীং নমঃ। ১২। ওঁ ক্ষাং ক্ষৌং নমঃ। ১৩। ওঁ নমোনমঃ। ১৪। রুদ্রাক্ষে দেহসংস্থে তু কুক্কুরো ম্রিয়তে যদি। সোঽপি রুদ্রপদং যাতি কিং পুনর্ম্মানবা গুহ। সপ্তবিংশতিরুদ্রাক্ষমালয়া দেহসংস্থয়া। যঃ করোতি নরঃ পুণ্যং সর্ব্বং কোটিগুণং ভবেৎ। যো দদাতি দ্বিজাতিভ্যো রুদ্রাখ্যং ভুবি ষণ্মুখং। তস্য প্রীতো ভবেদ্রুদ্রঃ স্বপদঞ্চ প্রযচ্ছতি। বিনা মন্ত্রেণ যো ধত্তে রুদ্রাক্ষং ভুবি মানবঃ। স যাতি নরকান্ ঘোরান্ যাবদিন্দ্রাশ্চতুর্দ্দশ। ইতি পদ্মপুরাণে রুদ্রাক্ষমাহাত্ম্যং ॥

---

ইহা ধারণ করিলে সর্ব্বপ্রকার মিথ্যাবাক্য কথনজন্য পাপ বিনাশ পায়। নবমুখরুদ্রাক্ষ সাক্ষাৎ ভৈরবস্বরূপ, এই রুদ্রাক্ষধারণ করিলে শিবত্ব পদলাভ হয়, দশবক্ত্ররুদ্রাক্ষ বিষ্ণুস্বরূপ, এই রুদ্রাক্ষধারণ করিলে ভূত, প্রেত ও পিশাচাদির ভয় বিনাশ হয়। একাদশমুখ রুদ্রাক্ষ ধারণে নানাপ্রকার যজ্ঞফল লাভ হইয়া থাকে। দ্বাদশমুখ রুদ্রাক্ষ স্বয়ং সূর্য্যস্বরূপ, এই রুদ্রাক্ষ ধারণ করিলে সর্ব্বক্রতু জন্য ফলপ্রদান করে। ত্রয়োদশমুখ রুদ্রাক্ষ ধারণকরিলে সর্ব্বপ্রকার কামনা পরিপূর্ণ হইয়া থাকে। চতুর্দ্দশমুখ রুদ্রাক্ষ শ্রীকণ্ঠ, এই রুদ্রাক্ষ ধারণ করিলে পূর্ব্বপুরুষের উদ্ধার হয়। নিশ্ছিদ্র ও সুপক্ক রুদ্রাক্ষ ধারণে প্রশস্ত। রুদ্রাক্ষ প্রতিষ্ঠাকালে পঞ্চগব্য ও পঞ্চামৃতদ্বারা স্নান করাইয়া শিবের পঞ্চাক্ষরমন্ত্র ও ত্র্যম্বকমন্ত্রে প্রতিষ্ঠা করিতে হইবে। ওঁ ত্র্যম্বকং যজামহে ইত্যাদি মন্ত্রে রুদ্রাক্ষপ্রতিষ্ঠা করিয়া ধারণ করিলে অধিক ফললাভ হইয়া থাকে। রুদ্রাক্ষপ্রতিষ্ঠা করিয়া ভক্তিপূর্ব্বক যথোক্ত মন্ত্রে ধারণ করিবে, এই ধারণের মন্ত্র মূলে লিখিত আছে। যদি কুক্কুরের মরণকালেও তাহার দেহে রুদ্রাক্ষ থাকে, তাহাহইলে সেই কুক্কুরও রুদ্রত্ব পদ পায়, মানবের যে অনন্ত ফল হয়, তদ্বিষয়ে বাক্যব্যয় নিষ্প্রয়োজন। সপ্তবিংশতি রুদ্রাক্ষদ্বারা মালা করিয়া সেই মালা ধারণপূর্ব্বক যে পুণ্যক্রিয়া করে, সেই ক্রিয়াজন্য কোটিগুণ পুণ্য হইয়া থাকে। যে ব্যক্তি ব্রাহ্মণকে ষণ্মুখ রুদ্রাক্ষ প্রদান করে, সেই ব্যক্তির প্রতি স্বয়ং রুদ্র সন্তুষ্ট হইয়া আপন পদপ্রদান করেন। যে ব্যক্তি বিনা মন্ত্রে রুদ্রাক্ষ ধারণকরে, সেই ব্যক্তি যাবৎকাল চতুর্দ্দশ ইন্দ্রের আধিপত্য থাকে, তাবৎকাল নরকে বাস করে ॥

স্কন্দপুরাণে কার্ত্তিকেয়-উবাচ। একদ্বিত্রিচতুঃপঞ্চষট্‌সপ্তবসবোনব। দশৈকাদশদ্বাদশ ত্রয়োদশচতুর্দ্দশ। এতেষান্তু মুখানান্তু দেবতা কাত্র শঙ্কর। গুণঞ্চ কীদৃশং তেষাং কথয়স্ব যথার্থতঃ। শ্রীশঙ্কর-উবাচ। শৃণু ষণ্মুখ তত্বেন বক্তে বক্তে যথাক্রমং। একবক্তঃ শিবঃ সাক্ষাৎ ব্রহ্মহত্যাং ব্যপোহতি। দ্বিবক্তো দেবদেব্যৌ চ গোবধং নাশয়েদ্ধ্রুবং। ত্রিবক্তো দহনঃ সাক্ষাদ্ব্রহ্মহত্যাং ব্যপোহতি। চতুর্ব্বক্তঃ স্বয়ং ব্রহ্মা নরহত্যাং ব্যপোহতি। পঞ্চবক্তঃ স্বয়ং রুদ্রঃ কালাগ্নির্নাম নামতঃ। ষড়্‌বক্তঃ কার্ত্তিকেয়স্তু ধারণাদ্দক্ষিণে ভুজে। ব্রহ্মহত্যা-দিভিঃ পাপৈর্ম্মুচ্যতে নাত্র সংশয়ঃ। সপ্তবক্তো মহাসেন অনন্তোনাম নাগরাট্‌। গুরুতল্পা-দিভিঃ পাপৈর্ম্মুচ্যতে নাত্র সংশয়ঃ। অষ্টবক্তো মহাসেন সাক্ষাদ্দেবো বিনায়কঃ। পৃষ্ঠো-দরকরেণাপি সংস্পৃশেদ্বা গুরোঃ স্ত্রিয়ং। এবমাদীনি পাপানি অতি পাপানি সর্ব্বশঃ। বিঘ্নাস্তু তস্য নশ্যন্তি মুক্তো যাতি পরাং গতিং। গুণাহ্যেতেষু সর্ব্বেষু অষ্টবক্তস্য ধারণাৎ। নববক্তো ভৈরবঃ স্যাৎ ধারয়েদ্বামকে ভুজে। কাপিলং মুক্তিদং পুণ্যং মম তুল্যবলো ভবেৎ। লক্ষকোটি-সহস্রাণি ব্রহ্মহত্যাং করোতি যঃ। তৎ সর্ব্বং দহতে শীঘ্রং নববক্তস্য ধারণাৎ। দশবক্তো মহাসেনঃ সাক্ষাদ্দেবো জনার্দ্দনঃ। গ্রহাশ্চৈব পিশাচাদ্যা বেতালা ব্রহ্মরাক্ষসাঃ। পন্নগাশ্চ বিনশ্যন্তি দশবক্তস্য ধারণাৎ। বক্তৈকাদশরুদ্রাক্ষো রুদ্রা একাদশঃ স্মৃতাঃ। শিখায়াং

---

স্কন্দপুরাণে লিখিত আছে যে, কার্ত্তিকেয় শ্রীশঙ্করের নিকট জিজ্ঞাসা করিয়াছিলেন, হে শঙ্কর! একমুখ, দ্বিমুখ, ত্রিমুখ, চতুর্ম্মুখ, পঞ্চমুখ, ষণ্মুখ, সপ্তমুখ, অষ্টমুখ, নবমুখ, দশমুখ, একাদশমুখ, দ্বাদশমুখ, ত্রয়োদশমুখ ও চতুর্দ্দশমুখ রুদ্রাক্ষ উক্ত আছে, ঐ সকল মুখের দেবতা কে এবং উহা ধারণে কি ফল হয়? তাহা যথার্থরূপে বল। শ্রীশঙ্কর বলিলেন। রুদ্রাক্ষের বক্তে বক্তে যে সকল দেবতা আছেন ও তাহাদিগকে ধারণ করিলে যেরূপ ফল হয়, তাহা বলিতেছি শ্রবণ কর। একবক্ত রুদ্রাক্ষ সাক্ষাৎ শিব, ইহা ধারণে ব্রহ্মহত্যার পাপ বিনাশ হয়। দ্বিমুখ রুদ্রাক্ষ দেব ও দেবীস্বরূপ, উহা ধারণ করিলে গোবধজনিত পাপ বিনাশ পায়। ত্রিমুখ রুদ্রাক্ষ সাক্ষাৎ অগ্নি, এই রুদ্রাক্ষ ধারণে ব্রহ্মহত্যা বিনষ্ট হয়। চতুর্ম্মুখ রুদ্রাক্ষ স্বয়ং ব্রহ্মা, উহা ধারণে নরহত্যা বিনাশ পায়। পঞ্চমুখ রুদ্রাক্ষ স্বয়ং কালাগ্নিনামক রুদ্র, ইহা ধারণে কালভয় বিনাশ পায়। ষণ্মুখ রুদ্রাক্ষ কার্ত্তিকেয়, এই রুদ্রাক্ষ দক্ষিণবাহুতে ধারণ করিলে নিঃসংশয় ব্রহ্মহত্যাদি সর্ব্বপ্রকার পাপ বিনাশ পায়। সপ্তমুখ রুদ্রাক্ষ নাগ-রাজ অনন্ত, ইহা ধারণ করিলে নিঃসংশয় গুরুপত্নী গমনাদিজন্য সর্ব্বপ্রকার পাপ হইতে মুক্ত হইতে পারে। অষ্টমুখ রুদ্রাক্ষ সাক্ষাৎ বিনায়ক, উহা ধারণ করিয়া পৃষ্ঠ উদর কিম্বা করদ্বারা গুরুপত্নীকে স্পর্শ করিলে যে যে পাপ হয়, সেই সকল এবং অন্যান্য অতিপাতক বিনাশ পাইয়া থাকে। আর সেই সাধকের সর্ব্বপ্রকার বিঘ্ন বিনষ্ট হয় এবং অন্তকালে পরমগতি লাভ হয়। সপ্তমুখ রুদ্রাক্ষ ধারণে যে যে ফল উক্ত হইল, অষ্টমুখ রুদ্রাক্ষ ধারণেও সেই সেই ফল হইয়া থাকে। নবমুখ রুদ্রাক্ষ স্বয়ং ভৈরব, উহা বামকরে ধারণ করিলে কাপিলমুক্তি লাভ করিয়া আমার সদৃশ হইতে পারে। যে ব্যক্তি লক্ষকোটি সহস্র ব্রহ্মহত্যা করে, সেই ব্যক্তিও নবমুখ রুদ্রাক্ষ ধারণ করিলে উক্ত পাপ দগ্ধ করিতে পারে। দশমুখ রুদ্রাক্ষ সাক্ষাৎ জনার্দ্দনস্বরূপ, উহা ধারণ করিলে গ্রহ, পিশাচ, বেতাল, যক্ষ, পন্নগাদি বিনাশ পায়। একাদশমুখ

ধারয়েন্নিত্যং তস্য পুণ্যফলং শৃণু। অশ্বমেধসহস্রস্য বাজপেয়শতস্য চ। হেমশৃঙ্গ্যাশ্চ লক্ষস্য সম্যগ্‌দত্তস্য যৎফলং। তৎ সর্ব্বং সমবাপ্নোতি বক্ত্রৈকাদশধারণাৎ। রুদ্রাক্ষৈর্দ্বাদশৈর্ব্বক্ত্রৈঃ কণ্ঠদেশে চ ধারণাৎ। আদিত্যস্তুষ্যতে নিত্যং দ্বাদশার্কাব্যবস্থিতাঃ। ত্রয়োদশমুখঃ কামঃ সর্ব্বকামফলপ্রদঃ। চতুর্দ্দশাস্যঃ শ্রীকণ্ঠো বংশোদ্ধারকরঃপরঃ। রুদ্রাক্ষান্ কণ্ঠদেশে দশনপরিমিতান্ মস্তকে বিংশতির্দ্বে। ষট্ ষট্ কর্ণপ্রদেশে করযুগলকে দ্বাদশ দ্বাদশৈব। বাহ্বোরিন্দোঃ কলাভি পৃথকনিয়মিতং চৈকমেকং শিখায়াং। বক্ষস্যষ্টাধিকাংশঃ কলয়তি কলুষং স স্বয়ং লীনকণ্ঠঃ। তত্রক্রমেণ ধারণমন্ত্রাঃ। ওঁ ঐঁ। ১। ওঁ শ্রীং। ২। ওঁ ধ্রুং ধ্রুং। ৩। ওঁ হ্রীং হ্রুঃ। ৪। ওঁ হ্রীং। ৫। ওঁ ঐং হ্রীঁ। ৬। ওঁ হ্রীং। ৭। ওঁ রুং রং। ৮। ওঁ হ্রাং। ৯। ওঁ হ্রীং। ১০। ওঁ শ্রীং। ১১। ওঁ হাং হ্রীং। ১২। ওঁ ক্ষোং নমঃ। ১৩। ওঁ তমাং। ১৪। ইতি স্কন্দপুরাণে রুদ্রাক্ষসংস্কারঃ॥

অথ নৈমিত্তিকাদিকর্ম্মভঙ্গে প্রায়শ্চিত্তং। গৌতমীয়ে—যদ্‌যৎ কর্ম্মণি বৈগুণ্যং নিত্যে নৈমিত্তিকে তথা। সহস্রং প্রজপেন্মন্ত্রং মূলঞ্চাযুতমেব চ। নিত্যে সহস্রং প্রজপেৎ নৈমিত্তিকে তথাযুতং। ইতি বিষ্ণুবিষয়ং অন্যত্র তু তন্ত্ররাজে। নিত্যাদিক্রমদোষাণাং শান্ত্যৈ বিদ্যাং শতং জপেৎ। নৈমিত্তিকাতিক্রমণে সহস্রং প্রজপেন্মনুং। পাপসঙ্করেতু—সর্ব্বেষামেব পাপানাং সঙ্করে সমুপস্থিতে। প্রায়শ্চিত্তস্তু তন্ত্রোক্তমযুতং মন্ত্রজাপতঃ॥

---

রুদ্রাক্ষ একাদশ রুদ্রস্বরূপ, এই একাদশমুখ রুদ্রাক্ষ শিখাতে ধারণ করিলে সহস্র অশ্বমেধ, শতবাজপেয় এবং লক্ষ হেমশৃঙ্গী গাভীদানের পুণ্যলাভ হয়। দ্বাদশমুখ রুদ্রাক্ষ কণ্ঠদেশে ধারণ করিলে দ্বাদশ আদিত্যও তাহাকে দর্শনমাত্র স্তব করেন। ত্রয়োদশমুখ রুদ্রাক্ষের ধারণে সর্ব্বপ্রকার কাম্যফল প্রাপ্তি হইয়া থাকে। চতুর্দ্দশমুখ রুদ্রাক্ষ স্বয়ং শ্রীকণ্ঠ উহা ধারণ করিলে বংশের উদ্ধার হয়। যে ব্যক্তি কণ্ঠদেশে দ্বাত্রিংশৎ, মস্তকে দ্বাবিংশতি, প্রতিকর্ণে ছয়টী ছয়টী, দক্ষিণহস্তে দ্বাদশ ও বামহস্তে দ্বাদশ, বামবাহুতে ষোড়শ এবং দক্ষিণবাহুতে ষোড়শ, শিখাতে এক এবং বক্ষঃস্থলে অষ্টোত্তরশত রুদ্রাক্ষ ধারণ করে, সেই ব্যক্তি সকল পাপ বিনাশ করিয়া স্বয়ং লীনকণ্ঠস্বরূপ হইতে পারে। উক্ত চতুর্দ্দশপ্রকার রুদ্রাক্ষ ধারণের যে চতুর্দ্দশপ্রকার মন্ত্র আছে, তাহা মূলে লিখিত আছে, ঐ সকল মন্ত্র পাঠ করিয়া রুদ্রাক্ষ ধারণ করিতে হইবে॥

অনন্তর নিত্যনৈমিত্তিকাদি কর্ম্মভঙ্গের প্রায়শ্চিত্ত কথিত হইতেছে। গৌতমীয়তন্ত্রে লিখিত আছে যে, নিত্য কিম্বা নৈমিত্তিক কর্ম্মের বৈগুণ্য হইলে সেই সেই কর্ম্মোক্ত দেবতার মন্ত্র সহস্র অথবা দশসহস্রবার জপ করিবে। নিত্যকর্ম্মের লোপ হইলে সহস্র এবং নৈমিত্তিক কর্ম্মের ভঙ্গ হইলে দশসহস্র মন্ত্র জপ করিতে হইবে। যে ব্যবস্থা উক্ত হইল, ইহা বিষ্ণুদৈবত কর্ম্মে জানিবে। অন্য দৈবতকর্ম্ম বিষয়ে তন্ত্ররাজে লিখিত আছে যে, নিত্যকর্ম্মের অতিক্রমদোষশান্ত্যর্থ একসহস্র মন্ত্র জপ করিবে এবং নৈমিত্তিক কর্ম্মের অতিক্রমদোষের শান্তির নিমিত্ত দশসহস্র মন্ত্র জপ করিতে হইবে। যদি নিত্যনৈমিত্তিকাদি কর্ম্ম বিনাশজন্য পাপসঙ্কর হয়, তাহাহইলে অযুতমন্ত্র জপ করিলেই সেই পাপসঙ্করের প্রায়শ্চিত্ত হইয়া থাকে॥

অথ পরিভাষা গৌতমীয়ে। পরিভাষামথো বক্ষ্যে উপচারবিধৌ হরেঃ। দ্রব্যাণাং যাবতী সংখ্যা পাত্রাণাং দ্রব্যসংহতিঃ। হাটকং রাজতং তাম্রমারকূটমৃদাদিনা। উপচারবিধাবেতৎ দ্রব্যমাহুর্ম্মনীষিণঃ। আসনে পঞ্চ পুষ্পাণি স্বাগতে ষট্ চতুঃপলং। জলং শ্যামাকদূর্ব্বাব্জবিষ্ণুক্রান্তিভিরীরিতং। পাদ্যে চার্ঘ্যে জলং তাবদ্গন্ধপুষ্পাক্ষতং যবাঃ। দূর্ব্বাস্তিলাশ্চ চত্বারঃ কুশাগ্রশ্বেতসর্ষপাঃ। জাতীলবঙ্গককোলক্কাথতোয়ঞ্চ ষট্পলং। প্রোক্তমাচমনং কাংস্যে মধুপর্কে ঘৃতং মধু। দধ্না সহ পলৈকন্তু শুদ্ধং বারি তথাচমে। পরিমাণন্তু পঞ্চাশৎপলং স্নানার্থমম্ভসঃ। নির্ম্মলেনোদকেনাথ সর্ব্বত্র পরিপূর্ণতা। মলিনং গর্হিতং সর্ব্বং ত্যজেৎ পূজাবিধৌ হরেঃ। বিতস্তিমাত্রাদধিকং বাসোযুগ্মঞ্চ নূতনং। স্বর্ণাদ্যাভরণান্যেব মুক্তারত্নযুতানি চ। চন্দনাগুরুকর্পূরপঙ্কগন্ধঃ পলাবধি। নানাবিধানি পুষ্পাণি পঞ্চাশদধিকানি চ। কাংস্যাদিনির্ম্মিতে পাত্রে ধূপোগুগ্গুলুকর্ষভাক্। যাবদ্ভক্ষ্যং ভবেৎ পুংসস্তাবদ্দদ্যাজ্জনার্দ্দনে। নৈবেদ্যং বিবিধং বস্তু ভক্ষ্যাদিকচতুর্ব্বিধং। কর্পূরাদিযুতা বর্ত্তিঃ সা চ কার্পাসনির্ম্মিতা। সপ্তাবর্ত্ত্যা সুসংজপ্তো দীপঃ স্যাচ্চতুরঙ্গুলঃ। শিলাপিষ্টং বন্দনায়াং সপ্তধা

---

অনন্তর পরিভাষা অর্থাৎ পূজাদিকার্য্যের বিশেষ নিয়ম কথিত হইতেছে, গৌতমীয়তন্ত্রে মহাদেব পার্ব্বতীকে বলিয়াছেন, অনন্তর হরির অর্চ্চনার পরিভাষা অর্থাৎ বিশেষবিধি বলিব। উপচার দ্রব্যের সংখ্যানুসারে পাত্রসংখ্যা করিবে। অর্থাৎ এক একটি উপচার পৃথক পৃথক পাত্রে দিতে হইবে। এই সকল উপচার প্রদানের পাত্র স্বর্ণ, রৌপ্য, তাম্র, পিত্তল অথবা মৃত্তিকা নির্ম্মিত হওয়া বিধেয়। পূর্ব্বতন মুনিগণ এইরূপ পূজাদ্রব্যনিবেদনের পাত্রনিরূপণ করিয়াছেন। আসনপ্রদানে পঞ্চ পুষ্প এবং স্বাগতপ্রশ্নে ছয়টি পুষ্প দিতে হইবে। পাদ্যপ্রদানে চারিপল জল, শ্যামাক (ধান্যবিশেষ) দূর্ব্বা ও অপরাজিতা পুষ্প এই সকল দ্রব্য দিতে হইবে। অর্ঘ্যপ্রদানে চারিপল জল, গন্ধ, পুষ্প, অক্ষত, যব, দূর্ব্বা, তিল, কুশাগ্র ও শ্বেতসর্ষপ এই সকল দ্রব্যদ্বারা অর্ঘ্যপ্রদান করিতে হইবে। জাতীফল, লবঙ্গ, কক্কোল, এই সকল দ্রব্যপ্রত্যেকে ষট্পল পরিমাণে লইয়া ক্কাথ করিবে, এই ক্কাথদ্বারা আচমনীয় দিতে হইবে। কাংস্যপাত্রে মধুপর্ক প্রদান করিবে। মধুপর্কে ঘৃত, মধু ও দধি এই সকল দ্রব্য প্রত্যেকে এক পল পরিমাণে লইয়া মধুপর্ক দিবে। শুদ্ধ জলদ্বারা পুনরাচমনীয় প্রদান করা বিধেয়। দেবতার স্নানকালে পঞ্চাশৎপল জলদ্বারা স্নানীয় প্রদান করিবে। সর্ব্বত্রই নির্ম্মল জলদ্বারা পূজাকার্য্য করিবে এবং পূজাতে সকল দ্রব্যেরই নির্ম্মলতা আবশ্যক, মলিন দ্রব্য পূজাদিতে নিন্দিত, অতএব কোন মলিন দ্রব্যদ্বারা পূজা করিবে না। বস্ত্রপ্রদানে এক বিতস্তি অর্থাৎ দ্বাদশ অঙ্গুলির অধিক পরিমাণবিশিষ্ট বস্ত্রযুগ্ম প্রদান করিবে। আভরণ প্রদানে মুক্তা রত্নাদি সমন্বিত স্বর্ণাদি নির্ম্মিত আভরণ দিতে হইবে। চন্দন, অগুরু ও কর্পূর এই সকল পঙ্কবৎ করিয়া এক পল পরিমাণে গন্ধ প্রদান করিবে। পঞ্চাশের ন্যূন না হয়, এইরূপ করিয়া নানাবিধ পুষ্প প্রদান বিধেয়। কাংস্যাদি নির্ম্মিত পাত্রে দুইতোলা পরিমাণে গুগ্গুলদ্বারা ধূপ দিতে হইবে। একজনের ভক্ষণে যত সময় লাগিতে পারে, তত কালপর্য্যন্ত বিবিধ নৈবেদ্য ও চর্ব্ব্য, চোষ্য, লেহ্য এবং পেয় এই চতুর্ব্বিধ ভক্ষ্যদ্রব্য নিবেদন করিতে হইবে। প্রদীপ প্রদান কালে কার্পাস সূত্রদ্বারা কর্পূরাদি যুক্ত চতুরঙ্গুলি প্রমাণ বর্ত্তী প্রস্তুত করিয়া দীপপ্রদান করিতে হইবে। বন্দনকালে সপ্তবার প্রদক্ষিণ করিয়া নমস্কার করিবে।

বর্ত্তয়েন্নরঃ। কার্য্যং তাম্রাদিপাত্রে তৎ প্রীতয়ে হরিমেধসঃ। দূর্ব্বাক্ষতপ্রমাণন্তু বিজ্ঞেয়ন্তু শতাধিকং। উত্তমোঽয়ং বিধিঃ প্রোক্তো বিভবে সতি সর্ব্বদা। এষামভাবে সর্ব্বেষাং যথা শক্ত্যা তু পূজয়েৎ। অনুকল্পং বর্জ্জয়েচ্চ দ্রব্যাণাং বিভবে সতি। অনেন বিধিনা যস্তু পূজয়েদুপচারতঃ। সর্ব্বভোগান্বিতো ভূত্বা ব্রজেদন্তে হরেঃ পুরং॥

অথ বিষ্ণ্বারাধনমন্ত্রাঃ। তত্র গৌতমীয়ে—সর্ব্বান্তর্যামিনো দেব সর্ব্ববীজময়ং ততঃ। আত্মস্থায় পরং শুদ্ধ-মাসনং কল্পয়াম্যহং। ইতি আসনং॥ যস্য দর্শনমিচ্ছন্তি দেবা ব্রহ্মহরাদয়ঃ। কৃপয়া দেবদেবেশ মদগ্রে সন্নিধীভব। তস্য তে পরমেশান স্বাগতং স্বাগতং প্রভো। ইতি স্বাগতং॥ কৃতার্থোঽনুগৃহীতোঽস্মি সফলং জীবিতন্তু মে। যদাগতোঽসি দেবেশ চিদানন্দময়াব্যয়। অজ্ঞানাদ্বা প্রমাদাদ্বা বৈকল্যাৎ সাধনস্য চ। যদপূর্ণং ভবেৎ কৃত্যং তথাপ্যভিমুখোভব। ইত্যাবাহনং॥ যদ্ভক্তিলেশসম্পর্কাৎ পরমানন্দসম্ভবঃ। তস্য তে পরমেশান পাদ্যং শুদ্ধায় কল্পয়ে। ইতি পাদ্যং॥ দেবানামপি দেবায় দেবানাং দেবতাত্মনে। আচামং কল্পয়ামীশ সুধায়াঃ শ্রুতি-হেতবে। অত্যাচমনীয়ং॥ তাপত্রয়হরং দিব্যং পরমানন্দলক্ষণং। তাপত্রয়বিমোক্ষায় তবার্ঘ্যং কল্পয়াম্যহং। ইত্যর্ঘ্যং॥ সর্ব্বকল্মষহীনায় পরিপূর্ণসুধাত্মকং। মধুপর্কমিমং দেব কল্পয়ামি প্রসীদ মে। ইতি মধুপর্কঃ॥ উচ্ছিষ্টোঽপ্যশুচির্ব্বাপি যস্য স্মরণমাত্রতঃ। শুদ্ধিমাপ্নোতি

অন্যান্য দ্রব্যসকল তাম্রাদি পাত্রে সংস্থান করিয়া দেবতার প্রীত্যর্থ প্রদান করিতে হইবে। দূর্ব্বা ও অক্ষতের পরিমাণ শতাধিক জানিবে। যেরূপ বিধি কথিত হইল, ইহাই উত্তম কল্প। বিভবসত্ত্বে উক্ত বিধি অনুসারেই কার্য্য করিবে। দ্রব্যের অভাবে আপন শক্তি অনুসারে দ্রব্য প্রদান করিবে। দ্রব্যের সম্ভব থাকিতে কখনও অনুকল্প করিবে না। যে ব্যক্তি উক্ত বিধানক্রমে উপচারদ্বারা পূজা করে, সেই ব্যক্তি ইহকালে সর্ব্বপ্রকার ভোগভাজন হইয়া অন্তকালে হরিপুরে গমন করে॥

অনন্তর বিষ্ণুর আরাধনমন্ত্র কথিত হইতেছে —হে দেব! তুমি সকলের অন্তর্যামী, তোমার স্থিতির নিমিত্ত সর্ব্ব বীজময় শুদ্ধ আসন প্রদান করিলাম। এই মন্ত্রে আসন নিবেদন করিবে। হে দেবদেবেশ্বর! ব্রহ্মহরাদি দেবগণও তোমার দর্শন ইচ্ছা করেন, তুমি আমার অগ্রে উপস্থিত হও। হে পরমেশ্বর তুমি ব্রহ্মাদির বাঞ্ছনীয়, আমি তোমার স্বাগত জিজ্ঞাসা করি। এই মন্ত্রে দেবতার স্বাগতপ্রশ্ন করিবে। হে দেবেশ্বর সচ্চিদানন্দময় সনাতন বিষ্ণো! তুমি যে আমার সমীপে উপস্থিত হইয়াছ, ইহাতে আমি কৃতকৃত্য হইলাম, আমার জীবন সফল হইল। অজ্ঞান অথবা প্রমাদবশতঃ আমার এই আরাধনার যদি কিছু বৈকল্য হইয়া কার্য্য অসংপূর্ণ হইয়া থাকে, তাহা তোমার অনুগ্রহে সংপূর্ণ হউক। তুমি আমার সম্মুখে উপস্থিত হও। এই সকল মন্ত্রে বিষ্ণুর আবাহন করিবে। যাহাতে কিঞ্চিন্মাত্র ভক্তি হইলেই পরম আনন্দলাভ হয়, আমি সেই পরমেশ্বরের শুদ্ধির নিমিত্তে পাদ্য কল্পনা করিলাম। এই মন্ত্রে বিষ্ণুর পাদ্য অর্থাৎ পাদ প্রক্ষালনার্থ উদক প্রদান করিবে। হে ঈশ্বর, তুমি দেবগণেরও দেবতা এবং সর্ব্বদেবের আত্মস্বরূপ সুধাশ্রুতির নিমিত্তে তোমাকে আচমনীয় বারি প্রদান করিলাম। এই মন্ত্রে আচমনীয় জল, দিতে হইবে। হে দেব! তুমি জগতের আধিদৈবিক, আধিভৌতিক ও আধ্যাত্মিক এই তাপত্রয় হরণ কর, আমি তাপ-

তস্মৈ তে পুনরাচমনীয়কং। ইতি পুনরাচমনীয়ং॥ পরানন্দবোধাব্ধি-নিমগ্ন-নিজমূর্ত্তয়ে। সাঙ্গোপাঙ্গমিদং স্নানং কল্পয়াম্যহমীশ তে। ইতি স্নানীয়ং॥ মায়াচিত্রপটাচ্ছন্ন-নিজগুহ্যোরু-তেজসে। নিরাবরণবিজ্ঞায় বাসস্তে কল্পয়াম্যহং। ইতি বস্ত্রং॥ যমাশ্রিত্য মহামায়া জগৎ-সম্মোহিনী সদা। তস্মৈ তে পরমেশায় কল্পয়াম্যুত্তরীয়কং। ইত্যুত্তরীয়ং॥ যস্য শক্তিত্রয়েণেদং সংপ্রোতমখিলং জগৎ। যজ্ঞসূত্রায় তস্মৈ তে যজ্ঞসূত্রং প্রকল্পয়ে। ইতি যজ্ঞোপবীতং॥ স্বভাবসুন্দরাঙ্গায় নানাশক্ত্যাশ্রয়ায় তে। ভূষণানি বিচিত্রাণি কল্পয়ামি সুরার্চ্চিত। ইতি ভূষণানি॥ সমস্তদেবদেবেশ সর্ব্বতৃপ্তিকরং পরং। অখণ্ডানন্দসংপূর্ণ গৃহাণ জলমুত্তমং। ইতি জলং॥ পরমানন্দসৌরভ্যপরিপূর্ণদিগন্তরং। গৃহাণ পরমং গন্ধং কৃপয়া পরমেশ্বর। ইতি গন্ধঃ॥ তৃতীয়গুণসম্পন্নং নানাগুণমনোহরং। আনন্দসৌরভং পুষ্পং গৃহ্যতামিদমুত্তমং। ইতি পুষ্পং॥ বনস্পতিরসোদ্ভূতো গন্ধাঢ্যঃ সুমনোহরঃ। আঘ্রেয়ঃ সর্ব্বদেবানাং ধূপোঽয়ং প্রতিগৃহ্যতাং। ইতি ধূপঃ॥ সুপ্রকাশো মহাদীপঃ সর্ব্বতস্তিমিরাপহঃ। সবাহ্যাভ্যন্তরং জ্যোতির্দীপোঽয়ং প্রতিগৃহ্যতাং। ইতি দীপঃ॥ সৎপাত্রসিদ্ধং সুহবির্বিবিধানেকভক্ষণং।

---

ক্ষয় হর এই দিব্য অর্ঘ্য তোমাকে নিবেদন করিতেছি। এই মন্ত্রে অর্ঘ্য প্রদান করিবে। হে দেব! তুমি সর্ব্বপ্রকার কল্মষবিহীন, আমি তোমাকে পরিপূর্ণ সুধাস্বরূপ এই মধুপর্ক নিবেদন করিলাম, তুমি আমার প্রতি প্রসন্ন হও। এই মন্ত্রে মধুপর্ক দিবে। যাঁহাকে স্মরণকরিলে উচ্ছিষ্ট ও অশুচি ব্যক্তি শুদ্ধিলাভ করে, আমি তাঁহার শুদ্ধির নিমিত্তে পুনর্ব্বার আচমনীয় জল প্রদান করিতেছি। এই মন্ত্রে পুনরাচমনীয় জল নিবেদনকরিবে। হে ঈশ্বর! তোমার মূর্ত্তি পরমানন্দ বোধস্বরূপ সাগরে নিমগ্ন আছে, আমি তোমাকে এই স্নানীয় জল প্রদান করিলাম। এই মন্ত্রে স্নানীয় জল নিবেদন করিবে। হে দেবদেব! তুমি মায়াময় বিচিত্র পটদ্বারা আপন গুহ্য ও উরু আচ্ছাদন করিয়াছ, আমি তাহা নিরাবরণ জ্ঞান করিয়া তোমাকে বস্ত্র নিবেন করিতেছি, এই মন্ত্রদ্বারা বস্ত্র নিবেদন করিতেহইবে। হে পরমেশ! যাঁহাকে আশ্রয় করিয়া জগন্মোহিনী মায়া বর্ত্তমান আছে, আমি তাঁহাকে উত্তরীয় প্রদান করিলাম। এই মন্ত্রে উত্তরীয় বস্ত্র প্রদান করিবে। যাঁহার শক্তিত্রয় স্বরূপ গুণদ্বারা এই অখিল জগৎ গ্রথিত রহিয়াছে, সেই যজ্ঞেশ্বরকে যজ্ঞসূত্র নিবেদন করিতেছি। এই মন্ত্রে যজ্ঞসূত্র প্রদান করিবে। হে দেবপূজ্য! তোমার অঙ্গ সকল স্বভাবতই সুন্দর এবং তুমি নানাশক্তির আশ্রয়, তোমাকে নানাবিধ বিচিত্র ভূষণ নিবেদন করিলাম। এই মন্ত্রে অলঙ্কার নিবেদন করিবে। হে দেবদেবেশ্বর! তুমি সর্ব্বজীবের তৃপ্তিসাধন কর, তুমি অখণ্ড আনন্দ পূর্ণ, আমি তোমাকে উত্তম জল, প্রদান করিলাম। এই মন্ত্রে জল, প্রদান করিবে। হে পরমেশ্বর! তোমার আনন্দ সৌরভে দিগন্তর পরিপূর্ণ হইয়াছে, আমি তোমাকে উৎকৃষ্ট গন্ধ প্রদান করিলাম। তুমি কৃপা করিয়া গ্রহণ কর। এই মন্ত্রে গন্ধ দিতে হইবে। হে দেবদেব! তুমি তৃতীয়গুণসম্পন্ন, আমি এই নানাগুণসংযুক্ত আনন্দ সৌরভপূর্ণ মনোহর পুষ্প তোমাকে নিবেদন করিলাম। তুমি এই পুষ্প গ্রহণ কর। এই মন্ত্রে পুষ্প প্রদান করিবে। ভগবন! বনস্পতিরসোৎপন্ন সদ্গন্ধপূর্ণ সকল দেবের আঘ্রেয় এই মনোহর ধূপ প্রদান করিলাম, তুমি এই ধূপ গ্রহণ কর, এই মন্ত্রে ধূপ দিতে হইবে। সুপ্রকাশমান এবং বাহ্য ও অভ্যন্তরে জ্যোতিঃপ্রদ এই মহাপ্রদীপ তোমাকে নিবেদন করিলাম। তুমি এই প্রদীপ গ্রহণ কর। এই মন্ত্রে প্রদীপ নিবেদন করিতে হইবে। হে দেবেশ্বর, সৎপাত্রবিন্যস্ত, সিদ্ধ, সুহবির্যুক্ত, বিবিধ

নিবেদয়ামি দেবেশ সানুগায় গৃহাণ তৎ। ইতি নৈবেদ্যং॥ ততোজলং সমস্তদেবদেবেশ ইত্যাদিনা ॥ তথা গৌতমীয়ে। পূজা চ পঞ্চধা প্রোক্তা তাসাং ভেদান্ শৃণুষ্ব মে। অভিগমনমুপাদানং যোগঃ স্বাধ্যায় এব চ। ইজ্যা পঞ্চপ্রকারার্চ্চাঃ ক্রমেণ কথয়ামি তে। তত্রাভিগমনং নাম দেবতাস্থানমার্জ্জনং। উপলেপননির্ম্মাল্যদূরীকরণমেব চ। উপাদানং নাম গন্ধ-পুষ্পাদি-চয়নং তথা। যোগোনাম স্বদেবস্য স্বাত্মত্বেনৈব ভাবনা। স্বাধ্যায়োনাম মন্ত্রার্থসন্ধানপূর্ব্বকোজপঃ। সূক্তস্তোত্রাদিপাঠস্তু হরিসংকীর্ত্তনং তথা। তত্ত্বাদিশাস্ত্রাভ্যাসশ্চ স্বাধ্যায়ঃ পরিকীর্ত্তিতঃ। ইজ্যানাম স্বদেবস্য পূজনন্তু যথার্থতঃ। ইতি পঞ্চপ্রকারার্চ্চাঃ কথিতাস্তব সুব্রত। সার্ষ্টি-সামীপ্য-সালোক্য-সাযুজ্য-সারূপ্যদাঃ ক্রমাৎ ॥

অথ দ্বাদশশুদ্ধিশ্চ বৈষ্ণবানামিহোচ্যতে। গৃহোপসর্পণঞ্চৈব তথানুগমনং হরেঃ। ভক্ত্যা প্রদক্ষিণঞ্চৈব পাদয়োঃ শোধনং পুনঃ। পূজার্থং পত্রপুষ্পানাং ভক্ত্যোবোত্তোলনং হরেঃ। করয়োঃ সর্ব্বশুদ্ধীনামিয়ং শুদ্ধির্ব্বিশিষ্যতে। তন্নামকীর্ত্তনঞ্চৈব গুণানামপি কীর্ত্তনং। ভক্ত্যাচ কৃষ্ণদেবস্য বচসঃ শুদ্ধিরিষ্যতে। তৎকথাশ্রবণঞ্চৈব তস্যোৎসবনিরীক্ষণং। শ্রোত্রয়োর্নেত্রয়োশ্চৈব শুদ্ধিঃ সম্যগিহোচ্যতে। পাদোদকস্য নের্ম্মাল্য মালানামপি ধারণং। উচ্যতে শিরসঃ শুদ্ধিঃ প্রণতস্য হরেঃ পুরঃ। আঘ্রাণং গন্ধপুষ্পাদের্নির্ম্মাল্যস্য তপোধন। বিশুদ্ধিঃ স্যাদনন্তস্য ঘ্রাণস্যাপি বিধীয়তে। পত্রপুষ্পাদিকং যচ্চ কৃষ্ণপাদযুগার্পিতং।

ভক্ষ্যদ্রব্যযুক্ত নৈবেদ্য তোমাকে নিবেদন করিলাম, তুমি এই নৈবেদ্য গ্রহণ কর। এই মন্ত্রে নৈবেদ্য প্রদান করিবে। পরে পূর্ব্বোক্ত সমস্ত দেবদেবেশ ইত্যাদি মন্ত্রে জল প্রদান করিতে হইবে। গৌতমীয়তন্ত্রে পূজা পঞ্চপ্রকার উক্ত আছে, এইক্ষণ সেই পঞ্চপ্রকার পূজা শ্রবণ কর। অভিগমন, উপাদান, যোগ, স্বাধ্যায় ও ইজ্যা এই পঞ্চপ্রকার অর্চনা ক্রমশঃ কথিত হইতেছে। দেবতার স্থানমার্জ্জন, স্থানলেপন এবং নির্ম্মাল্য দূরীকরণের নাম অভিগমন। দেবতার পূজার নিমিত্তে গন্ধপুষ্পাদি চয়নকে উপাদান বলে। ইষ্টদেবতাকে আত্মস্বরূপে চিন্তনের নাম যোগ, মন্ত্রের বর্ণ ও অর্থ অনুসন্ধানপূর্ব্বক জপ, স্তোত্রাদিপাঠ, হরিসঙ্কীর্ত্তন এবং তত্ত্বশাস্ত্রাদির অভ্যাস এই সকলকে স্বাধ্যায় বলা যায়। যথার্থরূপে ইষ্টদেবতার পূজাকে ইজ্যা বলিয়া থাকে। এই পঞ্চপ্রকার অর্চ্চনাদ্বারা পঞ্চপ্রকার সিদ্ধি হয়, দেবতার অভিগমনদ্বারা সার্ষ্টি ও উপাদানদ্বারা দেবতার সামীপ্য লাভ হয়, যোগদ্বারা দেবতার সালোক্য সিদ্ধি হইয়া থাকে, স্বাধ্যায়দ্বারা দেবতার সাযুজ্য লাভ হয় এবং ইজ্যাদ্বারা দেবতার সারূপ্য প্রাপ্তি হইয়া থাকে ॥

অনন্তর বৈষ্ণবদিগের দ্বাদশপ্রকার শুদ্ধি কথিত হইতেছে। বিষ্ণুর গৃহোপসর্পণ, অনুগমন ও ভক্তিপূর্ব্বক প্রদক্ষিণ এই সকল কার্য্যদ্বারা পাদদ্বয়শুদ্ধি হয়। হরির পূজার জন্যে পত্র পুষ্পাদি সংগ্রহ এবং প্রতিমূর্ত্তির উত্তোলন করিলে করদ্বয় শুদ্ধি হইয়া থাকে। এই শুদ্ধি সর্ব্বপ্রকার শুদ্ধি হইতে প্রধান। ভক্তিপূর্ব্বক হরির নাম-সঙ্কীর্ত্তন ও গুণানুকীর্ত্তন করিলে বাক্যশুদ্ধি হয়। হরির কথাশ্রবণ এবং উৎসবদর্শনদ্বারা কর্ণ ও নেত্রশুদ্ধি হয়। হরির পাদোদক, নির্ম্মাল্য ও মালাধারণ করিয়া তাহাকে নমস্কার করিলে শিরঃশুদ্ধি হইয়া থাকে। অনন্তদেবের নির্ম্মাল্য গন্ধপুষ্পাদি আঘ্রাণ করিলে নাসিকাশুদ্ধি হয়। যে সকল পত্রপুষ্পাদি শ্রীকৃষ্ণের পাদযুগলে অর্পিত হয়,

তদেকং পাবনং লোকে তদ্ধি সর্ব্বং বিশোধয়েৎ। ললাটে চ গদা কার্য্যা মূর্দ্ধ্নি চাপং শরাংস্তথা। নন্দকঞ্চৈব হৃন্মধ্যে শঙ্খং চক্রং ভুজদ্বয়ে। শঙ্খচক্রাঙ্কিতো বিপ্রঃ শ্মশানে ম্রিয়তে যদি। প্রয়াগে যা গতিঃ প্রোক্তা সা গতিস্তস্য গোতম। তন্ত্রান্তরে—যানৈর্ব্বা পাদুকাভির্ব্বা যানং ভগবতো গৃহে। দেবোৎসবেম্বসেবা চ অপ্রণামস্তদগ্রতঃ। উচ্ছিষ্টে চৈব চাশৌচে ভগবদ্বন্দনাদিকং। একহস্তপ্রণামশ্চ তৎপুরস্তাৎ প্রদক্ষিণং। পাদপ্রসারণঞ্চাগ্রে তথা পর্য্যঙ্কবন্ধনং। শয়নং ভক্ষণঞ্চৈব মিথ্যাভাষণমেব চ। উচ্চৈর্ভাষো মিথো-জল্পরোদনানি চ বিগ্রহঃ। নিগ্রহানুগ্রহে চৈব স্ত্রীষু চ ক্রূরভাষণং। কম্বলাবরণঞ্চৈব পরনিন্দা পরস্তুতিঃ। অশ্লীলভাষণঞ্চৈব অধোবায়ুবিমোক্ষণং। শক্তৌ গৌণোপচারশ্চ অনিবেদিতভক্ষণং। তত্তৎকালোদ্ভবানাঞ্চ ফলাদীনামনর্পণং। বিনিযুক্তাবশিষ্টস্য প্রদানং ব্যঞ্জনস্য চ। পৃষ্ঠীকৃত্যাসনঞ্চৈব পরনিন্দা পরস্তুতিঃ। গুরৌ মৌনং নিজস্তোত্রং দেবতানিন্দনং তথা অপরাধাস্তথা বিষ্ণোর্দ্বাত্রিংশৎ পরিকীর্ত্তিতাঃ। ইদমুপলক্ষণং। বাশিষ্ঠে—কেশবাগ্রে নৃত্যগীতং ন করোতি হরের্দ্দিনে। বহ্নিনা কিং ন দগ্ধোঽসৌ গর্ত্তঃ কিং ন রসাতলং। নারদীয়ে—স্মরণং কীর্ত্তনং বিষ্ণোঃ কলৌ মন্ত্রজপাদিকং। দানস্য প্রীতয়ে তস্য নান্যথা গতিরিষ্যতে। গৌতীয়ে—শালগ্রামশিলাতোয়মপীত্বা যস্তু মস্তকে। প্রক্ষে-

---

সেই সকল পত্রপুষ্পাদি পরমপবিত্র, তদ্দ্বারাই লোকের সকল দ্রব্যের বিশুদ্ধি হইয়া থাকে। ললাটে গদা, মস্তকে চাপ ও শর, হৃদয়ে কৌস্তভ, ভুজদ্বয়ে শঙ্খ ও চক্র অঙ্কিত করিবে। ব্রাহ্মণ এইরূপে অঙ্গেতে তিলকাদি অঙ্কিত করিয়া যদি শ্মশানেও প্রাণত্যাগ করে, তাহা হইলে প্রয়াগতীর্থে মরণে যেরূপ সদ্গতি হয়, তাহারও সেইরূপ সদ্গতি হইয়া থাকে। দেবতার গৃহে যানারোহণে অথবা সপাদুকপদে গমন, দেবোৎসবে অসেবা ও দেবতার নিকট উপস্থিত হইয়া নমস্কার না করা, উচ্ছিষ্টমুখে অথবা অশৌচকালে দেবতার বন্দনা, এক হস্তে দেবনমস্কার, দেবসমক্ষে প্রদক্ষিণ, দেবাগ্রে পাদপ্রসারণ, পর্য্যঙ্কারোহণ, দেবতার সমক্ষে শয়ন, ভোজন, মিথ্যাকথন, উচ্চৈঃস্বরে বাক্যপ্রয়োগ, পরস্পর কথোপকথন, রোদন, কলহ, নিগ্রহে ও অনুগ্রহে স্ত্রীপ্রতি কর্কশভাষণ, আপন অঙ্গে কম্বলাবরণ, পরনিন্দা, পরস্তুতি, অশ্লীলভাষণ, অধোবায়ুনিঃসারণ, শক্তিসত্ত্বে গৌণোপচারকল্পনা, দেবতার অনিবেদিত দ্রব্যভক্ষণ, যথাকালোৎপন্ন দ্রব্যের সেই সেই সময়ে অপ্রদান, অন্যের অবশিষ্ট বস্তু দেবতাকে নিবেদন, সুস্পষ্টআসনে উপবেশন, একদেবতার নিকটে অন্যদেবতার নিন্দা, অন্যদেবতার স্তব, গুরুসমীপে মৌনভাব, নিজপ্রশংসা, ও দেবতার নিন্দা তন্ত্রান্তরে এই দ্বাত্রিংশৎ অপরাধ কীর্ত্তিত আছে। বশিষ্ঠসংহিতায় জানা যায় যে, হরির পর্ব্বউপলক্ষে যে ব্যক্তি কেশবের নিকট নৃত্যগীতাদি দ্বারা ভক্তিপ্রদর্শন না করে, তাহাকে কি অগ্নিদগ্ধ করে না এবং সে কি রসাতলগামী হয় না? অর্থাৎ উক্তব্যক্তি অগ্নিতে দগ্ধ হইয়া নরকে গমন করে। নারদীয়তন্ত্রে লিখিত আছে যে, যেব্যক্তি কলিকালে হরির প্রীত্যর্থে বিষ্ণুর স্মরণ, হরিনামকীর্ত্তন, হরিমন্ত্রজপ ও দান করে, তাহার সদ্গতি হয়। গৌতমীয়তন্ত্রের প্রমাণে জানা যায় যে, যেব্যক্তি শালগ্রামশিলার স্নানাবশিষ্ট জল পান না করিয়া কেবল মস্তকে নিক্ষেপ করে, সেই ব্যক্তি নিশ্চয়

পণং প্রকুর্ব্বীত ব্রহ্মহা স নিগদ্যতে। বিষ্ণোঃ পাদোদকং পীতং কোটিজন্মাঘনাশনং। তদেবাষ্টগুণং পাপং ভূমৌ বিন্দুনিপাতনাৎ। ধারণমন্ত্রস্তু—অকালমৃত্যুহরণং সর্ব্বব্যাধিবিনাশনং। বিষ্ণুপাদোদকং পীত্বা শিরসা ধারয়াম্যহং। অগস্ত্যে—হত্যাং হন্তি যদঙ্ঘ্রিজাপি তুলসী স্তেয়ঞ্চ তোয়ং পদে নৈবেদ্যং বহুমদ্যপানজনিতং গুর্ব্বঙ্গনাসঙ্গজং। শ্রীশাধীননতিঃ স্থিতির্হরিজনৈস্তৎসঙ্গজং কিল্বিষং শালগ্রামশিলানৃসিংহমহিমা কোঽপ্যেষ লোকোত্তরঃ। সনৎকুমারে—কেশবাগ্রে নৃত্যগীতং যঃ করোতি কলৌ নরঃ। পদে পদেঽশ্বমেধস্য ফলমাপ্নোতি নিত্যশঃ। বাশিষ্ঠে—সুপ্তঃ প্রবোধকালশ্চ মন্ত্রাণামভিধীয়তে। মন্ত্রবিদ্যাবিভাগেনদ্বিবিধা মন্ত্রজাতয়ঃ। মন্ত্রাঃ পুংদেবতাঃ প্রোক্তাঃ বিদ্যাঃ স্ত্রীদেবতাঃ স্মৃতাঃ। স্ত্রীপুংনপুংসকাত্মানো মন্ত্রাঃ সর্ব্বে সমীরিতাঃ। পুংমন্ত্রা হুঁফড়ন্তাঃ স্যুর্দ্বিঠান্তাঃ স্যুঃ স্ত্রিয়োমতাঃ। নপুংসকা নমোঽন্তাঃ স্যুরিত্যুক্তা মনবস্ত্রিধা। এতচ্ছূন্যা ভবেদ্বিদ্যা মহাশব্দেতি গীয়তে। এবং মন্ত্রেঽপি—অগ্নীসোমাত্মকা মন্ত্রা বিজ্ঞেয়াঃ ক্রূরসৌম্যয়োঃ। কর্ম্মণোর্ব্বহ্নিতারান্ত্যবিয়ৎপ্রায়াঃ সমীরিতাঃ। আগ্নেয়া মনবঃ সৌম্যা ভূয়িষ্ঠেন্দ্বমৃতাক্ষরাঃ। আগ্নেয়াঃ সংপ্রবুধ্যন্তে প্রাণে চরতি দক্ষিণে। ভাগেঽন্যস্মিন্ স্থিতে প্রাণে সৌম্যা বোধং প্রয়ান্তি হি। নাড়ীদ্বয়

ব্রহ্মবধের পাপভাগী হয়। বিষ্ণুর পাদোদক পান করিলে কোটিজন্মের পাপ বিনষ্ট হয়, কিন্তু যদি ঐ পাদোদকবিন্দু ভূমিতে পতিত হয়, তাহাহইলে পাপ নষ্টহওয়া দূরে থাকুক, তদপেক্ষা অষ্টগুণ পাপ হইয়া থাকে। অকালমৃত্যুবিনাশন ও সর্ব্বরোগশান্তিকারক এই বিষ্ণুপাদোদক পান করিয়া মস্তকে ধারণ করিতেছি, এই মন্ত্রে বিষ্ণুর পাদোদক গ্রহণ করিবে। অগস্ত্যসংহিতায় লিখিত আছে যে, বিষ্ণুর পাদার্পিত তুলসী হত্যাজনিত পাপ বিনাশ করে, পাদোদক গ্রহণ করিলে গুরুপত্নীগমনজন্য পাপ নষ্ট হয়, হরিভক্তজনের সহিত সহবাস করিলে অসৎসঙ্গজনিত দুষ্কৃত নিবারণ হইয়া থাকে, অতএব শালগ্রামশিলারূপী নৃসিংহদেবের মহিমা কেহ জানিতে পারে না, ইহাঁর মাহাত্ম্য লোকাতীত। সনৎকুমারতন্ত্রে লিখিত আছে যে, কলিকালে যে মনুষ্য কেশবের সমীপে নৃত্যগীত করে, সেই ব্যক্তি প্রতিদিন পদেপদে অশ্বমেধযজ্ঞের ফল পায়। বশিষ্ঠসংহিতায় লিখিত আছে যে, মন্ত্রসকলের সুপ্ত ও প্রবোধ এই দ্বিবিধ অবস্থানুসারে কার্য্য করিবে এবং মন্ত্রসকল মন্ত্র ও বিদ্যাভেদে দ্বিবিধরূপে উক্ত হইয়া থাকে। যে সকল মন্ত্র পুংদৈবত, তাহাদিগকে মন্ত্র আর যে সকল মন্ত্র স্ত্রীদৈবত, তাহাদিগকে বিদ্যা বলা যায়। সকলমন্ত্রই স্ত্রী, পুরুষ ও নপুংসক বলিয়া কথিত আছে। যে সকল মন্ত্র হুঁফড়ন্ত, তাহারা পুরুষ, যে সকল মন্ত্রের অন্তে স্বাহা শব্দ আছে, তাহারা স্ত্রী এবং নমোঽন্তমন্ত্র নপুংসক বলিয়া উক্ত হয়। এইরূপে মন্ত্রসকলই ত্রিবিধ বলিয়া জানিবে। এতদতিরিক্ত মন্ত্রকে মহাবিদ্যা বলা যায়। মন্ত্রসকল আবার অগ্নীসোমাত্মকভেদে দ্বিবিধ। কতকমন্ত্র অগ্ন্যাত্মক এবং কতকমন্ত্র সোমাত্মক, মারণাদি ক্রূরকর্ম্মে অগ্ন্যাত্মকমন্ত্র এবং শান্ত্যাদি সৌম্যকার্য্যে সোমাত্মক মন্ত্র প্রশস্ত। যে সকল মন্ত্রে র, ওঁ ও ব এইসকল বর্ণের আধিক্য থাকে, সেই সকল মন্ত্রই আগ্ন্যাত্মক আর যে সকলমন্ত্রে সকার ও বকারের বাহুল্য থাকে, সেই সকল মন্ত্রই সোমাত্মক। যখন দক্ষিণনাসাতে প্রাণবায়ুর সঞ্চার থাকে, তখনই আগ্নেয়মন্ত্রের এবং বামনাসিকাতে বায়ুসঞ্চারের সময়ই সৌম্যমন্ত্রের প্রবোধকাল জানিবে। যে সময় উভয়নাসাতে

গতে প্রাণে সর্ব্বে বোধং প্রয়ান্তি তে। প্রয়চ্ছন্তি ফলং সর্ব্বে প্রবুদ্ধা মন্ত্রিণাং সদা। যদ্বা—প্রাণাপানসমাযোগাৎ শিবশক্ত্যোশ্চ মেলনং। প্রবোধকালোবিজ্ঞেয়ঃ স্বাপকালস্ততঃপরং। তথা—বামবাহোযদা বায়ুর্হ্রস্বানাং যোজনং তদা। দক্ষিণস্থাং যদা বায়ু স্তদা দীর্ঘাণি-যোজিতা। উভয়স্থো যদাবায়ু স্তদাস্যাদুভয়াত্মকঃ। সংপুটীকৃত্য মন্ত্রেণ আদিলন্তান্ সবিন্দুকান্। পুনশ্চ সবিসর্গান্তান্ ক্ষকারং কেবলং জপেৎ। এবং জপ্তোপদিষ্টশ্চেৎ প্রবুদ্ধঃ শীঘ্রসিদ্ধিদঃ। ইতি সুপ্তপ্রবোধকালঃ॥

অথ যোগাঙ্গাসনানি। পদ্মাসনং স্বস্তিকাখ্যং ভদ্রং বজ্রাসনন্তথা। বীরাসনমিতি প্রোক্তং ক্রমাদাসনপঞ্চকং। উর্ব্বোরুপরি বিন্যস্য সম্যক্ পাদতলে উভে। অঙ্গুষ্ঠৌ চ নিগ্নীয়াদ্ধ-স্তাভ্যাং ব্যুৎক্রমাত্ততঃ। পদ্মাসনমিদং প্রোক্তং যোগিনাং হৃদয়ঙ্গমং। ১। জানূর্ব্বোরন্তরে সম্যক্ কৃত্বা পাদতলে উভে। ঋজুকায়ো বিশেদ্যোগী স্বস্তিকং তৎ প্রচক্ষ্যতে। ২। সীবন্যাঃ পার্শ্বয়োর্ন্যস্যেদ্গুল্‌ফযুগ্মং সুনিশ্চলং। বৃষণাধঃ পার্শ্বপাদৌ পাণিভ্যাং পরি-বন্ধয়েৎ। ভদ্রাসনং সমুদ্দিষ্টং যোগিভিঃ পরিকল্পিতং। ৩। উর্ব্বোঃ পাদৌ ক্রমান্ন্যস্য

সমভাবে প্রাণবায়ুরসঞ্চার হয়, সেই সময়ে উভয় মন্ত্রই প্রবুদ্ধ থাকে। যে সময়ে মন্ত্র প্রবুদ্ধ থাকে, সেই সময়ে মন্ত্র জপ করিলেই সেই মন্ত্র ফলপ্রদান করে। অথবা প্রাণ ও অপানবায়ুর যোগ হইলেই শিবশক্তির মিলন হয়, অতএব এই সময়ই মন্ত্রের প্রবোধকাল জানিবে। উক্তপ্রবোধকালের অন্য সময়েই মন্ত্র সুপ্ত থাকে। প্রসুপ্তমন্ত্র খখনও ফলপ্রদান করিতে পারে না। অথবা বামবাহী বায়ু হ্রস্বের যোজনা করে এবং দক্ষিণবাহী বায়ু দীর্ঘের যোজনা করিয়া থাকে, উভয়স্থবায়ু সর্ব্বদা উভয়াত্মক থাকে। মন্ত্রের পারিভাষিক প্রবোধকাল এই—মন্ত্রদ্বারা অকারাদি লকারপর্য্যন্তমাতৃকাবর্ণসকলকে পুটিত ও বিন্দুযোগ করিয়া জপকরিবে, অর্থাৎ প্রথমে মন্ত্র তৎপরে সবিন্দু অকারাদি লকারান্ত বর্ণ ও ক্ষকার অবশেষে মন্ত্র এইরূপ জপ করিবে। পুনর্ব্বার প্রথমে মন্ত্র, পরে সবিসর্গ অকারাদি লকারান্ত বর্ণ ও ক্ষকার অবশেষে মন্ত্র এইপ্রকারে জপ করিতে হইবে। অকারাদিলকারান্ত বর্ণে বিন্দু ও বিসর্গ যোগ করিতে হইবে, ক্ষকারে বিন্দু বা বিসর্গ কিছুই যোগ করিবে না। এইরূপে উপদিষ্ট ও প্রজপ্তমন্ত্র প্রবুদ্ধ হইয়া শীঘ্র সিদ্ধিপ্রদান করে॥

অনন্তর যোগের আসন সকল কথিত হইতেছে। পদ্মাসন, স্বস্তিকাসন, ভদ্রাসন, বজ্রাসন ও বীরাসন। যোগ-সিদ্ধিবিষয়ে এই পঞ্চপ্রকার আসন কথিত আছে। দক্ষিণউরুর উপরি বামপাদতল এবং বামউরুর উপরি দক্ষিণ-পাদতল বিন্যস্ত করিয়া দক্ষিণহস্ত দ্বারা বামপাদাঙ্গুষ্ঠ এবং বাম হস্তদ্বারা দক্ষিণ পাদাঙ্গুষ্ঠ ধারণকরতঃ উপবেশন করিলে পদ্মাসন হয়। এই আসন যোগিগণের অতিপ্রিয়। ১। দক্ষিণজানু ও উরুর অভ্যন্তরে বামপাদতল এবং বাম-উরু ও জানুর অভ্যন্তরে দক্ষিণপাদতল প্রবিষ্ট করিয়া সরলভাবে উপবেশন করিলে স্বস্তিকাসন হইয়া থাকে। ২। সীবনীর উভয়পার্শ্বে গুল্‌ফদ্বয় বিন্যস্ত করিয়া কোষের অধোভাগে উভয়পার্শ্বে হস্তদ্বারা পাদদ্বয় বন্ধ করিবে। এইরূপ আসনকে যোগিগণ ভদ্রাসন বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। ৩। উরুদ্বয়ের উপরি পাদদ্বয় বিন্যস্ত করিয়া জানুদ্বয়ের

জানুনোঃ প্রাঙ্‌মুখাঙ্গুলী। করৌ নিদধ্যাদাখ্যাতং বজ্রাসনমনুত্তমং। ৪। একং পাদমধঃ কৃত্বা বিন্যস্যোরৌ তথেতরং। ঋজুকায়োবিশেন্মন্ত্রী বীরাসনমিতিরীতং। ৫॥

অথ মুদ্রাপ্রকরণং। মুদ্রাপদব্যুৎপত্তিমাহ তন্ত্রে—মোদনাৎ সর্ব্বদেবানাং দ্রাবণাৎ পাপসন্ততেঃ। তস্মান্মুদ্রেতি বিখ্যাতা মুনিভিস্তন্ত্রবেদিভিঃ। অথ মুদ্রাঃ প্রবক্ষ্যামি সর্ব্বতন্ত্রেষু কল্পিতাঃ। যাভির্বিরচিতাভিশ্চ মোদন্তে মন্ত্রদেবতাঃ। অর্চ্চনে জপকালে চ ধ্যানে কাম্যে চ কর্ম্মণি। স্নানে চাবাহনে শঙ্খে প্রতিষ্ঠায়াঞ্চ রক্ষণে। নৈবেদ্যে চ তথান্যত্র তত্তৎকল্পপ্রকাশিতে। স্থানে মুদ্রাঃ প্রদ্রষ্টব্যাঃ স্বস্বলক্ষণলক্ষিতাঃ। আবাহন্যাদিকামুদ্রা নব সাধারণীমতা। তথা ষড়ঙ্গমুদ্রাশ্চ সর্ব্বমন্ত্রেষু যোজয়েৎ। একোনবিংশতির্মুদ্রা বিষ্ণোরুক্তা মণীষিভিঃ। শঙ্খ-চক্র-গদা-পদ্ম-বেণু-শ্রীবৎসকৌস্তুভাঃ। বনমালা তথাজ্ঞানমুদ্রা বিল্বাহ্বয়া তথা। গরুড়াখ্যা পরামুদ্রা বিষ্ণোঃ সন্তোষবর্দ্ধিনী। নারসিংহী চ বারাহী হায়গ্রীবী ধনুস্তথা। বাণমুদ্রা ততঃ পরশুর্জগন্মোহনিকা পরা। কামমুদ্রা পরাখ্যাতা শিবস্য দশ মুদ্রিকাঃ। লিঙ্গযোনিত্রিশূলাখ্যা মালেষ্টাভীমৃগাহ্বয়াঃ। খট্টাঙ্গা চ কপালাখ্যা ডমরুঃ শিবতোষদাঃ। সূর্য্যস্যৈকৈব পদ্মাখ্যা সপ্তমুদ্রা গণেশতুঃ। দন্তপাশাঙ্কুশা বিঘ্নপরশু-লড্ডুকসংজ্ঞিতাঃ। বীজপূরাহ্বয়া মুদ্রা বিজ্ঞেয়া বিঘ্নপূজনে। পাশঙ্কুশ-বরাভীতি-খড়্গচর্ম্ম-ধনুঃ-শরাঃ। মৌষলী মুদ্রিকা দৌর্গী মুদ্রাঃ শক্তেঃ প্রিয়ঙ্করাঃ। লক্ষ্মীমুদ্রার্চ্চনে লক্ষ্মী বাগ্বাদিন্যাশ্চ পূজনে। অক্ষমালা তথা বীণা ব্যাখ্যা পুস্তকমুদ্রিকা। সপ্তজিহ্বাহ্বয়া

---

উপরি হস্তদ্বয় রাখিবে, এই এইরূপ আসনকে বজ্রাসন বলে। ৪। একপাদ ভূমিতে রাখিয়া অপরপাদ অন্য উরুর উপরি রাখিবে। এইরূপ আসনকে বীরাসন বলা যায়॥ ৫॥

অনন্তর মুদ্রাপ্রকরণ কথিত হইতেছে।—মুদ্রাসকল দেবগণের আমোদবর্দ্ধন করিয়া সর্ব্বপ্রকার পাপ নিবারণ করে, এই নিমিত্ত তন্ত্রবেত্তা মুনিগণ "মুদ্রা" এই সংজ্ঞা করিয়াছেন। মহেশ্বর বলিয়াছেন, অনন্তর সর্ব্বতন্ত্রে সুগোপিত বিবিধ মুদ্রা বলিব। অর্চ্চনাকালে এই সকল মুদ্রাবন্ধন করিলে দেবগণ সন্তুষ্ট থাকেন। পূজাতে, জপকালে, ধ্যানে কাম্যকর্ম্মে, স্নানে, আবাহনে, শঙ্খস্থাপনাতে, প্রাণপ্রতিষ্ঠায়, রক্ষণে, নৈবেদ্যে এবং অন্যান্য কল্পোক্ত কার্য্যে স্বস্বলক্ষণে লক্ষিত মুদ্রাপ্রদর্শন অবশ্য কর্ত্তব্য। আবাহনীপ্রভৃতি নবপ্রকার মুদ্রা সর্ব্বসাধারণ জানিবে এবং ষড়ঙ্গমুদ্রাও সর্ব্বকার্য্যে বিধেয়। পণ্ডিতগণ বিষ্ণুপূজাতে একোনবিংশতিমুদ্রার বিধান করিয়াছেন। শঙ্খ, চক্র, গদা, পদ্ম, বেণু, শ্রীবৎস, কৌস্তুভ, বনমালা, জ্ঞান, বিল্ব, গরুড়, নারসিংহ, বারাহ, হয়গ্রীব, ধনুঃ, বাণ, পরশু, জগন্মোহনিক এবং কাম, এই একোনবিংশতিমুদ্রা বিষ্ণুর সন্তোষ বর্দ্ধনকরে। লিঙ্গ, যোনি, ত্রিশূল, মালা, বর, অভয়, মৃগ, খট্টাঙ্গ, কপাল, ও ডমরু, এই দশমুদ্রা শিবসন্তোষপ্রদদায়িনী। সূর্য্যপূজাতে একমাত্র পদ্মমুদ্রা কথিত আছে। গণেশপূজাতে দন্ত, পাশ, অঙ্কুশ, বিঘ্ন, পরশু, লড্ডুক, ও বীজপূর এই সপ্তমুদ্রা প্রশস্ত। পাশ, অঙ্কুশ, বর, অভয়, খড়্গ, চর্ম্ম, ধনুঃ, শর, ও মুষল এই নব মুদ্রা দুর্গার পূজাতে বিধেয়, বিশেষতঃ এই সকল মুদ্রা শক্তিদেবতার অতিপ্রিয়। লক্ষ্মীর পূজাতে লক্ষ্মীমুদ্রা এবং সরস্বতীর পূজাতে অক্ষমালা, বীণা, ব্যাখ্যা ও পুস্তক মুদ্রা নির্দ্দিষ্ট আছে। অগ্নিদেবের

মুদ্রা বিজ্ঞেয়া বহ্নিপূজনে। মৎস্যমুদ্রা চ কূর্ম্মাখ্যা লেলিহা মুণ্ডসংজ্ঞিকা। মহাযোনিরিতি খ্যাতা সর্ব্বসিদ্ধিসমৃদ্ধিদা। শক্ত্যর্চ্চনে মহাযোনিঃ শ্যামাদৌ মুণ্ডমুদ্রিকা। মৎস্যকূর্ম্মে লেলিহাখ্যা মুদ্রাঃ সাধারণা মতাঃ। তারার্চ্চনে বিশেষস্তু কথ্যন্তে পঞ্চমুদ্রিকাঃ। যোনিশ্চ ভূতিনী চৈব বীজাখ্যা দৈত্যধূমিনী। লেলিহানেতি সংপ্রোক্তাঃ পঞ্চমুদ্রা বিলোকিতাঃ। দশমা মুদ্রিকা জ্ঞেয়া ত্রিপুরায়াশ্চ পূজনে। সংক্ষোভ-দ্রাবণাকর্ষ-বশ্যোন্মাদ-মহাঙ্কুশাঃ। খেচরী-বীজ-যোন্যাখ্যা ত্রিখণ্ডা পরিকীর্ত্তিতা। কুম্ভমুদ্রাভিষেকে স্যাৎ পদ্মমুদ্রাসনে তথা। কালকর্ণী প্রয়োক্তব্যা বিঘ্নপ্রশমকর্ম্মণি। গালিনী চ প্রয়োক্তব্যা জলশোধনকর্ম্মণি। শ্রীগোপালার্চ্চনে বেণু-নৃহরের্নারসিংহিকা। বরাহস্য চ পূজায়াং বারাহাখ্যাং প্রয়োজয়েৎ। হয়গ্রীবার্চ্চনে চৈব হায়গ্রীবীং প্রদর্শয়েৎ। রামার্চ্চনে ধনুর্ব্বাণমুদ্রে পরশু স্তথার্চ্চনে। পরশুরামস্য বিজ্ঞেয়া জগন্মোহনসংজ্ঞিকা। বাসুদেবাহ্বয়াহ্বানে কুম্ভমুদ্রা তু রক্ষণে। সর্ব্বত্র প্রার্থনে চৈব প্রার্থনাখ্যাং প্রয়োজয়েৎ। উদ্দেশানুক্রমাদাসামুচ্যন্তে লক্ষণানি চ। হস্তাভ্যামঞ্জলিং বদ্ধানামিকামূলপর্ব্বণি। অঙ্গুষ্ঠৌ নিঃক্ষিপেৎ সেয়ং মুদ্রা ত্বাবাহনী স্মৃতা। অধোমুখী ত্বিয়ঞ্চ স্যাৎ স্থাপনী মুদ্রিকা স্মৃতা। উচ্ছ্রিতাঙ্গুষ্ঠমুষ্ট্যোশ্চ সংযোগাৎ সন্নিধাপনী। অন্তঃপ্রবিশিতাঙ্গুষ্ঠা সৈব সংবোধনী মতা। উত্তানমুষ্টিযুগলা সম্মুখীকরণে মতা। দেবতাঙ্গে ষড়ঙ্গানাং ন্যাসঃ স্যাৎ সকলীকৃতিঃ। সব্যহস্তকৃতামুষ্টির্দীর্ঘাধোমুখতর্জ্জনী। অবগুণ্ঠনমুদ্রেয়-

পূজাতে সপ্তজিহ্বাখ্যমুদ্রা প্রসিদ্ধ। মৎস্য, কূর্ম্ম, লেলিহান, মুণ্ড ও মহাযোনি এই কয়েকটি মুদ্রা সর্ব্বসমৃদ্ধিপ্রদায়িনী বলিয়া প্রসিদ্ধ আছে। শক্তিদেবতার অর্চ্চনে মহাযোনি, শ্যামাদিদেবতার পূজনে মুণ্ডমুদ্রা এবং মৎস্য, কূর্ম্ম ও লেলিহা এইকয়েকটি মুদ্রাকে সর্ব্বসাধারণ জানিবে। তারাদিবার অর্চ্চনাতে যোনি, ভূতিনী, বীজ, দৈত্যধূমিনী ও লেলিহান এই পঞ্চমুদ্রা কথিত আছে। ত্রিপুরাসুন্দরীর পূজাতে ক্ষোভিণী, দ্রাবিণী, আকর্ষিণী, বশ্যা, উন্মাদিনী, মহাঙ্কুশা, খেচরী, বীজ, যোনি ও ত্রিখণ্ড এই দশমুদ্রা প্রশস্ত। অভিষেককার্য্যে কুম্ভমুদ্রা, আসনে পদ্মমুদ্রা, বিঘ্নপ্রশমনকার্য্যে কালকর্ণী, জলশোধনে গালিনীমুদ্রা বিধেয়। গোপালপূজাতে বেণুমুদ্রা, নৃসিংহদেবের পূজাতে নারসিংহীমুদ্রা কথিত আছে। বরাহদেবের পূজাতে বারাহীমুদ্রা এবং হয়গ্রীবদেবের অর্চ্চনাতে হায়গ্রীবমুদ্রা প্রদর্শন করিবে। রামের অর্চ্চনাতে ধনুঃ ও বাণমুদ্রা প্রশস্ত। পরশুরামের পূজাকালে সম্মোহনমুদ্রা, আবাহনে বাসুদেবমুদ্রা, রক্ষাবিষয়ে কুম্ভমুদ্রা এবং প্রার্থনাকালে সর্ব্বত্র প্রার্থনামুদ্রা প্রয়োগ করিবে। এইক্ষণ ঐ সকল মুদ্রার লক্ষণ কথিত হইতেছে।—উভয় হস্তে অঞ্জলি যোজনা করিয়া উভয় হস্তের অনামিকার মূলপর্ব্বে অঙ্গুষ্ঠদ্বয় আবদ্ধ করিলে আবাহনীমুদ্রা হয়। উক্ত আবাহনীমুদ্রাকৃত উভয়হস্তাঙ্গুলি অধোমুখ করিলেই স্থাপনীমুদ্রা হইয়া থাকে। উভয় হস্তে মুষ্টিবদ্ধ করিয়া অঙ্গুষ্ঠদ্বয় উন্নত করিলে সন্নিধাপনীমুদ্রা বলা যায়। উভয় হস্তের অঙ্গুষ্ঠদ্বয় অন্তঃ প্রবিষ্ট করিয়া অধোমুখে মুষ্টিবন্ধন করিলে সম্বোধনীমুদ্রা হইয়া থাকে। সম্বোধনীমুদ্রাকৃত মুষ্টিদ্বয় উত্তান করিলে সম্মুখীকরণীমুদ্রা বলা যায়। দেবতার অঙ্গে ষড়ঙ্গন্যাসকে সকলীকরণমুদ্রা কহে। বামহস্তে মুষ্টিবন্ধনপূর্ব্বক তর্জ্জনীকে দীর্ঘভাবে প্রসারিত করিয়া অধোমুখে ভ্রামিত করিলে অবগুণ্ঠনমুদ্রা হইয়া থাকে। উভয় হস্তের অঙ্গুলি

র্ব্বতো ভ্রামিতা মতা। অন্যোন্যাভিমুখাশ্লিষ্টা কনিষ্ঠানামিকা পুনঃ। তথৈব তর্জ্জনী-মধ্যা ধেনুমুদ্রা প্রকীর্ত্তিতা। অমৃতীকরণং কুর্য্যাৎ তয়া সাধকসত্তমঃ। অন্যোহন্যগ্রথিতাঙ্গুষ্ঠা প্রসারিতপরাঙ্গুলী। মহামুদ্রেয়মুদিতা পরমীকরণে বুধৈঃ। প্রযোজয়েদিমা মুদ্রা-দেবতাহ্বানকর্ম্মণি। অঙ্গন্যাসস্য মুদ্রাণাং লক্ষণং প্রাক্ সমীরিতং। বৈষ্ণবানান্তু মুদ্রাণাং কথ্যন্তে লক্ষণান্যথ। বামাঙ্গুষ্ঠন্তু সংগৃহ্য দক্ষিণেন তু মুষ্টিনা। কৃত্বোত্তানং ততো মুষ্টিমঙ্গুষ্ঠন্তু প্রসারয়েৎ। বামাঙ্গুল্যস্তথা শ্লিষ্টাঃ সংযুক্তাঃ স্যুঃ প্রসারিতাঃ। দক্ষিণাঙ্গুষ্ঠসংস্পৃষ্টা জ্ঞেয়ৈষা শঙ্খমুদ্রিকা। হস্তৌ তু সম্মুখৌ কৃত্বা সুলগ্নৌ সুপ্রসারিতৌ। কনিষ্ঠাঙ্গুষ্ঠকৌ লগ্নৌ মুদ্রৈষা চক্রসংজ্ঞিকা। অন্যোহন্যাভিমুখৌ হস্তৌ কৃত্বা তু গ্রথিতাঙ্গুলী। অঙ্গুল্যৌ মধ্যমে ভূয়ঃ সুলগ্নে সুপ্রসারিতে। গদামুদ্রেয়মুদিতা বিষ্ণোঃ সন্তোষবর্দ্ধিনী। হস্তৌ তু সম্মুখৌ কৃত্বা সন্নতপ্রোন্নতাঙ্গুলী। তলান্তর্ম্মিলিতাঙ্গুষ্ঠৌ কৃত্বৈষা পদ্মমুদ্রিকা। ওষ্ঠে বামকরাঙ্গুষ্ঠৌ লগ্নস্তস্য কনিষ্ঠিকা। দক্ষিণাঙ্গুষ্ঠসংযুক্তা তৎকনিষ্ঠা প্রসারিতা। তর্জ্জনীমধ্যমানামাঃ কিঞ্চিৎ সঙ্কোচ্য চালিতাঃ। বেণুমুদ্রা ভবত্যেষা সুগুপ্তা প্রেয়সী হরেঃ। অন্যান্যপৃষ্ঠকরয়োর্ম্মধ্যমানা-মিকাঙ্গুলী। অঙ্গুষ্ঠেন তু বধ্নীয়াৎ কনিষ্ঠামূলসংস্থিতে। তর্জ্জন্যৌ কারয়েদেষা মুদ্রা শ্রীবৎস-

---

সকলকে পরস্পরের সন্ধিমধ্যগত করিয়া এক হস্তের কনিষ্ঠার অগ্রভাগের সহিত অপর হস্তের অনামিকার অগ্রভাগ, যোগ করিবে, ঐরূপে তর্জ্জনীর অগ্রভাগের সহিত মধ্যমার অগ্রভাগ সংযুক্ত করিবে। এইরূপ মুদ্রার নাম ধেনুমুদ্রা। এই মুদ্রাদ্বারা সাধক পূজাকালে পূজার নৈবেদ্যাদি উপকরণের অমৃতীকরণ করিবে। উভয় হস্তের অঙ্গুষ্ঠাঙ্গুলিদ্বয়কে পরস্পর গ্রথিত করিয়া অপরাপর অঙ্গুলিসকল প্রসারিত করিলে মহামুদ্রা হয়। এই মুদ্রা দ্রব্যশুদ্ধিকরণে ও দেবতার আবাহনে প্রয়োগ করিবে। অঙ্গন্যাসের মুদ্রাসকলের লক্ষণ পূর্ব্বেই কথিত হইয়াছে, এইক্ষণ বিষ্ণুপূজার বিহিত মুদ্রা সকলের লক্ষণ কথিত হইতেছে। দক্ষিণ হস্তের মুষ্টিদ্বারা বামহস্তের অঙ্গুষ্ঠ গ্রহণ করিয়া ঐ মুষ্টি উত্তান করিয়া রাখিবে, পরে দক্ষিণ হস্তের অঙ্গুষ্ঠ উন্নত করিয়া বামহস্তের অন্যান্য অঙ্গুলিসকল প্রসারণপূর্ব্বক দক্ষিণ হস্তের অঙ্গুষ্ঠাতে মিলিত করিয়া রাখিবে। এই মুদ্রাকে শঙ্খমুদ্রা বলা যায়। হস্তদ্বয় পরস্পর সম্মুখীন করিয়া অঙ্গুষ্ঠা ও কনিষ্ঠাঙ্গুলিদ্বয় প্রসারিত ও বক্রভাবে উভয় অঙ্গুষ্ঠ সংলগ্ন করিলে চক্রমুদ্রা হয়। উভয় হস্ত পরস্পর সম্মুখে রাখিয়া অন্যান্য অঙ্গুলি সকল গ্রথিত করিবে এবং মধ্যমাদ্বয় ও অঙ্গুষ্ঠদ্বয় প্রসারিত করিলে গদামুদ্রা হয়। এই মুদ্রা বিষ্ণুর অতিপ্রিয়। উভয় হস্ত সম্মুখীন করিয়া অঙ্গুলি সকল সন্নতভাবে প্রোথিত করতঃ অঙ্গুষ্ঠদ্বয় হস্ততলে মিলিত করিয়া রাখিলে পদ্মমুদ্রা হয়। বামহস্তের অঙ্গুষ্ঠা ওষ্ঠে সংযুক্ত করিয়া বামকনিষ্ঠা দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠাতে সংলগ্ন করিবে, পরে দক্ষিণহস্তের কনিষ্ঠাকে প্রসারিত রাখিয়া তর্জ্জনী, মধ্যমা ও অনামিকা এই অঙ্গুলিত্রয়কে কিঞ্চিৎ সঙ্কোচিত করতঃ পরিচালিত করিবে। এই মুদ্রার নাম বেণুমুদ্রা, এই মুদ্রা অতিগোপনীয়া ও বিষ্ণুর প্রেয়সী। উভয় হস্তের পৃষ্ঠদেশ বিপর্য্যস্তভাবে সংলগ্ন করিয়া দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠদ্বারা দক্ষিণহস্তের মধ্যমা ও অনামিকা এবং বামহস্তের অঙ্গুষ্ঠদ্বারা দক্ষিণহস্তের মধ্যমা ও অনামিকাকে আবদ্ধ করিবে, পরে দক্ষিণহস্তের তর্জ্জনী বামহস্তের কনিষ্ঠামূলে এবং বামহস্তের তর্জ্জনী দক্ষিণহস্তের কনিষ্ঠামূলে সংস্থাপিত করিলে শ্রীবৎসমুদ্রা হয়। দক্ষিণহস্তের কনিষ্ঠাঙ্গুলিকে দক্ষিণ

সংজ্ঞিতা। অনামাপৃষ্ঠসংলগ্না দক্ষিণস্য কনিষ্ঠিকা। কনিষ্ঠয়ান্যয়া বদ্ধা তর্জ্জন্যা দক্ষয়া তথা। বামানামাঞ্চ বধ্নীয়াৎ দক্ষিণাঙ্গুষ্ঠমূলকে। অঙ্গুষ্ঠমধ্যমে বামে সংযোজ্য সরলাঃ পরাঃ। চতস্রোঽপ্যগ্রসংলগ্না মুদ্রা কৌস্তুভসংজ্ঞিকা। স্পৃশেৎ কণ্ঠাদিপাদান্তং তর্জ্জন্যঙ্গুষ্ঠয়া তথা। করদ্বয়েন মালাবন্মুদ্রেয়ং বনমালিকা। তর্জ্জন্যঙ্গুষ্ঠকৌ সক্তাবগ্রতো বিন্যসেৎ সুধীঃ। বামহস্তাম্বুজং বামজানুমূর্দ্ধনি বিন্যসেৎ। জ্ঞানমুদ্রা ভবেদেষা রামচন্দ্রস্য প্রেয়সী। অঙ্গুষ্ঠং বামমুদ্দণ্ডিতমিতরকরাঙ্গুষ্ঠকেনাপি বদ্ধা তস্যাগ্রং পীড়য়িত্বাঙ্গুলিভিরপি চ তা বামহস্তাঙ্গুলীভিঃ। বদ্ধা গাঢ়ং হৃদি স্থাপয়তু বিমলধীর্ব্যাহরন্মারবীজং বিল্বাখ্যা মুদ্রিকৈষা স্ফুটমিহ গদিতা গোপনীয়া বিধিজ্ঞৈঃ। হস্তৌ তু বিমুখৌ কৃত্বা গ্রথয়িত্বা কনিষ্ঠিকে। মিথস্তর্জ্জনিকে শ্লিষ্টে শ্লিষ্টাবঙ্গুষ্ঠকৌ তথা। মধ্যমানামিকে দ্বে তু দ্বৌ পক্ষাবিব চালয়েৎ। এষা গরুড়মুদ্রা স্যাৎ বিষ্ণোঃ সন্তোষবর্দ্ধিনী। জানুমধ্যে করৌ কৃত্বা চিবুকোষ্ঠৌ সমাবুভৌ। হস্তৌ তু ভূমিসংলগ্নৌ কম্পমানঃ পুনঃ পুনঃ। মুখং বিবৃতকং কুর্য্যাৎ লেলিহানাঞ্চ জিহ্বিকাং। নারসিংহী ভবেদেষা মুদ্রা তৎপ্রীতিবর্দ্ধিনী। প্রকারান্তরং—অঙ্গুষ্ঠাভ্যান্তু করয়োস্তথাক্রম্য কনিষ্ঠকে। অধোমুখীভিঃ সর্ব্বাভির্মুদ্রেয়ং নৃহরের্ম্মতা। দেবোপরি করং বামং মুদ্রা বারাহসংজ্ঞিকা। প্রকারান্তরং—দক্ষহস্তঞ্চোর্দ্ধমুখং বামহস্তমধোমুখং। অঙ্গুল্যগ্রন্তু সংযুক্তং মুদ্রা

---

অনামিকার পৃষ্ঠদেশে সংলগ্ন করিয়া রাখিবে। পরে বামহস্তের কনিষ্ঠাদ্বারা দক্ষিণহস্তের তর্জ্জনী আবদ্ধ করিয়া বামহস্তের অনামিকা দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠমূলে সংলগ্ন করিবে এবং বামহস্তের অঙ্গুষ্ঠ ও মধ্যমা সরলভাবে সংযোজিত করিয়া অপর চারি অঙ্গুলি পরস্পর অগ্রভাগে সংযুক্ত করিলে কৌস্তুভমুদ্রা হয়। উভয় হস্তের অঙ্গুষ্ঠ ও তর্জ্জনী পৃথক্ পৃথক্ সংযুক্ত করিয়া তদ্দ্বারা কণ্ঠহইতে পাদপর্য্যন্ত স্পর্শ করিয়া করদ্বয়ে মালাবৎ করিলেই বনমালা মুদ্রা হইয়া থাকে। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠ ও তর্জ্জনীর অগ্রভাগ সংযুক্ত করিয়া হৃদয়প্রদেশে বিন্যস্ত করিবে এবং বামহস্ত পদ্মবৎ বিস্তৃত করিয়া বামজানুর উপরি স্থাপন করিলে জ্ঞানমুদ্রা হয়, এই মুদ্রা রামচন্দ্রের অতিপ্রিয়। বামহস্তের অঙ্গুষ্ঠকে দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠদ্বারা আবদ্ধ করিয়া ঐ বামাঙ্গুষ্ঠাকে দক্ষিণহস্তের অন্যান্য সমুদায় অঙ্গুলিদ্বারা পীড়িত করিবে এবং দক্ষিণহস্তের সমুদায় অঙ্গুলিদ্বারা বামহস্তের অঙ্গুলি সকলকে আবদ্ধ করিয়া কামবীজ উচ্চারণপূর্ব্বক হস্তদ্বয় হৃদয়ে স্থাপন করিবে। এই মুদ্রাকে বিল্বমুদ্রা বলে, একহস্তের পৃষ্ঠদেশে অন্যহস্ত বিপরীতমুখে স্থাপন করিয়া কনিষ্ঠার সহিত কনিষ্ঠা, তর্জ্জনীর সহিত তর্জ্জনী ও অঙ্গুষ্ঠার সহিত অঙ্গুষ্ঠা গ্রথিত করিবে এবং মধ্যমা ও অনামিকাদ্বয় পক্ষদ্বয়ের ন্যায় পরিচালিত করিলে গরুড়মুদ্রা হয়। এই মুদ্রা বিষ্ণুর সন্তোষ বর্দ্ধনকরে। জানুমধ্যে করদ্বয় সংস্থাপন করিয়া চিবুক ও ওষ্ঠ সমভাবে রাখিবে এবং হস্তদ্বয় ভূমিসংলগ্নকরতঃ কম্পিত করিবে, পরে মুখ বিবৃত ও জিহ্বা বহির্গত করিয়া বারম্বার পরিচালিত করিলে নারসিংহী মুদ্রা হয়। এই মুদ্রা নরসিংহের অতিশয় প্রীতিবর্দ্ধন করে, প্রকারান্তরে নারসিংহীমুদ্রা কথিত হইতেছে।—উভয় হস্তের অঙ্গুষ্ঠাদ্বারা উভয় কনিষ্ঠাকে আক্রমণ করিয়া সমুদায় অঙ্গুলিকে অধোমুখ করিলেও নারসিংহীমুদ্রা হইয়া থাকে। দেবতার উপরিভাগে বামহস্ত উত্তানভাবে সংস্থাপন করিয়া অধোভাগ নামিত করিলে বারাহীমুদ্রা হয়। প্রকারান্তরে বারাহীমুদ্রা কথিত হইতেছে—দক্ষিণহস্ত উর্দ্ধমুখে এবং

বারাহসংজ্ঞিকা। বামহস্ততলে দক্ষা অঙ্গুল্যস্তাস্ত্বধোমুখীঃ। সংরোপ্য মধ্যমাং তাসামন্যস্যাধোবিকুঞ্চয়েৎ। হয়গ্রীবপ্রিয়া মুদ্রা তন্মূর্ত্তেরনুকারিণী। বামস্য মধ্যমাগ্রস্তু তর্জ্জন্যগ্রেণ যোজয়েৎ। অনামিকাং কনিষ্ঠাঞ্চ তস্যাঙ্গুষ্ঠেন পীড়য়েৎ। দর্শয়েদ্বামকে স্কন্ধে ধনুর্ম্মুদ্রেয়মীরিতা। দক্ষমুষ্টেস্তু তর্জ্জন্যা দীর্ঘয়া বাণমুদ্রিকা। যদ্বা জ্ঞানার্ণবে—যথা হস্তগতং চাপং তথা হস্তং কুরু প্রিয়ে। চাপমুদ্রেয়মাখ্যাতা বামহস্তে ব্যবস্থিতা। যথা হস্তগতা বাণাস্তথা হস্তং কুরু প্রিয়ে। বাণমুদ্রেয়মাখ্যাতা রিপুবর্গনিকৃন্তনী। তলে তলন্তু করয়োস্তির্য্যক্ সংযোজ্য চাঙ্গুলীঃ। সংহতাঃ প্রসৃতাঃ কুর্য্যান্মুদ্রা পরশুসংজ্ঞিকা। উচ্ছ্রিতাঙ্গুষ্ঠমুষ্টী দ্বে মুদ্রা ত্রৈলোক্যমোহিনী। হস্তৌ তু সংপুটৌ কৃত্বা প্রসৃতাঙ্গুলিকৌ তথা। তর্জ্জন্যৌ মধ্যমা পৃষ্ঠে অঙ্গুষ্ঠৌ মধ্যমাশ্রিতৌ। কামমুদ্রেয়মুদিতা সর্ব্বদেবপ্রিয়ঙ্করী। মহাদেবপ্রিয়াণাস্তু কথ্যন্তে লক্ষণান্যথ। উচ্ছ্রিতং দক্ষিণাঙ্গুষ্ঠং বামাঙ্গুষ্ঠেন বন্ধয়েৎ। বামাঙ্গুলীর্দ্দক্ষিণাভিরঙ্গুলীভিশ্চ বন্ধয়েৎ। লিঙ্গমুদ্রেয়মাখ্যাতা শিবসান্নিধ্যকারিণী। মিথঃ কনিষ্ঠিকে বদ্ধা তর্জ্জনীভ্যামনামিকে। অনামিকোর্দ্ধসংশ্লিষ্টদীর্ঘমধ্যময়োরধঃ। অঙ্গুষ্ঠাগ্রদ্বয়ং ন্যস্যেদ্যোনিমুদ্রেয়মীরিতা। অঙ্গুষ্ঠেন কনিষ্ঠাস্তু

বামহস্ত অধোমুখে স্থাপন করিয়া উভয় হস্তের অঙ্গুলির অগ্রভাগ পরস্পর সংযুক্ত করিলেও বারাহীমুদ্রা হইথা থকে। বামহস্ততলে দক্ষিণহস্তের অঙ্গুল সমুদায় অধোমুখে স্থাপিত করিয়া দক্ষিণহস্তের মধ্যমা উন্নতকরতঃ অধোমুখে আকুঞ্চিত করিলে হয়গ্রীবী মুদ্রা হয়, এই মুদ্রা হয়গ্রীবদেবের অতিপ্রিয়। বামহস্তের অগ্রভাগ তর্জ্জনীর অগ্রভাগদ্বারা সংযোজিত করিয়া সেই হস্তের অঙ্গুষ্ঠদ্বারা অনামিকা ও কনিষ্ঠাকে পীড়িতকরতঃ বামস্কন্ধে স্পর্শ করিলে ধনুর্ম্মুদ্রা হইয়া থাকে। দক্ষিণহস্তে মুষ্টিবন্ধন করিয়া তর্জ্জনীকে দীর্ঘভাবে প্রসারিত করিলে বাণমুদ্রা হয়। জ্ঞানার্ণবে ধনুর্ম্মুদ্রার প্রকারান্তর লিখিত আছে। হস্তে ধনু থাকিলে যেরূপ হয়, বামহস্তকে সেইরূপ করিলেও ধনুর্ম্মুদ্রা হইয়া থাকে। হস্তে বাণ থাকিলে হস্ত যেরূপ হয় সেইরূপ হস্ত করিলেও বাণমুদ্রা হইয়া থাকে। এই মুদ্রা রিপুবর্গের বিনাশসাধন করে। করতলে করতল সন্নিবেশিত করিয়া স্ব স্ব অঙ্গুলিসকল যতদূর ব্যবধান করিতে পারা যায় ততদূর ব্যবহিত করিয়া মিলিত ও প্রসারিত করিলে পরশুমুদ্রা হইয়া থাকে। উভয়হস্তে মুষ্টিবন্ধন করিয়া অঙ্গুষ্ঠদ্বয় উর্দ্ধে প্রসারিত করিলে ত্রৈলোক্যমোহিনী মুদ্রা হয়। হস্তদ্বয় পরস্পর সম্মুখীন করিয়া অঙ্গুষ্ঠদ্বয় প্রসারিত করিবে, পরে তর্জ্জনীদ্বয় মধ্যমার পৃষ্ঠদেশে সংলগ্ন করিয়া অঙ্গুষ্ঠদ্বয় মধ্যমাতে সংযোজিত করিলে কামমুদ্রা হয়। এই মুদ্রা প্রদর্শনে সর্ব্বদেব সন্তুষ্ট থাকেন। অনন্তর মহাদেবের প্রিয়ঙ্কর মুদ্রাসকলের লক্ষণ কথিত হইতেছে।—দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠাকে উন্নত করিয়া বামঅঙ্গুষ্ঠাদ্বারা বন্ধন করিবে, পরে বামহস্তের অঙ্গুলিসকলকে দক্ষিণহস্তের সমুদায় অঙ্গুলিদ্বারা আবদ্ধ করিলে লিঙ্গমুদ্রা হয়, এই মুদ্রা প্রদর্শনে সেই স্থানে শিবের সান্নিধ্য হইয়া থাকে। উভয়হস্তের কনিষ্ঠাদ্বয় পরস্পর সম্বদ্ধ করিয়া দক্ষিণহস্তের তর্জ্জনীদ্বারা বামঅনামিকা এবং বামতর্জ্জনীদ্বারা দক্ষিণ অনামিকা বদ্ধ করিবে। পরে অনামিকাদ্বয়ের অগ্রভাগে সংশ্লিষ্ট করিয়া মধ্যমাদ্বয় প্রসারিলে সেই মধ্যমাদ্বয়ের মূলে অঙ্গুষ্ঠাদ্বয় সংলগ্ন করিয়া রাখিবে, এই মুদ্রার নাম যোনিমুদ্রা। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠাদ্বারা কনিষ্ঠাকে বন্ধন করিয়া

বদ্ধা শ্লিষ্টাঙ্গুলিত্রয়ং। প্রসারয়েত্রিশূলাখ্যা মুদ্রেষা পরিকীর্ত্তিতা। অঙ্গুষ্ঠতর্জ্জন্যগ্রেষু গ্রথয়িত্বাঙ্গুলিত্রয়ং। প্রসারয়েদক্ষমালা মুদ্রেয়ং পরিকীর্ত্তিতা। অধঃস্থিতো দক্ষহস্তঃ প্রসৃতোবরমুদ্রিকা। উর্দ্ধীকৃতো বামহস্তঃ প্রসৃতোঽভয়মুদ্রিকা। মিলিতানামিকাঙ্গুষ্ঠং মধ্যমাগ্রে নিযোজয়েৎ। শ্লিষ্টাঙ্গুল্যুচ্ছ্রিতে কুর্য্যাম্মৃগমুদ্রেয়মীরিতা। পঞ্চাঙ্গুল্যো দক্ষিণাস্তু মিলিতা হ্যূর্দ্ধমুন্নতাঃ। খট্টাঙ্গমুদ্রা বিখ্যাতা দেবস্যাতিপ্রিয়া মতা। পাত্রবদ্বামহস্তন্তু কৃত্বাঙ্গং বামকে তথা। নিধায়োচ্ছ্রিতবৎ কুর্য্যান্মুদ্রা কাপালিকা মতা। মুষ্টিঞ্চ শিথিলীং বদ্ধা ঈষদুচ্ছ্রিতমধ্যমাং। দক্ষিণাং তূর্দ্ধমুন্নম্য কর্ণদেশে প্রচালয়েৎ। এষা মুদ্রা ডমরুকা সর্ব্ববিঘ্নবিনাশিনী। তথা গণেশমুদ্রাণাং কথ্যন্তে লক্ষণান্যথ। উত্তানোর্দ্ধমুখী মধ্যা সরলাবদ্ধমুষ্টিকা। দন্তমুদ্রা সমাখ্যাতা সর্ব্বাগমবিশারদৈঃ। বামমুষ্টেস্তু তর্জ্জন্যা দক্ষমুষ্টেস্তু তর্জ্জনীং। সংযোজ্যাঙ্গুষ্ঠকাগ্রাভ্যাং তর্জন্যগ্রে স্বকে ক্ষিপেৎ। এষা পাশাহ্বয়া মুদ্রা বিদ্বদ্ভিঃ পরিকীর্ত্তিতা। ঋজ্বীঞ্চ মধ্যমাং কৃত্বা তর্জনীমধ্যপর্ব্বণি। সংযোজ্যাকুঞ্চয়েৎ কিঞ্চিৎ মুদ্রেষাঙ্কুশসংজ্ঞিকা। তর্জনীমধ্যমানামা কনিষ্ঠাঙ্গুষ্ঠমুষ্টিকা। অধোমুখী দীর্ঘরূপা মধ্যমা বিঘ্নমুদ্রিকা। পরশুমুদ্রা নিগদিতা প্রসিদ্ধা লড্ডুমুদ্রিকা। বীজপূরাহ্বয়া মুদ্রা প্রসিদ্ধত্বাদুপেক্ষিতা। শাক্তেয়ীনাঞ্চ মুদ্রেয়ং কথ্যন্তে লক্ষণান্যথ। পাশাঙ্কুশবরাভীতিধনুর্ব্বাণাঃ সমীরিতাঃ। কনিষ্ঠেঽনামিকে বদ্ধা

অবশিষ্ট অঙ্গুলিত্রয় প্রসারিত করিলে ত্রিশূলমুদ্রা হইয়া থাকে। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠদ্বারা তর্জ্জনীকে গ্রথিত করিয়া অবশিষ্ট অঙ্গুলিত্রয় প্রসারিত করিলে অক্ষমালা মুদ্রা হয়। দক্ষিণহস্তের অঙ্গুলিসকল প্রসারিত করিয়া হস্ত অধোমুখ করিলে বরমুদ্রা হইয়া থাকে। বামহস্তের অঙ্গুলিসকল প্রসারিত করিয়া অধোমুখ করিলে অভয়মুদ্রা হয়। অনামিকা এবং অঙ্গুষ্ঠ মিলিত করিয়া মধ্যমার অগ্রে সংযুক্ত করিবে এবং অবশিষ্ট অঙ্গুলিসকল উন্নত করিলে মৃগমুদ্রা হইবে। দক্ষিণহস্তের পঞ্চ অঙ্গুলি উর্দ্ধমুখে প্রসারিত করিয়া মিলিত করিলে খট্টাঙ্গমুদ্রা হয়, এই মুদ্রা দেবগণের অতিপ্রিয়। বামহস্ত পাত্রবৎ করিয়া বামাঙ্গে বিন্যস্ত করত উত্তানভাবে রাখিলে, কাপালিকীমুদ্রা হইবে। দক্ষিণহস্তে শিথিলভাবে মুষ্টিবন্ধন করত মধ্যমাঙ্গুলি কিঞ্চিৎ উন্নতকরিয়া কর্ণপ্রদেশে পরিচালিত করিলে ডমরুমুদ্রা হয়। এই মুদ্রা সর্ব্বপ্রকার বিঘ্ননিবারণ করে। অনন্তর গণেশমুদ্রার লক্ষণ কথিত হইতেছে। দক্ষিণহস্ত মুষ্টিবদ্ধ করিয়া সেই মুষ্টি উত্তানকরত মধ্যমা সরলভাবে উর্দ্ধমুখে প্রসারিত করিবে, আগমবিশারদ পণ্ডিতগণ ইহাকে দন্তমুদ্রা কহিয়া থাকেন। বামমুষ্টির তর্জনী দক্ষিণমুষ্টির তর্জ্জনীতে সংযুক্ত করিয়া অঙ্গুষ্ঠদ্বয় স্ব স্ব তর্জ্জনীর অগ্রভাগে সংযুক্ত করিবে। এই মুদ্রাকে পণ্ডিতগণ পাশমুদ্রা বলিয়া কীর্ত্তন করেন। মধ্যমাঙ্গুলি সরলভাবে প্রসারিত করিয়া কিঞ্চিৎ সঙ্কোচিতকরত তর্জ্জনীর মধ্যপর্ব্বে সংযোজিত করিলেঅঙ্কুশমুদ্রা হয়। তর্জনী, মধ্যমা, অনামিকা, কনিষ্ঠা ও অঙ্গুষ্ঠ এই সমুদায় অঙ্গুলি মুষ্টিবন্ধন করিয়া মধ্যমাঙ্গুলি অধোমুখে দীর্ঘাকারে প্রসারিত করিলে বিঘ্নমুদ্রা হইয়া থাকে। পরশুমুদ্রা পূর্ব্বে কথিত হইয়াছে, লড্ডুকমুদ্রা প্রসিদ্ধ আছে এবং বীজপূরমুদ্রা অপ্রচলিত, অতএব এই মুদ্রাত্রয়ের লক্ষণ কথিত হইল না। অনন্তর শক্তিদেবতার মুদ্রামধ্যে পাশ, অঙ্কুশ, বর, অভয়, ধনুঃ ও বাণমুদ্রা পূর্ব্বে কথিত হইয়াছে।

স্বাঙ্গুষ্ঠেনৈব দক্ষতঃ। শ্লিষ্টাঙ্গুলী তু প্রসৃতে সংসৃষ্টে খড়্গমুদ্রিকা। বামহস্তং তথা তির্য্যক্ কৃত্বা চৈব প্রসার্য্য চ। আকুঞ্চিতাঙ্গুলীঃ কুর্য্যাচ্চর্ম্মমুদ্রেয়মীরিতা। মুষ্টিং কৃত্বা তু হস্তাভ্যাং বামস্যোপরি দক্ষিণং। কুর্য্যান্মুষলমুদ্রেয়ং সর্ব্ববিঘ্নবিনাশিনী। মুষ্টিং কৃত্বা করাভ্যাঞ্চ বামস্যোপরি দক্ষিণং। কৃত্বা শিরসি সংযোজ্য দুর্গামুদ্রেয়মীরিতা। চক্রমুদ্রাং তথা বদ্ধা মধ্যমে দ্বে প্রসার্য্য চ। কনিষ্ঠিকে তথানীয় তদগ্রেঽঙ্গুষ্ঠকৌ ক্ষিপেৎ। লক্ষ্মীমুদ্রা পরা হ্যেষা সর্ব্বসম্পৎপ্রদায়িনী। বীণাবাদনবদ্ধস্তৌ কৃত্বা সঞ্চালয়েচ্ছিরঃ। বীণামুদ্রেয়মাখ্যাতা সরস্বত্যাঃ প্রিয়ঙ্করী। বামমুষ্টিং স্বাভিমুখীং কৃত্বা পুস্তকমুদ্রিকা। দক্ষিণাঙ্গুষ্ঠতর্জ্জন্যাবগ্রলগ্নে পরাঙ্গুলী। প্রসার্য্য সংহতোত্তানা এষা ব্যাখ্যানমুদ্রিকা। শ্রীরামস্য সরস্বত্যা অত্যন্তপ্রেয়সী মতা; মণিবন্ধস্থিতৌ কৃত্বা প্রসৃতাঙ্গুলিকৌ করৌ। কনিষ্ঠাঙ্গুষ্ঠযুগলে মিলিতান্তঃপ্রসারয়েৎ। সপ্তজিহ্বাখ্যমুদ্রেয়ং বৈশ্বানরপ্রিয়ঙ্করী। কনিষ্ঠাঙ্গুষ্ঠকে শক্তৌ করয়োরিতরেতরং। তর্জ্জনী মধ্যমানামা সংহতা ভুগ্নবর্জ্জিতা। মুদ্রৈষা গালিনী প্রোক্তা শঙ্খস্যোপরি চালয়েৎ। দক্ষাঙ্গুষ্ঠং পরাঙ্গুষ্ঠে ক্ষিপ্ত্বা হস্তদ্বয়েন তু। সাবকাশামেকমুষ্টিং কুর্য্যাৎ সা কুম্ভমুদ্রিকা। মুষ্ট্যোরূর্দ্ধীকৃতাঙ্গুষ্ঠে তর্জ্জন্যগ্রেষু বিন্যসেৎ। সর্ব্বরক্ষাকরী হ্যেষা কুম্ভমুদ্রা প্রকীর্ত্তিতা। প্রসৃতাঙ্গুলিকৌ হস্তৌ মিথঃ শ্লিষ্টৌ চ সংমুখে। কুর্য্যাৎ স্বহৃদয়ে সেয়ং মুদ্রা প্রার্থনসংজ্ঞিকা।

---

দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠদ্বারা ঐ হস্তের কনিষ্ঠা ও অনামিকা আবদ্ধ করিয়া অবশিষ্ট তর্জ্জনী ও মধ্যমা সংশ্লিষ্টকরত প্রসারিত করিলে খড়্গমুদ্রা হয়। বামহস্ত বক্রীভূত করিয়া প্রসারিত করত অঙ্গুলিসকল কিঞ্চিৎ আকুঞ্চিত করিলে চর্ম্মমুদ্রা হইবে। উভয়হস্তে মুষ্টিবন্ধন করিয়া বামমুষ্টির উপরি দক্ষিণমুষ্টি সংস্থাপন করিলে মুষলমুদ্রা হয়, এই মুদ্রাদ্বারা সর্ব্বপ্রকার বিঘ্নের শান্তি হইয়া থাকে। উভয়হস্তে মুষ্টিবন্ধনপূর্ব্বক বামমুষ্টির উপরি দক্ষিণমুষ্টি সংস্থাপন করিয়া মস্তকোপরি রাখিলে দুর্গামুদ্রা হইয়া থাকে। পূর্ব্বোক্তপ্রকারে চক্রমুদ্রা বন্ধন করিয়া মধ্যমাদ্বয় প্রসারিত করিবে, পরে ঐ মধ্যমাদ্বয় কনিষ্ঠাদ্বয়ে আনয়ন করিয়া তাহাদিগের অগ্রভাগে নিক্ষেপ করিলে লক্ষ্মীমুদ্রা হয়। এই মুদ্রা সর্ব্বপ্রকার সম্পৎ প্রদান করে। বীণাবাদনকালে হস্তদ্বয় যেরূপ করিতে হয়, সেইরূপে হস্তভঙ্গী করিয়া মস্তক সঞ্চালিত করিলে বীণামুদ্রা হয়। এই মুদ্রা সরস্বতীর অতিপ্রিয়। বামহস্তে মুষ্টিবন্ধন করিয়া আপন অভিমুখে রাখিলে পুস্তকমুদ্রা হইবে। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠ ও তর্জ্জনীর অগ্রভাগ পরস্পর মিলিত করিয়া অবশিষ্ট অঙ্গুলিসকল উত্তানভাবে মিলিত করিয়া প্রসারিত করিবে, এই মুদ্রার নাম ব্যাখ্যানমুদ্রা। ইহা শ্রীরাম ও সরস্বতীর অতিপ্রিয়। করদ্বয়ের মণিবন্ধ মিলিত করিয়া অঙ্গুলিসকল প্রসারিত করিবে এবং অঙ্গুষ্ঠদ্বয় কনিষ্ঠাদ্বয়ে সংযুক্ত করিলে সপ্তজিহ্বাখ্যমুদ্রা হয়, এই মুদ্রা বৈশ্বানরদেবের অতিপ্রিয়। দক্ষিণহস্তের কনিষ্ঠা বামহস্তের অঙ্গুষ্ঠাতে এবং বামহস্তের কনিষ্ঠা দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠাতে সংযোজিত করিয়া তর্জ্জনী, মধ্যমা ও অনামিকা এই সকল অঙ্গুলি সরলভাবে মিলিত করিলে গালিনীমুদ্রা হইবে। এই মুদ্রা শঙ্খস্থাপনকালে শঙ্খের উপরি চালিত করিবে। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠ বামহস্তের অঙ্গুষ্ঠে আবদ্ধকরতঃ উভয় হস্ত একমুষ্টিতে বদ্ধ করিলে কুম্ভমুদ্রা হইয়া থাকে। এই মুষ্টির মধ্যে অবকাশ রাখিতে হইবে, প্রকারান্তর কুম্ভমুদ্রা, এহ—উভয় হস্তে মুষ্টিবন্ধনপূর্ব্বক অঙ্গুষ্ঠদ্বয় ঊর্দ্ধমুখে তর্জ্জনীর অগ্রভাগে সংযুক্ত করিলেও কুম্ভমুদ্রা হইয়া থাকে। এই মুদ্রা সর্ব্বপ্রকার রক্ষাবিধান করে। উভয় হস্ত সম্মুখে রাখিয়া অঙ্গুলিসকল পরস্পর মিলিত

অঞ্জল্যঞ্জলিমুদ্রা স্যাদ্বাসুদেবাহ্বয়া চ সা। অঙ্গুষ্ঠাবুন্নতৌ কৃত্বা মুষ্টিসংলগ্নয়োর্দ্বয়োঃ। তা-বেবাভিমুখৌ কুর্য্যান্মুদ্রৈষা কালকর্ণিকা। দক্ষিণা নিবিড়া মুষ্টির্নাসিকার্পিততর্জ্জনী। মুদ্রা-বিস্ময়সংজ্ঞা স্যাদ্বিস্ময়াবেশকারিণী। মুষ্টিরূর্দ্ধীকৃতাঙ্গুষ্ঠা দক্ষিণা নাদমুদ্রিকা। তর্জন্যঙ্গুষ্ঠ-সংযোগাদগ্রতো বিন্দুমুদ্রিকা। অধোমুখে বামহস্তে ঊর্দ্ধাস্যং দক্ষহস্তকং। ক্ষিপ্ত্বাঙ্গুলীরঙ্গুলীভিঃ সংগ্রথ্য পরিবর্ত্তয়েৎ। এষা সংহারমুদ্রা স্যাদ্বিসর্জ্জনবিধৌ স্মৃতা। দক্ষপাণিপৃষ্ঠদেশে বাম-পাণিতলং ন্যসেৎ। অঙ্গুষ্ঠৌ চালয়েৎ সম্যক্ মুদ্রেয়ং মৎস্যরূপিণী। বামহস্তস্য তর্জ্জন্যাং দক্ষিণস্য কনিষ্ঠয়া। তথা দক্ষিণতর্জ্জন্যাং বামাঙ্গুষ্ঠেন যোজয়েৎ। উন্নতং দক্ষিণাঙ্গুষ্ঠং বামস্য মধ্যমাদিকাঃ। অঙ্গুলীর্যোজয়েৎ পৃষ্ঠে দক্ষিণস্য করস্য চ। বামস্য পিতৃতীর্থেন মধ্যমা-নামিকে তথা। অধোমুখে চ তে কুর্য্যাদ্দক্ষিণস্য করস্য চ। কূর্ম্মপৃষ্ঠসমং কুর্য্যাদ্দক্ষপাণিঞ্চ সর্ব্বতঃ। কূর্ম্মমুদ্রেয়মাখ্যাতা দেবতাধ্যানকর্ম্মণি। পৃষ্ঠে ক্রোড়ে ? অন্তরাঙ্গুষ্ঠমুষ্টিন্তু কৃত্বা বামকরস্য চ। মধ্যমাগ্রং দক্ষিণস্য তথালম্ব্য প্রযত্নতঃ। মধ্যমেনাথ তর্জন্যামঙ্গুষ্ঠাগ্রেণ যোজয়েৎ। দক্ষিণং যোজয়েৎ পাণিং বামমুষ্টৌ তু সাধকঃ। দর্শয়েদ্দক্ষিণে ভাগে মুণ্ড-মুদ্রেয়মুচ্যতে। তারাযোনিমুদ্রা যথা—যোনিমুদ্রা চ বক্তব্যা ভূতিনী বক্তব্যা বীজাখ্যাপি। পরিবৃত্তকরৌ স্পষ্টৌ কনিষ্ঠাকৃষ্টমধ্যমে। অনামাযুগলঞ্চাধস্তর্জনীযুগলং পৃথক্। অন্যোহন্যং

করতঃ আপন হৃদয়ে সংলগ্ন করিলে প্রার্থনমুদ্রা হইবে। হস্তে অঞ্জলি রচনা করিলে অঞ্জলিমুদ্রা হয়, এই মুদ্রাকে বাসুদেবাখ্যমুদ্রাও বলিয়া থাকে। উভয়হস্তে মুষ্টিবন্ধন করিয়া সম্মুখে স্থাপনপূর্ব্বক অঙ্গুষ্ঠদ্বয় ঊর্দ্ধীকৃত করিয়া সেই মুষ্টিদ্বয় সংলগ্ন করিলে কালকর্ণী মুদ্রা হইবে। দক্ষিণহস্তে দৃঢ়রূপে মুষ্টিবন্ধন করিয়া ঐ হস্তের তর্জ্জনী নাসিকাগ্রে স্থাপন করিলে বিস্ময়মুদ্রা হয়। দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠা ঊর্দ্ধীকৃত করিয়া মুষ্টিবন্ধন করিলে নাদমুদ্রা হয়। দক্ষিণহস্তে মুষ্টিবন্ধন করিয়া অঙ্গুষ্ঠ ও তর্জ্জনী পরস্পর সংযুক্ত করিলে বিন্দুমুদ্রা হইয়া থাকে। বামহস্ত অধোমুখে এবং দক্ষিণ হস্ত ঊর্দ্ধমুখে রাখিয়া উভয়হস্তের অঙ্গুলিসকল পরস্পর গ্রথিত করতঃ হস্ত পরিবর্ত্তিত করিলে সংহারমুদ্রা হয়, এই মুদ্রা বিসর্জ্জনকার্য্যে প্রয়োগ করিবে। দক্ষিণহস্ত অধোমুখে রাখিয়া তাহার পৃষ্ঠদেশে বামপাণিতল সংস্থাপনপূর্ব্বক উভয় অঙ্গুষ্ঠ পরিচালিত করিলে মৎস্যমুদ্রা হইবে। বামহস্তের তর্জ্জনীতে দক্ষিণহস্তের কনিষ্ঠা এবং দক্ষিণহস্তের তর্জ্জনীতে বামহস্তের অঙ্গুষ্ঠ যোজিত করিয়া দক্ষিণহস্তের অঙ্গুষ্ঠ উন্নতভাবে রাখিবে এবং বামহস্তের অনামিকা ও মধ্যমা দক্ষিণহস্তের পৃষ্ঠদেশে সংযুক্ত করিবে, পরে বামহস্তের পিতৃতীর্থে অর্থাৎ তর্জ্জনা ও অঙ্গুষ্ঠের মধ্যভাগে দক্ষিণহস্তের মধ্যমা ও অনামিকা অধোমুখে সংলগ্ন করিবে এবং দক্ষিণহস্তের পৃষ্ঠদেশ কূর্ম্মপৃষ্ঠের ন্যায় উন্নত করিবে। এই মুদ্রাকে কূর্ম্মমুদ্রা বলে, এই মুদ্রা দেবতার ধ্যানকার্য্যে প্রয়োগ করিবে। বামহস্তে মুষ্টিবন্ধন করিয়া ঐ মুষ্টির অভ্যন্তরে বামাঙ্গুষ্ঠ প্রবিষ্ট করিবে। পরে দক্ষিণহস্তের মধ্যমাকে অবলম্বন করিয়া তর্জ্জনীপ্রভৃতি অঙ্গুলিসকল পরস্পর মিলিত করতঃ বামমুষ্টিতে সংযুক্ত করিয়া দক্ষিণভাগে প্রদর্শন করিবে। ইহার নাম মুণ্ডমুদ্রা। অনন্তর তারাদেবীর যোনি-প্রভৃতি মুদ্রা কথিত হইতেছে। যোনি, ভূতিনী ও বীজমুদ্রা কথিত হইয়াছে, এইক্ষণ দৈত্যধূমিনীমুদ্রা কথিত হই-তেছে।—করদ্বয় স্পষ্টভাবে পরিবর্ত্তিত করিয়া উভয় কনিষ্ঠাদ্বারা উভয় মধ্যমাকে আকর্ষণ করিবে। পরে অনামা-

নিবিড়ং বদ্ধাঙ্গুষ্ঠাগ্রে নাসিকে ততঃ। দানবধূমিকেত্যাখ্যা মুদ্রৈষা কথিতা প্রিয়ে। অস্যাস্তু বন্ধনাম্মন্ত্রী বন্ধনান্মুচ্যতে ধ্রুবং। বক্তুং বিস্তারিতং কৃত্বাপ্যধোজিহ্বাঞ্চ চালয়েৎ। পার্শ্বস্থং মুষ্টিযুগলং লেলিহানেতি কীর্ত্তিতা। এষা তারারাধনে অন্যা লেলিহা বক্তব্যা। যোনির্ম্মায়াধরঃ সেন্দুর্ব্বধূঃ কূর্চ্চং ক্রমাদ্বিদুঃ। বীজানি চোচ্চরন্মন্ত্রী মুদ্রাবন্ধনমাচরেৎ। তর্জনীমধ্যমানামাঃ সমং কুর্য্যাদধোমুখং। অনামায়াং ক্ষিপেদ্বৃদ্ধাং ঋজ্বীং কৃত্বা কনিষ্ঠিকাং। লেলিহানাম মুদ্রেয়ং জীবন্যাসে প্রকীর্ত্তিতা। তর্জন্যনামিকা মধ্যা কনিষ্ঠা ক্রমযোগতঃ। করয়োর্যোজয়ত্যেব কনিষ্ঠামূলদেশতঃ। অঙ্গুষ্ঠাগ্রেষু নিঃক্ষিপ্য মহাযোনিঃ প্রকীর্ত্তিতা॥ বামকেশ্বরতন্ত্রোক্তাঃ প্রকাশ্যন্তেঽত্র মুদ্রিকাঃ। শৃণু দেবি প্রবক্ষ্যামি মুদ্রাঃ সর্ব্বার্থসিদ্ধিদাঃ। যাভির্ব্বিরচিতাভিশ্চ সান্নিধ্যং ত্রৈপুরং ভবেৎ। পরিবর্ত্ত্য করৌ স্পৃষ্টাবঙ্গুষ্ঠৌ কারয়েৎ সমৌ। অনামান্তর্গতে কৃত্বা তর্জন্যৌ কুটিলাকৃতী। কনিষ্ঠিকে নিযুঞ্জীত নিজস্থানে মহেশ্বরি। ত্রিখণ্ডেয়ং সমাখ্যাতা ত্রিপুরাধ্যানকর্ম্মণি। মধ্যমা মধ্যগে কৃত্বা কনিষ্ঠেঽঙ্গুষ্ঠরোধিতে। তর্জন্যৌ দণ্ডবৎ কৃত্বা মধ্যমোপর্য্যনামিকে। এষা চ পরমা মুদ্রা সর্ব্বসংক্ষোভকারিণী। এতস্যা এব মুদ্রায়া মধ্যমে সরলে যদা। ক্রিয়তে পরমেশানি সর্ব্ববিদ্রাবিণী তদা। মধ্যমাতর্জনীভ্যাঞ্চ কনিষ্ঠানামিকে সমে। অঙ্কুশাকাররূপাভ্যাং মধ্যমে পরমেশ্বরি। অঙ্গুষ্ঠস্তু নিযুঞ্জীত কনিষ্ঠা-

---

দ্বয় পৃথক্ পৃথক্ অধোমুখে স্থাপন করিয়া পরস্পর নিবিড়ভাবে বন্ধন করত অঙ্গুষ্ঠাগ্রে অনামিকা সংযুক্ত করিবে। ইহার নাম দৈত্যধূমিনীমুদ্রা। এই মুদ্রা বন্ধন করিলে সাধক বন্ধন হইতে মুক্ত হইতে পারে। মুখ বিবৃতকরিয়া অধোমুখে জিহ্বা পরিচালিত করিবে এবং উভয়হস্তের মুষ্টি উভয়পার্শ্বে স্থাপন করিলে লেলিহানমুদ্রা হয়। এই মুদ্রা আরাদেবীর তারাধনাতে প্রশস্ত। এঁ হ্রীঁ ঐঁ স্ত্রীঁ হূঁ এই পঞ্চবীজ উচ্চারণ করিয়া তারাদেবীর পঞ্চমুদ্রা বন্ধন করিবে। তর্জ্জনী, মধ্যমা ও অনামিকা সমভাবে অধোমুখ করিয়া অনামিকাতে বৃদ্ধাঙ্গুলি নিক্ষেপ করতঃ কনিষ্ঠাকে সরলভাবে রাখিবে, এই মুদ্রাকে লেলিহানমুদ্রা বলে, এই মুদ্রা জীবন্যাসে প্রয়োগ করিবে। দক্ষিণহস্তের তর্জ্জনীর সহিত বামহস্তের তর্জ্জনী, এইরূপে মধ্যমার সহিত মধ্যমা, অনামিকার সহিত অনামিকা ও কনিষ্ঠার সহিত কনিষ্ঠা যোগ করিয়া কনিষ্ঠাদ্বয়ের মূলদেশে অঙ্গুষ্ঠদ্বয় সংযুক্ত করিলে মহাযোনিমুদ্রা হইয়া থাকে। এইক্ষণ বামকেশ্বর তন্ত্রোক্ত মুদ্রাসকল কথিত হইতেছে। মহাদেব বলিয়াছেন, হে দেবি! সর্ব্বার্থসিদ্ধিপ্রদ মুদ্রাসকল বলিব, শ্রবণ কর। এই সকল মুদ্রা রচনা করিলে ত্রিপুরাদেবীর সান্নিধ্য হইয়া থাকে। হস্তদ্বয় পরিবর্ত্তিত করিয়া অঙ্গুষ্ঠদ্বয়কে সরল ও সমভাবে স্থাপিত করিবে এবং তর্জ্জনীদ্বয়কে অনামিকাদ্বয়ের মধ্যগত করিয়া কুটিলভাবে রাখিয়া কনিষ্ঠাদ্বয়কে স্ব স্ব স্থানে রাখিবে। এই মুদ্রার নাম ত্রিখণ্ডমুদ্রা এই মুদ্রা ত্রিপুরাদেবীর ধ্যানকার্য্যে প্রয়োগ করিবে। উভয়হস্তের মধ্যমাকে মধ্যস্থলে রাখিয়া উভয়হস্তের কনিষ্ঠাদ্বয়কে উভয়হস্তের মধ্যমাদ্বয় দ্বারা আবদ্ধ করিবে এবং তর্জ্জনীদ্বয়কে দণ্ডাকার করিয়া মধ্যমাদ্বয়ের উপরিভাগে অনামিকাদ্বয় স্থাপন করিবে। ইহার নাম সর্ব্বসংক্ষোভকারিণী মুদ্রা। পূর্ব্বোক্ত মুদ্রাতে মধ্যমাকে সরল ভাবে স্থাপিত করিলে সর্ব্ববিদ্রাবিণী মুদ্রা হয়। মধ্যমা ও তর্জ্জনীকে অঙ্কুশাকার করিয়া কনিষ্ঠা ও অনামিকাকে সমভাবে রাখিবে পরে মধ্যমাতে অঙ্গুষ্ঠ এবং অনামিকার উপরিভাগে

নামিকোপরি। ইয়মাকর্ষণী মুদ্রা ত্রৈলোক্যাকর্ষণী পরা। পুটাকারৌ করৌ কৃত্বা তর্জ্জন্যা-বঙ্কুশাকৃতী। পরিবর্ত্তক্রমেণৈব মধ্যমে তদধোগতে। ক্রমেণ দেবি তেনৈব কনিষ্ঠানামিকে তথা। সংযোজ্য নিবিড়াঃ সর্ব্বা অঙ্গুষ্ঠাবগ্রদেশতঃ। মুদ্রেয়ং পরমেশানি সর্ব্ববশ্যকরী মতা। সম্মুখৌ তু করৌ কৃত্বা মধ্যমা মধ্যগেঽনুত্যজে। অনামিকে তু সরলে তদ্বহিস্তর্জ্জনীদ্বয়ং। দণ্ডাকারৌ তথাঙ্গুষ্ঠৌ মধ্যমানখদেশগৌ। মুদ্রৈষোন্মাদিনী নাম্নাকর্ষণী সর্ব্বযোষিতাং। অস্যাস্ত্বনামিকাযুগ্মমধঃকৃত্বাঙ্কুশাকৃতী। তর্জ্জন্যাবপি তেনৈব ক্রমেণ বিনিযোজয়েৎ। ইয়ং মহাঙ্কুশা মুদ্রা সর্ব্বকামার্থসাধিনী। সব্যং দক্ষিণদেশে তু সব্যদেশে তু দক্ষিণং। বাহুং কৃত্বা মহাদেবি হস্তৌ সংপরিবর্ত্ত্য চ। কনিষ্ঠেঽনামিকে দেবি যুক্তা তেন ক্রমেণ তু। তর্জ্জ-নীভ্যাং সমাক্রান্তে সর্ব্বোর্দ্ধমপি মধ্যমে। অঙ্গুষ্ঠৌ তু মহেশানি সরলাবপি কারয়েৎ। ইয়ং সা খেচরী নাম্না পার্থিবস্থানযোজিতা। পরিবৃত্য করৌ স্পৃষ্টাবর্দ্ধচন্দ্রাকৃতী প্রিয়ে। তর্জ্জ-ন্যঙ্গুষ্ঠযুগলং যুগপৎ কারয়েত্ততঃ। অধঃকনিষ্ঠাবষ্টব্ধে মধ্যমে বিনিযোজয়েৎ। তথৈব কুটিলে-যোজ্যে সর্ব্বাধস্তাদনামিকে। বীজমুদ্রেয়মচিরাৎ সর্ব্বসিদ্ধিবিবর্দ্ধিনী। মধ্যমে কুটিলে কৃত্বা তর্জ্জন্যুপরি সংস্থিতে। অনামিকে মধ্যগতে তথৈব হি কনিষ্ঠিকে। সর্ব্বা একত্র সংযোজ্য অঙ্গুষ্ঠপরিপীড়িতাঃ। এষা তু প্রথমা মুদ্রা যোনিমুদ্রেয়মীরিতা। এতা বিদ্যা মহেশানি

কনিষ্ঠা যোজিত করিলে আকর্ষণীমুদ্রা হইবে। এই মুদ্রাদ্বারা ত্রৈলোক্য আকর্ষিত হয়। হস্তদ্বয় পুটিত করিয়া তর্জ্জনীদ্বয় অঙ্কুশাকৃতি করিবে এবং মধ্যমা, অনামিকা ও কনিষ্ঠা এই অঙ্গুলিত্রয় বিপরীতভাবে অর্থাৎ বামহস্তের মধ্যমাদি অঙ্গুলিত্রয় দক্ষিণহস্তের তর্জ্জনীর অধোভাগে এবং দক্ষিণহস্তের মধ্যমাদি অঙ্গুলিত্রয় বামহস্তের তর্জ্জনীর অধোভাগে সংযুক্তকরতঃ অঙ্গুষ্ঠদ্বয়ের অগ্রভাগ পরস্পর সংলগ্ন করিয়া অঙ্গুলিসকল নিবিড় করিলে সর্ব্ববশ্যকরীমুদ্রা হয়। করদ্বয় সম্মুখে স্থাপিত করিয়া কনিষ্ঠাদ্বয়কে মধ্যমার মধ্যভাগে সংযুক্ত করিবে এবং অনামিকাদ্বয়কে সরল-ভাবে রাখিয়া তাহার উপরি ভাগে তর্জ্জনীদ্বয় স্থাপন করিবে। পরে অঙ্গুষ্ঠদ্বয় দণ্ডাকার করিয়া মধ্যমার নখপ্রদেশে স্থাপিত করিলেই উন্মাদিনীমুদ্রা হইবে, এই মুদ্রা সর্ব্বনারীকে আকর্ষণ করে। এই উন্মাদিনী মুদ্রাতে অনামিকাদ্বয় অঙ্কুশাকৃতি করিয়া অধোভাগে স্থাপনপূর্ব্বক তাহাতে তর্জ্জনীদ্বয় অঙ্কুশাকৃতি করিয়া নিয়োজিত করিলে মহাঙ্কুশমুদ্রা হয়, এই মুদ্রা সর্ব্বকামার্থ সাধনকরিতে পারে। বামহস্ত দক্ষিণে এবং দক্ষিণহস্ত বামদিকে স্থাপন করিয়া হস্তদ্বয় পরিবর্ত্তন করিবে, পরে বামহস্তের কনিষ্ঠা ও অনামিকা দক্ষিণহস্তের কনিষ্ঠা ও অনামিকাতে সংযুক্ত করিয়া উভয় তর্জ্জনীদ্বারা উভয় মধ্যমার ঊর্দ্ধভাগ আক্রমণ করিবে এবং অঙ্গুষ্ঠদ্বয় সরলভাবে স্থাপিত করিবে। ইহার নাম খেচরী-মুদ্রা। হস্তদ্বয় পরিবর্ত্তন করিয়া স্পষ্টভাবে রাখিবে এবং তর্জ্জনী ও অঙ্গুষ্ঠদ্বয় একদা অর্দ্ধচন্দ্রাকৃতি করিয়া অধোভাগ-স্থিত কনিষ্ঠাদ্বয় মধ্যমাতে যোজিত করিবে এবং অনামিকাদ্বয়কে কুটিলভাবে সেই মধ্যমাতে সংযুক্ত করিলে বীজমুদ্রা হইবে। এই মুদ্রা প্রদর্শন করিলে অচিরে সর্ব্বসিদ্ধি প্রদান করে। মধ্যমাদ্বয় কুটিলাকৃতি করিয়া তর্জ্জনীর উপরিভাগে স্থাপন করিবে এবং কনিষ্ঠাদ্বয়কে অনামিকার মধ্যগত করিয়া সমুদায় অঙ্গুলি একত্র সংযুক্ত করত অঙ্গুষ্ঠ-দ্বারা অঙ্গুলি সমুদায়কে পীড়িত করিবে। এই মুদ্রার নাম যোনিমুদ্রা। এই সকল ত্রিপুরাদেবীর মুদ্রা কথিত হইল।

ত্রিপুরায়াময়োদিতাঃ। পূজাকালে প্রয়োক্তব্যা যথানুক্রমযোগতঃ। বামহস্তেন মুষ্টিন্তু কৃত্বা কর্ণপ্রদেশকে। তর্জ্জনীং সরলাং কৃত্বা ভ্রাময়েন্মনুবিত্তমঃ। সৌভাগ্যদণ্ডিনী মুদ্রা ন্যাসকালেঽপি সূচিতা। অন্তরঙ্গুষ্ঠমুষ্ট্যা তু নিরুধ্য তর্জ্জনামিমাং। রিপুজিহ্বাগ্রহা মুদ্রা ন্যাসকালেঽপি সূচিতা। বদ্ধা তু যোনিমুদ্রাং বৈ মধ্যমে কুটিলে কুরু। অঙ্গুষ্ঠে তু তদগ্রে তু মুদ্রেয়ং ভূতিনী মতা। বামমুষ্টিং বিধায়াথ তর্জ্জনীমধ্যমে ততঃ। প্রসার্য্য তর্জ্জনীমুদ্রা নির্দ্দিষ্টা বজ্রপাণিনা। ইতি মুদ্রাপ্রকরণং॥

অথ ধারণযন্ত্রাণি। তত্রাদৌ ভুবনেশ্বরীযন্ত্রং শারদায়াং—আলিখ্যাষ্টদিগর্গলান্ত্যদরগং পাশাদিকং ত্র্যক্ষরং। কোষ্ঠেষঙ্গমনূন্ পরেষু বিলিখেদষ্টার্ণমন্ত্রদ্বয়ং। অচ্পূর্ব্বাপরষট্ক যুগলযবরান্ ব্যোমাসনানর্গলেষ্বালিখ্যেন্দ্রজলাধিপাধিগুণশঃ পঙ্ক্তিদ্বয়ং তৎপরং। কোষ্ঠে স্বস্তিযুগার্ণমাত্মসহিতাং যুগ্মস্বরান্তর্গতাং মায়াং কেশরগাং দলেষু বিলিখেৎ মূলং ত্রিপঙ্ক্তিক্রমাৎ। ত্রিঃ পাশাঙ্কুশবেষ্টিতঞ্চ লিপিভির্ব্বীতং ক্রমাদুৎক্রমাৎ পদ্মস্থেন ঘটেন পঙ্কজমুখে-

উক্ত মুদ্রাসকল ক্রমতঃ পূজাকালে প্রয়োগ করিবে। বামহস্তে মুষ্টিবন্ধন করিয়া তর্জ্জনী অঙ্গুলী সরলকরত কর্ণপ্রদেশে ভ্রামিত করিলে সৌভাগ্যদায়িনীমুদ্রা হইবে। এই মুদ্রা পূজাকালে প্রদর্শন করিলে, সর্ব্বসৌভাগ্যবৃদ্ধি হইয়া থাকে। মুষ্টিবন্ধন করিয়া তাহার অভ্যন্তরে অঙ্গুষ্ঠ প্রবেশিত করত সেই মুষ্টিতে তর্জ্জনী আবদ্ধ করিলে রিপুজিহ্বাগ্রহামুদ্রা হয়। যোনিমুদ্রা বন্ধন করিয়া মধ্যমাঙ্গুলিদ্বয় কুটিল করিয়া ঐ মধ্যমাদ্বয়ের উপরিভাগে অঙ্গুষ্ঠদ্বয় সন্নিবেশিত করিলে ভূতিনীমুদ্রা হইয়া থাকে। বামহস্তে মুষ্টি বন্ধন করিয়া মধ্যমা এবং তর্জ্জনী প্রসারিত করিলে তর্জ্জনীমুদ্রা হয়। এই মুদ্রা বজ্রপাণি-কর্ত্তৃক নিরূপিত হইয়াছে। ইতি মুদ্রাপ্রকরণ সমাপ্ত॥

অনন্তর ধারণযন্ত্র কথিত হইবে। তন্মধ্যে প্রথমে ভুবনেশ্বরীযন্ত্র লিখিত হইতেছে। অষ্টদিকে অর্গল লিখিয়া তন্মধ্যে আং হ্রীং ক্রোং এই তিনটি মন্ত্র লিখিতে হইবে। তৎপরবর্ত্তী অষ্টকোণের মধ্যচতুষ্কোণে নমঃ, স্বাহা, হুঁ, ফট্ এই চারিটি মন্ত্র লিখিবে; অবশিষ্ট চতুষ্কোণেই বৌষট্ এই মন্ত্র লিখিতে হইবে। পরবর্ত্তী অষ্টকোণে আং, শ্রীঁ, হ্রীঁ, ক্লীঁ ক্লীঁ, হ্রীঁ, শ্রীঁ, ক্রোঁ, এই অষ্টবর্ণ মন্ত্র লিখিতে হইবে। তৎপরবর্ত্তী অষ্টকোষ্ঠে কামিনি রঞ্জিনি স্বাহা, এই অষ্টার্ণমন্ত্রের এক একটি বর্ণ লিখিবে। তৎপরবর্ত্তী অর্গলান্তর্গত অষ্টকোষ্ঠে হ্লং হ্লাং হ্লিং হ্লীং হ্লুং হ্লূং। ১। হ্যং হ্যাং হ্যিং হ্যীং হ্যুং হ্যূং। ২। হ্বং হ্বাং হ্বিং হ্বীং হ্বুং হ্বূং। ৩। হ্রং হ্রাং হ্রিং হ্রীং হ্রুং হ্রূং। ৪। হ্লেং হ্লৈং হ্লোং হ্লৌং হ্লং হ্লঃ। ৫। হ্যেং হ্যৈং হ্যোং হ্যৌং হ্যং হ্যঃ। ৬। হ্বেং হ্বৈং হ্বোং হ্বৌং হ্বং হ্বঃ। ৭। হ্রেং হ্রৈং হ্রোং হ্রৌং হ্রং হ্রঃ। ৮। এই সমুদায় বর্ণ যথাক্রমে দুই পংক্তি করিয়া বিন্যাস করিতে হইবে। ইহার মধ্যে প্রথম বর্ণষট্ক পূর্ব্বদিকে, দ্বিতীয় বর্ণষট্ক অগ্নিকোণে, তৃতীয় বর্ণষট্ক দক্ষিণদিকে, চতুর্থ বর্ণষট্ক নৈঋতকোণে, পঞ্চম বর্ণষট্ক পশ্চিমদিকে, ষষ্ঠ বর্ণষট্ক বায়ুকোণে, সপ্তম বর্ণষট্ক উত্তরদিকে, অষ্টম বর্ণষট্ক ঈশানকোণে বিন্যাস করিবে। তৎপরবর্ত্তী কোষ্ঠে হ্রীঁ গৌরি রুদ্রদয়িতে যোগেশ্বরি হুঁ ফট্ স্বাহা এই ষোড়শাক্ষর মন্ত্রের এক একটি বর্ণ বিন্যাস করিবে। তৎপরবর্ত্তী অষ্টদলের মধ্যে অষ্ট কেশরে ক্রমশঃ অং হংসঃ ঈং হংসঃ আং। ১। ইং হংসঃ ঈং হংসঃ ঈং। ২। উং হংস ঈং হংসঃ ঊং। ৩। ঋং হংসঃ ঈং হংসঃ ৠং। ৪। ঌং হংসঃ ঈং হংসঃ ৡং। ৫। এং হংসঃ ঈং হংসঃ ঐং। ৬। ওঁ হংসঃ ঈং হংসঃ ঔং। ৭। অং হংসঃ ঈং হংসঃ অঃ। ৮। এই সকল মন্ত্রবর্ণ বিন্যাস করিতে হইবে। তদুপরি অষ্টদলে আং হ্রীঁ ক্রোঁ এই মন্ত্র তিন

নাবেষ্টিতং তদ্বহিঃ। ঘটার্গলমিদং যন্ত্রং মন্ত্রিণাং শ্রীপ্রদং মহৎ। পাশশ্রীশক্তিকন্দর্প-কামশক্তিরমাঙ্কুশাঃ। প্রথমোঽষ্টাক্ষরোমন্ত্রস্ততঃ কামিনি রঞ্জনি। স্বাহান্তোঽষ্টাক্ষরঃ সদ্ভি-রপরঃ পরিকীর্ত্তিতঃ। হ্রীং গৌরি রুদ্রদয়িতে যোগেশ্বরি বর্ম্ম ফট্ চ। দ্বিঠান্তঃ ষোড়শার্ণোঽয়ং মন্ত্রঃ সদ্ভিরুদীরিতঃ। ইতি ঘটার্গলযন্ত্রং॥

অথ ত্বরিতাযন্ত্রং। তারে হুঁ বিলিখেৎ সরোজকুহরে সাধ্যাভিধানান্বিতং। মন্ত্রার্ণান্ বসুসংখ্যকান্ বসুদলেষ্বালিখ্য তদ্বাহ্যতঃ। শক্ত্যা ত্রিঃ পরিবেষ্টিতং ঘটগতং পদ্মস্থমজ্জাননং যন্ত্রং বশ্যকরং গ্রহাদিভয়হৃল্লক্ষ্মীপ্রদং কান্তিদং। ইতি ত্বরিতাযন্ত্রং॥

অথ নবদুর্গাযন্ত্রং। পদ্মং ভানুদলান্বিতং প্রবিলিখেত্তৎকর্ণিকায়াং পুনস্তারং শক্তিগ-বীজসাধ্যসহিতং তৎকেশরেষু ক্রমাৎ। মর্দ্দিন্যাগমনুসম্ভবান্ যুগলশোবর্ণান্ পুনঃ পত্রগান্ মন্ত্রার্ণান্ গুণশো বিধায় বিলিখেদন্ত্যং তদন্তে দলে। মন্ত্রস্তু ওঁ উত্তিষ্ঠ পুরুষি কিং স্বপিষি ভয়ং মে সমুপস্থিতং যদি শক্যমশক্যং বা তন্মে ভগবতি স্বাহা। মাতৃকার্ণৈর্ন সংবীতং ভূপুর-দ্বয়মধ্যগং। যন্ত্রঞ্চ বিন্ধ্যবাসিন্যাঃ প্রোক্তং সর্ব্বসমৃদ্ধিদং। রক্ষাকরং বিশেষেণ ক্ষুদ্রভূতাদি-

---

পংক্তি করিয়া লিখিবে। তৎপরে সমুদায় পদ্ম বেষ্টন করিয়া আং ক্রোঁং এই মন্ত্র তিন পংক্তিতে লিখিবে। তৎপরে অনু-লোমে পঞ্চাশৎ বর্ণদ্বারা বেষ্টন করিয়া তৎসমুদায় বিলোমবিন্যস্ত পঞ্চাশৎ বর্ণদ্বারা বেষ্টন করিতে হইবে। অনন্তর অপর পদ্ম মুখের সহিত বহির্দেশে অপর পদ্মস্থ ঘট বেষ্টন করিয়া দিতে হইবে। ইহার নাম ঘটার্গলযন্ত্র। এই ঘটার্গল যন্ত্র সাধকদিগকে অতীব সৌভাগ্যশালী করে। যে অষ্টাক্ষর মন্ত্রদ্বয়ের কথা উল্লেখ হইয়াছে, তন্মধ্যে প্রথম অষ্টাক্ষর মন্ত্র এই—আং শ্রীঁ হ্রীঁ ক্লীঁ ক্রীঁ হ্রীঁ শ্রীঁ ক্রোঁ। দ্বিতীয় অষ্টাক্ষর মন্ত্র এই—কামিনি রঞ্জনি স্বাহা। ষোশাক্ষর মন্ত্র এই—হ্রীঁ গৌরি রুদ্রদয়িতে যোগেশ্বরি হুঁ ফট্ স্বাহা। ইতি ঘটার্গল যন্ত্র॥

ত্বরিতাধারণযন্ত্র—অষ্টদলপদ্ম লিখিয়া তাহার কর্ণিকা মধ্যে প্রণব বিন্যাস করিতে হইবে, ঐ প্রণবের মধ্যে হুঁ এই মন্ত্র লিখিয়া মধ্যে নাম লিখিতে হইবে, অর্থাৎ ওঁ অমুকং বশমানয় এইরূপ লিখিবে। পরে অষ্টদলে অষ্টাক্ষর মন্ত্রের অষ্টবর্ণ লিখিয়া তাহা শক্তি অর্থাৎ হ্রীঁ মন্ত্রদ্বারা তিন পংক্তিতে বেষ্টন করিতে হইবে। এই যন্ত্র পদ্মের উপরি থাকিবে এবং ইহার মুখেও একটী পদ্ম অঙ্কিত করিতে হইবে। এই যন্ত্র ধারণকরিলে সম্পত্তি লাভ হয়, গ্রহাদি ভয় থাকে না ও সমুদয় লোক বশীভূত হইয়া থাকে॥

নবদুর্গার ধারণযন্ত্র—প্রথমতঃ ষোড়শদল পদ্ম লিখিয়া তন্মধ্যে প্রণব বিন্যাসপূর্ব্বক তন্মধ্যে শক্তিবীজ অর্থাৎ হ্রীঁ ও সাধ্যনাম লিখিতে হইবে এবং ষোড়শকেশরে মহিষমর্দ্দিনী স্বাহা এই মন্ত্রের দুই দুইটি বর্ণ বিন্যাস করিবে। পত্র সমুদায়ে, উত্তিষ্ঠ পুরুষি কিং স্বপিষি ভয়ং মে সমুপস্থিতং যদি শক্যমশক্যং বা তন্মে ভগবতি শময় স্বাহা। এই মন্ত্রের তিন তিনটি অক্ষর বিন্যাস করিতে হইবে। পরিশেষে যে বর্ণ অবশিষ্ট থাকিবে, তাহা অন্ত্যদলে বিন্যাস করিবে। মাতৃকা বর্ণদ্বারা ইহার চতুর্দ্দিক বেষ্টন করিয়া দিতে হইবে, তাহার বহির্ভাগে দুইটি ভূপুর লিখিতে হইবে। বিন্ধ্যবাসিনীর এই যন্ত্র ধারণকরিলে সর্ব্ববিধ ধনসম্পত্তি লাভ হয়। বিশেষতঃ ইহাদ্বারা সর্ব্ববিধ বিপদ্ হইতে রক্ষা হইতে পারে। ইহা ধারণ করিলে ক্ষুদ্র ভূত প্রভৃতি বিনষ্ট হয়। যে সকল রাজা রাজ্যভ্রষ্ট হয়েন, ইহাদ্বারা তাঁহারা

নাশনং। রাজ্যদং ভ্রষ্টরাজ্যানাং বশ্যদং বশ্যমিচ্ছতাং। সুতার্থিনীনাং সুতদং রোগিণাং রোগ-শান্তিদং। বহুনা কিমিহোক্তেন যন্ত্রং তৎ কামদো মণিঃ। ইতি নবদুর্গাযন্ত্রং॥

অথ লক্ষ্মীযন্ত্রং। বেদাদিস্থিতসাধ্যনামযুগশঃ শ্রীশক্তিমারান্বিতং। কিঞ্জল্কেষু দিনেশ পত্রবিলসন্মন্ত্রাক্ষরং তদ্বহিঃ। পদ্মং ব্যঞ্জনকেশরং স্বরলসৎপত্রাষ্টযুগ্মং ধরাবিম্বভ্যাং বষড়ন্তয়া ত্বরিতয়া যন্ত্রং লিখেদ্বেষ্টিতং। ভূপুরদ্বয়কোণেষু হক্ষৌ লেখ্যৌ পুনঃ পুনঃ। মহালক্ষ্মীযন্ত্রমিদং সর্ব্বৈশ্বর্য্যফলপ্রদং। সর্ব্বদুঃখপ্রশমনং সর্ব্বাপদ্বিনিবারকং বহুনা কিমিহোক্তেন পরমস্মান্ন বিদ্যতে॥

অথ ত্রিপুরভৈরবীযন্ত্রং। মধ্যাদ্যং নবযোনিষু প্রবিলিখেদ্বীজানি বর্ণাংস্ত্রিংশো গায়ত্র্যাঃ পুনরষ্টপত্রবিবরেষ্বালিখ্য লিপ্যাবৃতং। ভূবিম্বদ্বিতয়েন মন্মথযুজা কোণেষু সংবেষ্টিতং। যন্ত্রং ত্রৈপুরমীরিতং ত্রিভুবনপ্রক্ষোভণং শ্রীপ্রদং। গায়ত্রী তু। মন্তে ত্বং ত্রিপুরাদেবি বিদ্মহে পদমুদ্ধরেৎ। উক্ত্বা কামেশ্বরিপদং প্রবদেদথ ধীমহি। অন্তে চ প্রবদেদ্ভূয়স্তন্নঃ ক্লিন্নে প্রচোদয়াৎ। গায়ত্র্যেষা সমাখ্যাতা ত্রৈপুরী সর্ব্বসিদ্ধিদা॥

অথ ত্রিপুরযন্ত্রং। বহ্নের্গেহযুগান্তরস্থসদনে মায়াং লিখেদ্বাগ্ভবং ষট্‌কোণেষ্বথ সন্ধিষু

---

পুনরায় রাজ্যলাভ করিতে পারেন। যাঁহারা বশীকরণ ইচ্ছা করেন, তাঁহারা ইহাদ্বারা সকলকেই বশীভূত করিতে পারেন। যিনি পুত্র কামনা করেন, ইহাদ্বারা তিনি পুত্র লাভ করেন। রোগী ব্যক্তি ইহাদ্বারা রোগ হইতে মুক্ত হয়, এক্ষণে অধিক বলিবার প্রয়োজন নাই এই যন্ত্রদ্বারা সমুদায় কামনাই পূর্ণ হয়॥

লক্ষ্মীযন্ত্র কথিত হইতেছে। প্রথমতঃ দ্বাদশদল পদ্ম অঙ্কিত করিয়া তৎকর্ণিকান্তর্গত প্রণব মধ্যে বিষয় লিখিতে হইবে। দ্বাদশদলের দ্বাদশ কিঞ্জল্কে শ্রীঁ হ্রীঁ ক্লীঁ এই তিনটি মন্ত্রের দুই দুইটি করিয়া বর্ণ বিন্যাস করিতে হইবে। ইহার উপরি দ্বাদশদলে ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্লীঁ হ্সৌঁ জগৎ প্রসূত্যৈ নমঃ, এই দ্বাদশাক্ষর মন্ত্রে দ্বাদশবর্ণ যথা ক্রমে বিন্যাস করিবে। ইহার বহির্দেশে ষোড়শদল পদ্মের ষোড়শকেশরে দুই দুইটি করিয়া প্রথম দ্বাত্রিংশৎ ব্যঞ্জনবর্ণ লিখিয়া ষোড়শ পত্রে ষোড়শ স্বরবর্ণ লিখিতে হইবে। লক্ষ্মীমন্ত্রদ্বয় দ্বারা এবং বষড়ন্তত্বরিতা মন্ত্রদ্বারা ঐ যন্ত্র বেষ্টন করিতে হইবে। পরন্তু ভূপুরদ্বয়ের প্রত্যেক কোণে ব্যঞ্জনবর্ণের অবশিষ্ট শেষ বর্ণদ্বয় অর্থাৎ হ ক্ষ এই দুইবর্ণ বিন্যাস করিবে। এই লক্ষ্মীযন্ত্র ধারণ করিলে সর্ব্ববিধ ঐশ্বর্য্যলাভ, সর্ব্ব দুঃখ প্রশান্তি ও সমুদায় বিপদ দূরীভূত হয়। আর অধিক কি বলিব, ইহা অপেক্ষা শ্রেষ্ঠ যন্ত্র আর নাই॥

অনন্তর ত্রিপুরভৈরবীযন্ত্র কথিত হইতেছে।—নবযোনির মধ্য হইতে আরম্ভ করিয়া হসরৈং, হসকলরীং ও হসরৌঃ এই ত্রিকুটমন্ত্রের এক কুট লিখিবে। এইরূপ তিনবার মন্ত্র লিখিয়া অষ্টদলের মধ্যে প্রত্যেক দলে গায়ত্রীর তিন তিনটি বর্ণ পরে উহা পঞ্চাশৎবর্ণদ্বারা বেষ্টিত করিতে হইবে। অনন্তর ভূপুরদ্বয়দ্বারা উহা বেষ্টন করিয়া ঐ ভূপুরের প্রত্যেকে বিন্যাস করিতে হইবে। কোণে কামবীজ বিন্যাস করিতে হইবে। ইহার নাম ত্রিপুরাযন্ত্র, ইহাদ্বারা ত্রিভুবনস্থ লোক বিক্ষুব্ধ হয় ও লক্ষ্মীলাভ হইয়া থাকে। গায়ত্রী যথা ক্লীঁ ত্রিপুরাদেবি বিদ্মহে কামেশ্বরি ধীমহি তন্নঃ ক্লিন্নে প্রচোদয়াৎ। এই ত্রিপুরাগায়ত্রী সর্ব্বসিদ্ধিপ্রদায়িনী বলিয়া বিখ্যাত আছে॥

ভৈরবীর যন্ত্রান্তর এই—ঊর্দ্ধমুখ ত্রিকোণোপরি অধোমুখ ত্রিকোণ অঙ্কিত করিয়া তন্মধ্যে ক্লীঁ এই বীজ লিখিয়া ঐ

প্রবিলিখেৎ ব্লুংকারমাবেষ্টয়েৎ। স্ত্রীং বীজেন সমীরিতং ত্রিভুবনপ্রক্ষোভণং ত্রৈপুরং। যন্ত্রং পঞ্চমনোভবাত্মকমিদং সৌন্দর্য্যসম্পৎকরং। ইতি ত্রিপুরাযন্ত্রং॥

অথ শ্রীবিদ্যাযন্ত্রং। বিশেষং ধারণং যন্ত্রং প্রসঙ্গাৎ কথয়ামি তে। রেফহকারয়োর্ম্মধ্যে দেবীনামাভিমুখ্যকং। সাধ্যনামদ্বিতীয়ান্তং তস্যোর্দ্ধে বিলিখেন্মনুং। তত্রৈব মাতৃকাং সর্ব্বাং বিলিখেচ্চক্রবাহ্যতঃ। পঞ্চগব্যামৃতেনৈব মূলেন পরিবেষ্টয়েৎ। তত্র প্রাণং প্রতিষ্ঠাপ্য বিদ্যামষ্টোত্তরং শতং। তৎ স্পৃষ্ট্বা প্রজপেন্মন্ত্রং ন্যাসধ্যানপরায়ণঃ। হেম্নো মধ্যগতং কৃত্বা রজতস্যাথবা পুনঃ। করে ধৃত্বা জগদ্বশ্যং হৃদয়ে স্ত্রীষু বল্লভঃ। কণ্ঠে ধনং লভেদ্ভালে স্তম্ভনং জৃম্ভনং ভবেৎ। শিখায়াং মোক্ষমাপ্নোতি তস্মাদ্‌যত্নেন ধারয়েৎ॥

অথ গণেশযন্ত্রং। বীজং ষট্‌কোণমধ্যে স্ফুরদনলপুরে তারগং দিক্ষু লক্ষ্মীর্ম্মায়াকন্দর্পভূমীস্তদনু রসপুটেম্বালিখেদ্বীজষট্‌কং। তৎসন্ধিষ্বঙ্গমন্ত্রান্ বসুদলকমলে মূলমন্ত্রস্য বর্ণান্ শিষ্টান্ পত্রেষু বিদ্বান্ বিলিখতু গুণশশ্চান্ত্যমন্ত্যো পলাশে। আবীতং লিপিভিঃ ক্রমোৎক্রমবশাৎ পাশাঙ্কুশাভ্যামপি ভূবিম্বদ্বিতয়েন বেষ্টিতমিদং যন্ত্রং গণাধীশিতুঃ। লাক্ষাকুঙ্কুম-

বীজমধ্যে হ্রীঁ এই বীজ লিখিবে। পরে ষট্‌কোণে ঐঁ এই বীজ লিখিয়া ত্রিকোণদ্বয়ের সন্ধিস্থলে ব্লুঁ এই বীজ লিখিতে হইবে। পরে উহা স্ত্রীঁ এই বীজদ্বারা বেষ্টন করিবে। পঞ্চমনোভবাত্মক অর্থাৎ ক্লীঁ হ্রীঁ ঐঁ ব্লুঁ স্ত্রীঁ। এই বীজাত্মক ত্রিপুরাযন্ত্র হইতে ত্রিভুবন বিক্ষোভিত হয় এবং ইহাদ্বারা সৌন্দর্য্য ও ধনসম্পত্তি লাভ হইয়া থাকে॥

এক্ষণে প্রসঙ্গক্রমে শ্রীবিদ্যার ধারণযন্ত্র বলিতেছি। রেফ্ ও হকারের মধ্যে দেবী নাম লিখিয়া তাহার সম্মুখে দ্বিতীয়ান্ত সাধ্য নাম লিখিতে হইবে। তাহার উপরি মন্ত্র লিখিয়া ঐ শ্রীচক্রের বহির্দ্দেশ সমুদায় মাতৃকাবর্ণদ্বারা বেষ্টন করিতে হইবে। পরে পূজার সময় পঞ্চগব্য, পঞ্চামৃত ও লিখিত মূলমন্ত্রদ্বারা উহা পরিবৃত করিয়া তাহাতে দেবীর প্রাণপ্রতিষ্ঠাপূর্ব্বক ন্যাস ধ্যান প্রভৃতি দ্বারা পূজা সম্পন্ন করিতে হইবে। পরে ঐ যন্ত্র স্পর্শপূর্ব্বক অষ্টোত্তরশত মন্ত্র জপ করিবে। এই যন্ত্র সুবর্ণের মধ্যে অথবা রজতের মধ্যে স্থাপনপূর্ব্বক হস্তে ধারণ করিলে এই জগৎ বশীভূত হয়, হৃদয়ে ধারণ করিলে সাধক কামিনীর হৃদয়বল্লভ হইয়া থাকে, কণ্ঠে ধারণ করিলে ধনলাভ, কপালে ধারণ করিলে স্তম্ভন ও জৃম্ভন হইয়া থাকে। যিনি উহা শিখাতে ধারণ করেন, তিনি মোক্ষলাভ করিতে পারেন। অতএব এই যন্ত্র যত্নপূর্ব্বক ধারণ করা সাধকের অবশ্য কর্ত্তব্য॥

অতঃপর গণেশযন্ত্র কথিত হইতেছে। প্রথমতঃ উর্দ্ধমুখ ত্রিকোণ তদুপরি অধোমুখ ত্রিকোণ লিখিয়া এই ষট্‌কোণ মধ্যস্থিত প্রণবমধ্যে গাং এই গণেশবীজ লিখিয়া ঐ প্রণবের চতুর্দ্দিকে শ্রীঁ হ্রীঁ ক্লীঁ গ্লৌঁ এই মন্ত্র বিন্যাস করিতে হইবে। পরে তদ্বহিস্থ ছয় কোষ্ঠে ওঁ শ্রীঁ হ্রীঁ ক্লীঁ গ্লৌঁ গঁ এই ছয়টি বীজ লিখিতে হইবে। পরে ছয়টি সন্ধিস্থলে নমঃ, স্বাহা, বষট্, হুঁ, বৌষট্ ও ফট্, এই ছয়টি অঙ্গমন্ত্র লিখিবে। পরে পদ্মের অষ্টদলে তিন তিনটি মন্ত্রবর্ণ লিখিয়া অবশিষ্ট বর্ণ শেষদলে বিন্যাস করিবে। গণপ ১ তয়েব ২ রদব ৩ রদস ৪ র্ব্বজনং ৫ মে বশ ৬ মানয় ৭ স্বাহা ৮। এইরূপ বিভাগ করিয়া অষ্টদলে বিন্যাস করিতে হইবে। পরে উহা এক পংক্তি অনুলোম বর্ণদ্বারা ও এক পংক্তি বিলোম বর্ণদ্বারা বেষ্টন করিয়া তাহার বহির্ভাগে আং ক্রোঁ এই বর্ণদ্বারা বেষ্টন করিবে। এই যন্ত্র পুনর্ব্বার ভূপুরদ্বয়দ্বারা

রোচনামৃগমদৈর্ভূর্জ্জোদরে হেম্নি বা সংলিখ্যাভিবহন্ লভেত সকলৈঃ সংপ্রার্থনীয়াং শ্রিয়ং। উক্তং মহাগণপতের্ব্বিধানং সুরপূজিতং। সর্ব্বসিদ্ধিকরং পুংসাং সমস্তপুরুষার্থদং। ইতি গণেশযন্ত্রং ॥

অথ শ্রীরামযন্ত্রং। তারং মধ্যে বিলিখতু মনুং ষট্সু কোণেষু সন্ধিষঙ্গং মায়াং স্মরমপি বিলিখেৎ কোণগণ্ডেষু পশ্চাৎ। কিঞ্জল্কেষু স্বরগণমথো পত্রমধ্যেষু মালামন্ত্রস্যার্ণান্ গ্রহমুখমিতানষ্টমে পঞ্চবর্ণান্ ॥ দশাক্ষরেণ সংবেষ্ট্য কাদিবর্ণৈশ্চ ভূপুরে। দিগ্বিদিক্ষু লিখেদ্বীজং নরসিংহবরাহয়োঃ। নমো ভগবতে ক্রূয়াচ্চতুর্থ্যা রঘুনন্দনং। রক্ষোঘ্নবিষদায়ান্তে মধুরাদি সমীরয়েৎ। প্রসন্নবদনায়েতি পশ্চাদমিততেজসে। বলায় পশ্চাদ্রামায় বিষ্ণবে তদনন্তরং। প্রণবাদিনমোঽন্তোঽয়ং মালামন্ত্রঃ প্রকীর্ত্তিতঃ। ইতি শ্রীরামযন্ত্রং ॥

অথ নৃসিংহযন্ত্রং। বীজং সাধ্যসমন্বিতং প্রবিলিখেন্মধ্যেঽষ্টপত্রেষ্বথো মন্ত্রার্ণান্ শ্রুতিশো বিভজ্য বিলিখেল্লিপ্যা বহির্বেষ্টয়েৎ। বাহ্যে কোণগবীজরুদ্ধবসুধাগেহদ্বয়েনাবৃতং যন্ত্রং ক্ষুদ্রবিষগ্রহাময়রিপুপ্রধ্বংসনং শ্রীপ্রদং। ইতি নৃসিংহযন্ত্রং ॥

অথ গোপালযন্ত্রং। পিণ্ডং মূলেন বীতং দহনপুরযুগে কোণরাজৎ ষড়র্ণং কুর্য্যাৎ পদ্মং দশার্ণস্ফুরিতদশদলং কামবীজেন বীতং। পদ্মং কিঞ্জল্কসংস্থং স্মরবিকৃতিদলপ্রোল্লসৎ

বেষ্টন করিতে হইবে। লাক্ষা, কুঙ্কুম, গোরোচনা ও মৃগমদদ্বারা ভূর্জপত্রে এই যন্ত্র লিখিয়া সুবর্ণমধ্যে স্থাপনপূর্ব্বক ধারণ করিলে সাধক সকলের প্রার্থনীয় লক্ষ্মী লাভ করিতে পারেন। মহাগণপতির এই যন্ত্রবিধান কথিত হইল। ইহা দেবগণেরও পূজ্য, সর্ব্বসিদ্ধিকর ও নিখিল পুরুষার্থপ্রদায়ক ॥

অনন্তর শ্রীরামযন্ত্র কথিত হইতেছে—মধ্যে প্রণব লিখিয়া ষট্কোণে রাং রামায় নমঃ এই মন্ত্র লিখিতে হইবে। অনন্তর ষট্সন্ধিস্থলে নমঃ, স্বাহা, বষট্, হুঁ, বৌষট্ ও ফট্, এই ষড়ঙ্গমন্ত্র লিখিয়া এবং কোণ গণ্ডে হ্রীঁ ক্লীঁ এই মন্ত্র লিখিতে হইবে। পরে কিঞ্জল্কে দুই দুইটি স্বরবর্ণ লিখিয়া অষ্টদলপদ্মের পত্রে মালামন্ত্র লিখিবে। পরন্তু শেষ পত্রে ঐ মালামন্ত্রের শেষপঞ্চবর্ণ লিখিতে হইবে। অন্যান্য পত্রে ছয় ছয়টি করিয়া বর্ণবিন্যাস থাকিবে। মালামন্ত্র যথা ওঁ নমো ভগবতে রঘুনন্দনায় রক্ষোঘ্নবিষদায় মধুরপ্রসন্নবদনায় অমিততেজসে বলায় রামায় বিষ্ণবে নমঃ। পরে দশাক্ষর মন্ত্রদ্বারা বেষ্টনপূর্ব্বক উহা মাতৃকাবর্ণদ্বারা পরিবৃত করিবে। উহার বহির্ভাগে ভূপুর লিখিয়া উহার চতুর্দ্দিকে ক্ষ্রৌঁ এই নৃসিংহমন্ত্র এবং চতুষ্কোণে হুঁ এই বরাহমন্ত্র লিখিবে ॥

অনন্তর নৃসিংহযন্ত্র কথিত হইতেছে। মধ্যস্থলে বীজ ও সাধ্যনামাদি লিখিয়া অষ্টদলে উগ্রং বীরং মহাবিষ্ণুং জ্বলন্তং সর্ব্বতোমুখং নৃসিংহং ভীষণং ভদ্রং মৃত্যুমৃত্যুং নমাম্যহং এই মন্ত্রের চারি চারিটি বর্ণবিন্যাস করিতে হইবে। তাহার চতুর্দ্দিকে মাতৃকাবর্ণদ্বারা পরিবৃত করিবে। তাহার বহির্ভাগে দুইটি ভূপুর লিখিয়া উহার প্রত্যেক কোণে ক্ষ্রৌঁ এই মন্ত্র লিখিতে হইবে। এই যন্ত্রদ্বারা ক্ষুদ্র, বিষ, গ্রহ, আময়, শত্রুধ্বংস ও লক্ষ্মীলাভ হয় ॥

এক্ষণে গোপালযন্ত্র কথিত হইতেছে। গ্লৌঁ এই পিণ্ডমন্ত্র ক্লীঁ গোপীজন বল্লভায় স্বাহা এই মন্ত্রদ্বারা পরিবৃত করিতে হইবে। পরে ঊর্দ্ধমুখ ত্রিকোণোপরি অধোমুখ ত্রিকোণ বিন্যাস করিয়া ষট্কোণে ক্লীঁ কৃষ্ণায় স্বাহা, এই মন্ত্রের

ষোড়শার্ণং কিঞ্জল্কং ব্যঞ্জনাঢ্যং বিকৃতিযুগদলেষর্পিতানুষ্টুবর্ণং ॥ পাশাঙ্কুশাভ্যামাবীতং ক্ষৌণী-পুরযুগাত্রিষু। অষ্টাক্ষরেণ লসিতং যন্ত্রং গোপালদৈবতং। ধর্ম্মার্থকামফলদং সর্ব্বরক্ষাকরং পরং। পঞ্চান্তকো ধরাসংস্থো মনুবিন্দুবিভূষিতঃ। পিণ্ডবীজমিদং প্রোক্তং সর্ব্বসিদ্ধিকরং পরং। স্মরঃ কৃষ্ণায় ঠদ্বন্দ্বং ষড়র্ণোমনুরীরিতঃ। গোপীজনান্তে প্রবদেদ্বল্লভায়াগ্নিবল্লভা। অয়ং দশাক্ষরোমন্ত্রো দৃষ্টাদৃষ্টফলপ্রদঃ। প্রণবং হৃদয়ং কৃষ্ণং ঙেন্তমুক্ত্বা ততঃপরং। তাদৃশং দেবকীপুত্রং হুঁ ফট্ স্বাহা সমন্বিতং। ষোড়শাক্ষরমন্ত্রোঽয়ং গোবিন্দস্য জগৎপতেঃ। পিণ্ডং রতিপতের্ব্বীজং নমো ভগবতে ততঃ। নন্দপুত্রায় বালাদিবপুষে শ্যামলায় চ। গোপী-জনপদস্যান্তে বল্লভায় দ্বিঠাবধিঃ। অনুষ্টুপ্ মন্ত্র আখ্যাতো গোপালস্য জগৎপতেঃ। অনঙ্গঃ কৃষ্ণগোবিন্দৌ ঙেন্তাবষ্টাক্ষরো মনুঃ। ইতি গোপালযন্ত্রং ॥

অথ শ্রীকৃষ্ণযন্ত্রং। প্রাক্প্রত্যগ্দক্ষিণোদগ্বিধিবদভিলিখেৎ স্পষ্টরেখাচতুষ্কং কোণো-দ্যচ্ছূলযুক্তং বলয়যুগযুতং মধ্যপূর্ব্বং তদন্তং। শ্লোকস্যার্ণান্ পুরস্তাদ্বসুপদবিবরেম্বষ্টবর্ণং লিখিত্বা তদ্বাহ্যে দ্বাদশার্ণৈস্তদনু পরিবৃতং দেবকীপুত্রমন্ত্রং। তং স্তকী দেবদেবেতং তং বেদে ববতোবতং। তং বতো রূঢ়তো খ্যাতং তং খ্যাতো দেবকীসুতং। লিখিতং ভূর্জ্জপত্রাদৌ যন্ত্রমেতদ্যথাবিধি। বিধৃতং বাহুনা নিত্যং সর্ব্বকামফলপ্রদং। পলাশবৃক্ষফলকে লিখিতং সাধুসাধিতং। গোস্থানে নিখনেদেতৎ গবাং বৃদ্ধির্ভবেত্তদা। ইতি কৃষ্ণযন্ত্রং ॥

এক একটি বর্ণবিন্যাস করিবে, উহার বহির্দ্দেশে দশদল পদ্ম অঙ্কিত করিয়া গোপীজনবল্লভায় স্বাহা, এই দশার্ণমন্ত্র দশদলে বিন্যাস করিতে হইবে। ঐ দশদলের প্রত্যেক সন্ধি স্থলে ক্লীঁ এই কামবীজ লিখিবে। পরে ষোড়শদল পদ্ম অঙ্কিত করিয়া ষোড়শ কিঞ্জল্কে ষোড়শস্বর বিন্যাসপূর্ব্বক ষোড়শ পত্রে ওঁ নমঃ কৃষ্ণায় দেবকীপুত্রায় হুঁ ফট্ স্বাহা এই ষোড়শাক্ষর মন্ত্র লিখিতে হইবে। ইহার বহির্দ্দেশে দ্বাত্রিংশদ্দল অঙ্কিত করিয়া তাহার কিঞ্জল্কে ব্যঞ্জনবর্ণ বিন্যাসপূর্ব্বক অনুষ্টুপ্মন্ত্রের এক একটি বর্ণ এক দলে বিন্যাস করিতে হইবে। অনুষ্টুপ্মন্ত্র যথা গ্লৌঁ ক্লীঁ নমো ভগবতে নন্দপুত্রায় বালবপুষে শ্যামলায় গোপীজনবল্লভায় স্বাহা। অনন্তর এই যন্ত্র আং ক্রোঁ এই মন্ত্রদ্বারা পরিবৃত করিয়া ভূপুরদ্বয় বিন্যাস পূর্ব্বক ক্লীঁ কৃষ্ণায় গবিন্দায় এই অষ্টাক্ষরমন্ত্র তাহাতে বিন্যাস করিতে হইবে। এই গোপালযন্ত্রদ্বারা সর্ব্ববিধ বিপদ হইতে রক্ষা হইতে পারে এবং ধর্ম্মার্থ কামরূপ পুরুষার্থলাভ হয় ॥

অতঃপর কৃষ্ণযন্ত্র কথিত হইতেছে।—পূর্ব্ব, পশ্চিমে ও উত্তর দক্ষিণে দুই দুইটি করিয়া আটটি রেখা অঙ্কিত করিতে হইবে। চারি কোণে চারিটি রেখা অঙ্কিত করিয়া মধ্যে ও অন্তে দুইটি বলয় অঙ্কিত করিতে হইবে, এই যন্ত্র মধ্যে "তংস্তকী দেবদেবেতং তংবেদে ববতোবতং। তংবতো রূঢ়তো খ্যাতং তংখ্যাতো দেবকীসুতং।" এই অনুষ্টুপ্মন্ত্র পদ্মবন্ধ রীতি অনুসারে লিখিয়া পশ্চাৎ অষ্টকোষ্ঠবিবরে 'ক্লীঁ কৃষ্ণায় গোবিন্দায়' এই অষ্টবর্ণ বিন্যাস করিবে। এই যন্ত্রের বহির্দ্দেশে 'ওঁ নমো ভগবতে বাসুদেবায়' এই দ্বাদশাক্ষর মন্ত্রদ্বারা বেষ্টন করিবে। এই কৃষ্ণযন্ত্র ভূর্জ্জপত্রাদিতে লিখিয়া যথাবিধি নিয়ত বাহুতে ধারণ করিলে সমুদায় কামনা পূর্ণ হয়। পলাশবৃক্ষ ফলকে এই যন্ত্র অঙ্কিত করিয়া গোগৃহে নিখাত করিলে গোসমুদায় বৃদ্ধি প্রাপ্ত হয় ॥

অথ শিবযন্ত্রং। তত্রাদৌ ষট্‌কোণমণ্ডলং কৃত্বা তদন্তঃ সাধ্যনামযুক্তং প্রাসাদবীজং বিলিখ্য ষট্‌কোণেষু প্রণবসহিতপঞ্চাক্ষরবর্ণান্ বিলিখ্য বিবরেষু ষড়ঙ্গমন্ত্রাংস্তদ্বহিঃ পঞ্চদলানি বিরচর্য্য দলেষু ওঁ ঈশানায় নমঃ ওঁ তৎপুরুষায় নমঃ। ওঁ অঘোরায় নমঃ। ওঁ সদ্যোজাতায় নমঃ ওঁ বামদেবায় নমঃ। ইতি পঞ্চমন্ত্রান্ প্রাগাদিক্রমেণ লিখেৎ। তদ্বহিরষ্টদলানি রচয়িত্বা দলেষু মাতৃকাষ্টবর্ণান্ লিখেৎ। তদ্বহির্বৃত্তং ত্র্যম্বকেন বেষ্টয়েৎ। এতদ্‌যন্ত্রং জপহোমাদিনা সংপূজ্য ধারয়েৎ আয়ুরারোগ্যৈশ্বর্য্যাদিসিদ্ধির্ভবতি। ইতি শিবযন্ত্রং॥

অথ মৃত্যুঞ্জয়যন্ত্রং। মধ্যে সাধ্যাক্ষরাঢ্যং ধ্রুবমভিবিলিখেন্মধ্যমং দিগ্‌দলেষু কোণেম্বন্ত্যং মনোস্তৎ ক্ষিতিভবনমথো দিক্ষু চন্দ্রং বিদিক্ষু। টান্তং যন্ত্রং তদুক্তং সকলভয়হরং ক্ষেড় ভূতাপমৃত্যুর্ব্ব্যাধিব্যামোহদুঃখপ্রশমনমুদিতং শ্রীপদং কীর্ত্তিদায়ি॥

অথ কালীযন্ত্রং। তত্র যামলে—আদ্যং বীজং সসাধ্যং প্রথমবসুগৃহে তদ্বহিশ্চাষ্টকোণে পূর্ব্বাদ্যঞ্চাষ্টবীজং তদনু বসুগৃহদ্বন্দ্বকে বীজষট্‌কং। কিঞ্জল্কে তৎস্বরাঢ্যং বসুদলবিবরে স্বাহয়া বীজষট্‌কং কূর্চ্চাভ্যামেব বীতং ক্ষিতিগৃহযুগয়োরন্তরে যন্ত্ররাজং। দেবীবীজত্রয়ং তৎ প্রতিদিশমপরং শক্তিবীজদ্বয়ং তৎ কোণে কোণে লিখেদ্‌যস্ত্রিজগতি স গুরুঃ শঙ্করস্যাপি বিষ্ণোঃ॥

তৎপর শিবযন্ত্র কথিত হইতেছে।—প্রথমতঃ ষট্‌কোণ মণ্ডল লিখিয়া তন্মধ্যে হৌঁ এই প্রাসাদ বীজ ও সাধ্যনাম লিখিতে হইবে। পরে ষট্‌কোণে 'ওঁ নমঃ শিবায়' এই ষড়ক্ষর মন্ত্রের এক এক বর্ণ লিখিয়া ঐ ষট্‌কোণ বিবরে নমঃ, স্বাহা, বষট্‌, হুঁ, বৌষট্‌ ও ফট্‌ এই ষড়ঙ্গমন্ত্র লিখিতে হইবে। ইহার বহির্দ্দেশে পঞ্চদল পদ্ম লিখিয়া এক এক দলে ওঁ ঈশানায় নমঃ, ওঁ তৎপুরুষায় নমঃ, ওঁ অঘোরায় নমঃ, ওঁসদ্যোজাতায় নমঃ, ওঁ বামদেবায় নমঃ। এই পাঁচটি মন্ত্র পূর্ব্বাদি ক্রমে লিখিবে। ইহার বহির্দ্দেশে অষ্টদলপদ্ম অঙ্কিত করিয়া তাহার প্রত্যেক দলে মাতৃকাবর্ণের অষ্টবর্গের এক একবর্গ লিখিবে। পরে ত্র্যম্বকমন্ত্রদ্বারা এই যন্ত্র বেষ্টন করিতে হইবে। ত্র্যম্বকমন্ত্র যথা—'ওঁ ত্র্যম্বকং যজামহে সুগন্ধিং পুষ্টিবর্দ্ধনং উর্ব্বারুক মিব বন্ধনান্মৃত্যোর্মুক্ষীয় মামৃতাৎ।' পূজা, জপ ও হোমপূর্ব্বক এই যন্ত্র ধারণ করিলে আয়ু, আরোগ্য ও ঐশ্বর্য্যলাভ হয়॥

ততঃপর মৃত্যুঞ্জয়যন্ত্র কথিত হইতেছে। প্রথমতঃ মধ্যস্থলে প্রণব মধ্যে সাধ্যাক্ষর লিখিয়া অষ্টদল পদ্মের প্রত্যেক দলে জুং জুং এবং কোণ দলে সঃ এই মন্ত্র লিখিবে। অনন্তর ভূপুর অঙ্কিত করিয়া তাহার চতুর্দ্দিকে সং ও চতুষ্কোণে ঠং এইবর্ণবিন্যাস করিতে হইবে। এই যন্ত্র ধারণ করিলে সমুদায় ভয় বিদূরিত হয়। গ্রহপীড়া, ভূতভয়, অপমৃত্যুভয়, ব্যাধিভয়, ব্যামোহভয়, ও কোন দুঃখের শঙ্কা থাকে না। এই যন্ত্র ধারণ করিলে লক্ষ্মী ও কীর্ত্তিবৃদ্ধি হয়॥

এক্ষণে কালীযন্ত্র বর্ণিত হইতেছে। রুদ্রজামলে লিখিত আছে যে, প্রথম ত্রিকোণ মধ্যে আদিবীজ ও সাধ্যাক্ষর লিখিয়া তাহার বহির্দ্দেশে অষ্টকোণে আদ্যবীজ লিখিতে হইবে। তদ্‌বাহে ত্রিকোণদ্বন্দ্বে ছয়টী আদ্যবীজ লিখিবে, ইহার বহির্ভাগে অষ্টদল লিখিয়া তাহার অষ্ট কিঞ্জল্কে দুই দুইটী স্বরবর্ণ বিন্যাসপূর্ব্বক অষ্টদলে স্বাহার সহিত বীজ ষট্‌ক লিখিতে হইবে। পরে ইহা দুই পংক্তি কূর্চ্চবীজদ্বারা বেষ্টন করিয়া তাহার বহির্দ্দেশে দুইটি ভূপুর লিখিবে এই ভূপুরের

অথ শান্তিকাদৌ তারাধারণযন্ত্রং। তদুক্তং ফেৎকারিণীয়ে—যোনিযুগ্মে লিখেন্মন্ত্রং মন্ত্রী হেমশলাকয়া। ক্লীবহীনান্ দীর্ঘবর্ণান্ ষট্‌কোণে বিলিখেত্ততঃ। অষ্টপত্রেষ্বষ্টবর্ণান্ তদ্বহির্ভূপুরদ্বয়ং। অষ্টবজ্রং ভূপুরে চ বিলিখ্য সাধকোত্তমঃ। সুবর্ণপট্টে ভূর্জ্জে বা রৌপ্যে বাপ্যথ সুব্রতে। বিলিখেদ্ধেমলেখন্যা গন্ধাষ্টকসমন্বিতঃ। দূর্ব্বাকাণ্ডেন চালিখ্য কুশমূলেন বা পুনঃ॥ একবীরাকল্পে। বেষ্টিতং পীতবস্ত্রেণ জতুনা পরিবেষ্টয়েৎ। বধ্নীয়াৎ পট্টসূত্রেণ শিশূনাং কণ্ঠভূষণং। স্ত্রীণাং বামভুজে চৈবমন্যেষাং দক্ষিণে ভুজে। বন্ধ্যাপি লভতে পুত্রং নির্দ্ধনো ধনবান্ ভবেৎ। ইমাং রক্ষাং পুরা বদ্ধা জ্ঞানার্থং গোতমাদিভিঃ। প্রীত্যর্থং পার্থিবৈশ্চান্যৈঃ সংগ্রামে জয়কাঙ্ক্ষিভিঃ। অস্যার্থঃ। যোনিযুগ্মে ষট্‌কোণে। তন্মধ্যে হেমশলাকাদিনা ভূর্জ্জপত্রাদৌ কুঙ্কুমগোরোচনারক্তচন্দন-জটামাংসীং সমাংশং বিধায় পংক্তিক্রমেণ মূলমন্ত্রং লিখিত্বা তস্য হৃল্লেখারেফমধ্যে অমুকস্য রক্ষাং কুরু কুরু অমুকীনাং শুভং পুত্রমুৎপাদয় ইতি বা। অস্য জ্ঞানং কুরু কুরু ইত্যাদি বা সাধ্যসহিতং বিলিখ্য ষট্‌কোণে ক্লীবহীনান্ আ ঈ ঊ ঐ ঔ অঃ ইত্যেকৈকং লিখেৎ। তদুক্তং স্বরাণাং মধ্যগং যচ্চ তচ্চতুষ্কং নপুংসকমিতি। অষ্টপত্রেষ্বষ্টবর্ণান্ ঐঁ হ্রীঁ ওঁ ঐঁ হ্রীঁ ফট্ স্বাহেতি লিখেৎ। তদুক্তং বাগ্‌ভবং কুলদেবীঞ্চ তারকং বাগ্‌ভবং তথা। হৃল্লেখা চাস্ত্রমন্ত্রান্তে বহ্নিজায়াবধির্ম্মনুঃ। অষ্টাক্ষরোমনুঃ প্রোক্তো মন্ত্রাণাং সার ঈরিতঃ॥

অথ যন্ত্রলিখনদ্রব্যং। কাশ্মীর-রোচনা-লাক্ষা-মৃগেভমদ-চন্দনৈঃ। বিলিখেদ্ধেমলেখন্যা

চতুর্দ্দিকে আদ্যবীজ এবং চতুষ্কোণে মায়াবীজদ্বয় বিন্যাস করিবে। যিনি এই যন্ত্র ধারণ করেন, তিনি বিষ্ণু বা শঙ্করেরও গুরুতুল্য॥

অতঃপর শান্তিকাদিকার্য্যের নিমিত্ত তারার ধারণযন্ত্র কথিত হইতেছে।—ত্রিকোণদ্বয়মধ্যে সুবর্ণ শলাকাদ্বারা সুবর্ণপট্ট, রৌপ্যফলক অথবা ভূর্জ্জপত্র প্রভৃতিতে কুঙ্কুম, গোরোচনা, রক্তচন্দন, জটামাংসী এই সমুদায় দ্রব্য সমানাংশে লইয়া পংক্তি ক্রমে মূলমন্ত্র লিখিতে হইবে। ঐ মূলমন্ত্রের হৃল্লেখা ও রেফের মধ্যে "অমুকের অমুক রক্ষা কর, অমুকীর উত্তম পুত্র উৎপাদ করিয়া দেও, অমুককে জ্ঞানবান্ কর" ইত্যাদি সাধ্যনাম লিখিয়া ষট্‌কোণে আ, ঈ, ঊ, ঐ, ঔ, অঃ এই ছয়টী দীর্ঘ স্বর বিন্যাস করিতে হইবে। পরে অষ্টদলে 'ঐঁ, হ্রীঁ, ওঁ, ঐঁ, হ্রীঁ, ফট্, স্বা ও হা' এই অষ্টবর্ণ লিখিবে। ইহার বহির্দ্দেশে ভূপুরদ্বয় লিখিয়া তাহার অষ্টকোণে বজ্রবিন্যাস করিতে হইবে। হেমলেখনীর অভাবে দূর্ব্বাকাণ্ডদ্বারা অথবা কুশমূলদ্বারা এবং গন্ধাষ্টক দিয়া যন্ত্র অঙ্কিত করা যাইতে পারে। একবীরাকল্পে কথিত আছে যে, পীতবস্ত্র ও যতুদ্বারা বেষ্টনপূর্ব্বক রক্তসূত্রদ্বারা বন্ধন করিয়া শিশুদিগের কণ্ঠে, রমণীদিগের বামহস্তে, পুরুষদিগের দক্ষিণ হস্তে ধারণ করিতে হইবে। এই যন্ত্রধারণ করিলে বন্ধ্যা পুত্র লাভ করে, নির্ধন ব্যক্তি ধনবান্ হয়। পূর্ব্বে গৌতম প্রভৃতি ঋষিগণ জ্ঞানলাভের নিমিত্ত এবং বিজয়াভিলাষী রাজগণ জয়লাভের নিমিত্ত এই রক্ষা কবচ ধারণ করিয়াছিলেন॥

অতঃপর যন্ত্রলিখন দ্রব্য কথিত হইতেছে। কাশ্মীর, গোরোচনা, লাক্ষা, মৃগমদ, চন্দন এই সমুদায় দিয়া হেম-

যন্ত্রাণি তানি দেশিকঃ। ভূমিস্পৃষ্টং সবস্পৃষ্টং দগ্ধং নির্ম্মাল্যসঙ্গতং। বিদীর্ণং লঙ্ঘিতং মন্ত্রী যন্ত্রং নৈব চ ধারয়েৎ। সৌবর্ণে রজতে পত্রে ভূর্জ্জে বা সমাগালিখেৎ। অথবা তাম্রপত্রে বা গুটিকাং কৃত্য ধারয়েৎ। যাবজ্জীবং স্থবর্ণে স্যাদ্রৌপ্যে বিংশতিবার্ষিকং। ভূর্জ্জে দ্বাদশ-বর্ষাণি তদর্দ্ধং তাম্রপট্টকে। ইতি যন্ত্রলেখনদ্রব্যং॥

অথ প্রয়োগানন্তরং শাস্ত্যদকস্নানং। তদ্‌যথা সুরাস্ত্বামভিষিঞ্চন্তু ব্রহ্মবিষ্ণুমহেশ্বরাঃ। বাসুদেবো জগন্নাথস্তথা সঙ্কর্ষণো বিভুঃ। প্রদ্যুম্নশ্চানিরুদ্ধশ্চ ভবন্তু বিজয়ায় তে। আখণ্ডলো-ঽগ্নির্ভগবান্ যমো বৈ নির্ঋতিস্তথা। বরুণঃ পবনশ্চৈব ধনাধ্যক্ষস্তথা শিবঃ। ব্রহ্মণা সহিতা হ্যেতে দিক্‌পালাঃ পান্তু বঃ সদা। কীর্ত্তির্লক্ষ্মীর্ধৃতির্মেধা পুষ্টিঃ শ্রদ্ধা ক্ষমা মতিঃ। বুদ্ধির্লজ্জা বপুঃ শান্তির্মায়া নিদ্রা চ ভাবনা। এতাস্ত্বামভিষিঞ্চন্তু দেবপত্ন্যঃ সমাগতাঃ। আদিত্য-শ্চন্দ্রমা ভৌমো বুধজীবসিতার্কজাঃ। এতে ত্বামভিষিঞ্চন্তু রাহুঃ কেতুশ্চ তর্পিতাঃ। দেব-দানবগন্ধর্ব্বা যক্ষরাক্ষসপন্নগাঃ। ঋষয়ো মুনয়ো গাবো দেবমাতরএব চ। দেবপত্ন্যো ধ্রুবা নাগা দৈত্যাশ্চাপ্সরসোঽঙ্গনাঃ। অস্ত্রাণি সর্ব্বশস্ত্রাণি রাজানো বাহনানি চ। ঔষধানি চ রত্নানি কালস্যাবয়বাশ্চ যে। সরিতঃ সাগরাঃ শৈলাস্তীর্থানি জলদা নদাঃ। এতে ত্বামভি-ষিঞ্চন্তু ধর্ম্মকামার্থসিদ্ধয়ে। ইতি বশিষ্ঠসংহিতোক্তাভিবেকমন্ত্রাঃ॥

অথাত্র সংক্ষেপতঃ সর্ব্বাসাং দেবতানাং নিত্যপূজাবিধির্লিখ্যতে। তদুক্তং যামলে।

লেখনীদ্বারা যন্ত্র লিখিতে হইবে। ভূমীস্পৃষ্ট, শবস্পৃষ্ট, নির্ম্মাল্যসংসৃষ্ট, বিদীর্ণ ও লঙ্ঘিত এই সমুদায় যন্ত্র ধারণ করা সাধকের কর্ত্তব্য নহে। সুবর্ণপাত্র, রজতপাত্র, ভূর্জ্জপত্র অথবা তাম্রপট্টে যন্ত্র লিখিয়া গুটিকা করিয়া ধারণ করিতে হইবে। সুবর্ণলিখিত যন্ত্র যাবজ্জীবন, রৌপ্যলিখিত যন্ত্র বিংশতি বৎসর, ভূর্জ্জপত্রলিখিত যন্ত্র দ্বাদশবৎসর এবং তাম্রপট্টে লিখিত যন্ত্র ছয়বৎসর ধারণ করিতে পারাযায়॥

এক্ষণে প্রয়োগানন্তর শান্ত্যুদক স্নান মন্ত্র কথিত হইতেছে। ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর এবং অন্যান্য দেবগণ তোমাকে অভিষিক্ত করুন। বাসুদেব, জগন্নাথ, বিভু সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ ইহাঁরা তোমাকে বিজয়ী করুন। আখণ্ডল ভগ-বান্ অগ্নি, যম, নির্ঋতি, বরুণ, পবন, ধনাধ্যক্ষ, শিব, ব্রহ্মা ও দিক্‌পালগণ ইহাঁরা সকলে তোমাকে রক্ষা করুন। কীর্ত্তি, লক্ষ্মী, ধৃতি, মেধা, পুষ্টি, শ্রদ্ধা, ক্রিয়া, মতি, বুদ্ধি, লজ্জা, বপু, শান্তি, মায়া, নিদ্রা, ভাবনা এই সমুদায় দেবপত্নী সমাগতা হইয়া তোমাকে অভিষিক্ত করুন। আদিত্য, চন্দ্র, মঙ্গল, বুধ, বৃহস্পতি, শুক্র, শনি, রাহু ও কেতু ইহাঁরা তর্পিত হইয়া তোমাকে অভিষিক্ত করুন। দেবগণ, দানবগণ, গন্ধর্ব্বগণ, যক্ষগণ, রাক্ষসগণ, পন্নগগণ, ঋষিগণ, মুনি-গণ, ধেনুগণ, দেবমাতৃকাগণ, দেবপত্নীগণ, বৃক্ষগণ, নাগগণ, দৈত্যগণ, অপ্সরগণ, অস্ত্রগণ, সমুদায় শস্ত্রগণ, রাজগণ, বাহনগণ, ঔষধগণ, রত্নগণ, কলাকাষ্ঠাপ্রভৃতি কালাবয়বগণ, সরিদ্‌গণ, সাগরগণ, নদগণ, জলদগণ, তীর্থগণ ও শৈলগণ ইহারা সকলে তোমার সর্ব্বকামনা ও অর্থসিদ্ধির নিমিত্ত অভিষিক্ত করুন। বশিষ্ঠসংহিতোক্ত অভিবেক মন্ত্রে অভিষেক করিবে॥

অতঃপর সর্ব্বদেবতার সংক্ষেপ নিত্য পূজাবিধান লিখিত হইতেছে। জামলে কথিত আছে যে,—সর্ব্বাগ্রে

আদারষ্যাদিকন্যাসঃ করশুদ্ধিস্ততঃ পরং। অঙ্গুলিব্যাপকন্যাসৌ হৃদাদিন্যাস এব চ। তালত্রয়ঞ্চ দিগ্বন্ধঃ প্রাণায়ামস্ততঃ পরং। ধ্যানপূজাজপশ্চেতি সর্ব্বতন্ত্রেষ্বয়ং ক্রমঃ। পূজা চ মূলদেবতায়া এব মাতৃকান্যাসোপ্যাবশ্যকস্তথাচ। জপার্থং সর্ব্বমন্ত্রাণাং বিন্যাসঞ্চ লিপের্ব্বিনা। কৃতং তন্নিষ্ফলং বিদ্যাত্তস্মাদাদৌ লিপিং ন্যসেৎ। শ্রীবিদ্যায়াস্ত সংক্ষেপঃ। তদুক্তং স্বতন্ত্রতন্ত্রে। পূজাবিশেষান্ দেবেশি শৃণু নিত্যক্রমোদিতান্। অশক্তানাস্তু বিস্তারে তথা চাপৎসু শস্যতে। অন্যথানর্থকারি স্যাৎ সংক্ষেপার্চ্চনমীশ্বরি। হেতিভির্ম্মধ্যমাদ্যং স্যাৎ দ্বিতীয়ং নবযোনিষু। চতুর্দ্দশারা মধ্যান্যা চতুর্থং প্রোক্তরূপতঃ। পঞ্চমং সর্ব্বদুঃখার্ত্তিনাশনং বাঞ্ছিতপ্রদং। অস্যার্থঃ। অশক্তানাং হেতিভির্ম্মধ্যমাদ্যং স্যাৎ। হেতিচতুষ্টয়সহিতদেবতাচতুষ্টয়ার্চ্চনং। পাশাঙ্কুশধনুর্ব্বাণা হেতয়ঃ। দেবতাস্তু। কামেশ্বরী বজ্রেশ্বরী ভগমালিনী শ্রীমহাত্রিপুরসুন্দরী দেবতাচতুষ্টয়ার্চ্চনরূপমেতদাদ্যার্চ্চনমিত্যর্থঃ। দ্বিতীয়মাহ নবযোনিষ্বিতি। বশিন্যাদিমধ্যমান্তমিতি। তৃতীয়ার্চ্চনমাহ চতুর্দ্দশারচক্রস্থিতসর্ব্বসংক্ষোভিণ্যাদিমধ্যমান্তা সপর্য্যা তৃতীয়া চতুর্থং প্রোক্তরূপত ইতি। তত্র প্রোক্তরূপেণেত্যর্থঃ। ষোড়শদলানি মধ্যমান্তমিতি যাবৎ। পঞ্চমং ভূগৃহাদিমধ্যমান্তমিতি যাবৎ। ইতি পঞ্চপ্রকারার্চ্চা প্রোক্তা সর্ব্বার্থসিদ্ধিদা। তত্রাদৌ ভূতশুদ্ধিপ্রাণায়ামপুরঃসরং করশুদ্ধ্যাসনচতুষ্টয়াঙ্গবশিন্যাদিন্যাসচতুষ্টয়ং বিধায় বালয়া অর্ঘ্যদ্বয়ং সংশোধ্য ষড়াসনবিদ্যয়া পীঠপূজাং বিধায় বিন্দৌ হৃল্লেখয়া পরচিতিমাবাহ্য যথাশক্ত্যুপচারৈরভ্যর্চ্চ্য পূর্ব্ববৎ সর্ব্বভূতবলিং দত্ত্বা জপৈঃ স্তোত্রৈঃ সন্তোষয়েদিতি। তদুক্তং নবরত্নেশ্বরে—

---

ঋষ্যাদিন্যাস, পরে করশুদ্ধি, অঙ্গুলিন্যাস, ব্যাপকন্যাস, হৃদাদিন্যাস, তালত্রয়, দিক্‌বন্ধন, প্রাণায়াম, ধ্যান, পূজা, জপ এই সমুদয় ক্রমশঃ করিতে হইবে। সমুদয় তন্ত্রের মতানুসারেই এই বিধি বিহিত হইয়াছে, পরন্তু এই সংক্ষেপপূজা মূল দেবতা ব্যতীত অন্যের নহে, এস্থলে মাতৃকান্যাস অবশ্য কর্ত্তব্য, তথাচ সর্ব্বমন্ত্র জপের নিমিত্ত মাতৃকান্যাস ব্যতিরেকে যাহা যাহা করা হইবে, তৎসমুদাই নিষ্ফল হইবে। সুতরাং সর্ব্বস্থলেই সর্ব্বাগ্রে মাতৃকান্যাস করা কর্ত্তব্য।

অনন্তর শ্রীবিদ্যার সংক্ষেপ পূজা কথিত হইতেছে। স্বতন্ত্রতন্ত্রে কথিত আছে যে, দেবেশি! নিত্য অর্চ্চনার নিমিত্ত পূজা বিশেষ বলিতেছি, শ্রবণ কর। যাহারা বিস্তারিত পূজায় অসমর্থ এবং যাহারা বিপদ্‌গ্রস্ত, তাহাদের পক্ষেই এই সংক্ষেপপূজা প্রশংসনীয় এতদ্ভিন্ন অন্যে সংক্ষেপপূজা করিলে অনর্থ ঘটিবার সম্ভাবনা। অস্ত্র-চতুষ্টয় সহিত কামেশ্বরী, বজ্রেশ্বরী, ভগমালিনী, শ্রী মহাত্রিপুর-সুন্দরী এই দেবতা চতুষ্টয়ের অর্চ্চনা মধ্যে করিতে হইবে, ইহাই আদ্যার্চ্চন। নবযোনিতে বশিনী প্রভৃতি মধ্যমা পর্য্যন্ত অর্চ্চনা করিবে, ইহাই দ্বিতীয়ার্চ্চন। চতুর্দ্দশার চক্রস্থিত সর্ব্ব-সংক্ষোভিণী প্রভৃতি মধ্যমা পর্য্যন্ত অর্চ্চনাই তৃতীয়ার্চ্চনা, চতুর্থার্চ্চনাও উক্ত প্রকার, অর্থাৎ ষোড়শদল হইতে আরম্ভ করিয়া মধ্যমা পর্য্যন্ত পূজা করিতে হইবে। ভূগৃহ হইতে আরম্ভ করিয়া মধ্যমা পর্য্যন্ত অর্চ্চনাই পঞ্চমার্চ্চনা, ইহা দ্বারা সমুদায় দুঃখ বিদূরিত হয় ও সমুদায় অভীষ্ট ফল প্রাপ্ত হওয়া যায়। এই পঞ্চপ্রকার অর্চ্চনাদ্বারা সমুদায় সিদ্ধিলাভ হইতে পারে। পরন্তু সর্ব্বাগ্রে ভূতশুদ্ধি, প্রাণায়াম ও করশোধনপূর্ব্বক আসন-চতুষ্টয়ের অঙ্গ-স্বরূপ বশিন্যাদি ন্যাস

ন্যাসত্রয়ং সমাপাদ্য চক্রপূজাসনেন বৈ। বালয়ার্ঘ্যং সমাপাদ্য হৃল্লেখামনুনা শিবে। চক্র-মধ্যে সমাবাহ্য সংক্ষেপার্চ্চনমর্চ্চয়েদিতি ॥ অথবা তদুক্তং বিশুদ্ধেশ্বরতন্ত্রে—পূজাং সংক্ষেপতশ্চৈব কথয়ামি সুরেশ্বরি। যৎ পূজাবোধমাত্রেণ জীবন্মুক্তস্তু জায়তে। প্রথমা ত্রিপুরা দেবী দ্বিতীয়া ত্রিপুরেশ্বরী। তৃতীয়া চক্ররাজে তু ত্রিপুরাদিসমন্বিতা। দেবীপূজাক্রমেণৈব সুন্দরী বাসিনীতি চ। পঞ্চমে ত্রিপুরা শ্রীশ্চ ষষ্ঠে ত্রিপুরমালিনী। সপ্তমে ত্রিপুরা সিদ্ধা চাষ্টমে ত্রিপুরাম্বিকা। মধ্যে শক্তৌ মহেশানি মহাত্রিপুরসুন্দরী। যদ্বা বারাহীতন্ত্রে—ষড়ঙ্গং বিন্যস্য দেবীমাবাহ্য বিন্দুচক্রে অণিমাং দ্বিতীয়ে কামকলাং তৃতীয়ে ব্রাহ্মীং চতুর্থে সুন্দরীং পঞ্চমে আকর্ষিণীং ষষ্ঠে কামেশ্বরীং বসুদলে ভেরুণ্ডাং ষোড়শদলে কুলেশ্বরীং সংপূজ্য দেব্যৈ পুষ্পাঞ্জলিং দত্ত্বা মন্ত্রং জপেদিতি। ইতি শ্রীবিদ্যায়াঃ সংক্ষেপার্চ্চা ॥

অথ নৈমিত্তকবিধিঃ। তত্র গৌতমীয়ে—নারদ উবাচ। কর্ম্মান্তরমথো বক্ষ্যে শৃণুষ্বাবহিতো মুনে। যৎকৃত্বা মন্দভাগ্যোঽপি লভেন্মন্ত্রফলানি বৈ। প্রণবদ্বয়মধ্যস্থং জপেদযুতসংখ্যয়া। ত্রিরাত্রজপমাত্রেণ বৃহস্পতিসমো ভবেৎ। ব্যাখ্যাতা সর্ব্বশাস্ত্রাণাং বেদানামপি জায়তে। রবিবারেঽশ্বত্থমূলে জপেদষ্টোত্তরং শতং। ভূয়ো ভূয়ো ভবেচ্ছান্তির্জীবেদষ্টোত্তরং শতং। তস্য শান্তির্ভবেন্ন্যূনং যমুদ্দিশ্যকৃতা ক্রিয়া। অংশুকৈরর্চ্চয়েৎ কৃষ্ণং মাস-

চতুষ্টয় করিয়া বালাবীজদ্বারা অর্ঘ্যদ্বয় সংশোধনপূর্ব্বক ষড়াসনমন্ত্রে পীঠপূজা করিয়া বিন্দুমধ্যে হৃল্লেখদ্বারা চিন্ময়ীর আবাহন করিবে। পরে যথাশক্তি উপচারদ্বারা পূজা করিয়া পূর্ব্বের ন্যায় সমুদায় ভূতবলি দিয়া জপ ও স্তবদ্বারা দেবীকে সন্তুষ্ট করিবে। এই বিষয়ে নবরত্নেশ্বরে কথিত আছে যে, চক্রপূজার আসন অনুসারে ন্যাসত্রয় সমাধান পূর্ব্বক বালামন্ত্রে অর্ঘ্য-সংস্কার করিয়া হৃল্লেখা মন্ত্রদ্বারা চক্রমধ্যে দেবীকে আবাহনপূর্ব্বক সংক্ষেপপূজা করিবে। বিশ্বসারতন্ত্রে কথিত আছে যে, সুরেশ্বরি! শ্রী-বিদ্যার সংক্ষেপ পূজা বলিতেছি। এই পূজা জ্ঞাত হইবামাত্র মনুষ্য জীবন্মুক্ত হয়, চক্রমধ্যে ত্রিপুরা দেবী প্রথমা, ত্রিপুরেশ্বরী দ্বিতীয়া, ত্রিপুরসুন্দরী তৃতীয়া, ত্রিপুরবাসিনী চতুর্থী, পঞ্চমে ত্রিপুরাশ্রী, ষষ্ঠে ত্রিপুর-মালিনী, সপ্তমে ত্রিপুরা-সিদ্ধা, অষ্টমে ত্রিপুরাম্বিকা, মধ্যে মহাত্রিপুর-সুন্দরী, দেবী-পূজা ক্রম অনুসারে ইঁহাদের সকলের যথাস্থানে পূজা করিতে হইবে। অথবা বারাহীতন্ত্রে কথিত আছে যে, ষড়ঙ্গ বিন্যাসপূর্ব্বক দেবীর আবাহন করিয়া বিন্দুচক্রে অণিমা, দ্বিতীয়ে কামকলা, তৃতীয়ে ব্রাহ্মী, চতুর্থে সুন্দরী, পঞ্চমে আকর্ষিণী, ষষ্ঠে কামেশ্বরী, অষ্টদলে ভেরুণ্ডা, এবং ষোড়শদলে কুলেশ্বরীর পূজা করিয়া মূল দেবতাকে পুষ্পাঞ্জলি দিয়া মন্ত্র জপকরিবে। ইতি সংক্ষেপপূজা ॥

অতঃপর নৈমিত্তিক বিবরণ কথিত হইতেছে। গৌতমীয়তন্ত্রে বর্ণিত আছে যে, নারদ কহিলেন, মুনে! এক্ষণে কর্ম্মান্তর বলিতেছি; অবহিত-চিত্তে শ্রবণ কর, এই কার্য্য করিলে হতভাগ্য ব্যক্তিও মন্ত্রফল লাভকরিতে পারে। কৃষ্ণমন্ত্র প্রণব পুটিত করিয়া প্রতিদিন দশ-সহস্র জপ করিলে তিনরাত্রি জপে বৃহস্পতিসদৃশ সর্ব্বশাস্ত্রব্যাখ্যাকর্ত্তা ও বেদার্থ-বিজ্ঞানবিশারদ হইতে পারা যায়। যিনি রবিবারে অশ্বত্থমূলে অবস্থানপূর্ব্বক অষ্টোত্তরশতমন্ত্র জপকরেন, তাঁহার সমুদায় দোষ শান্তি হয় এবং তিনি একশত বৎসর জীবিত থাকেন। যাহার উদ্দেশে এই কার্য্য করা হয়, তাহারও

মাত্রস্তু নির্ম্মলৈঃ। মুচ্যতে মলিনৈঃ কৃচ্ছ্রৈঃ পাপৈর্ঘোরতরৈরপি। পট্টবস্ত্রৈর্যজেদ্ভক্ত্যা সম্পত্তিমতুলাং লভেৎ। বিদ্রুমৈঃ পূজয়েৎ কৃষ্ণং ত্রৈলোক্যং বশমানয়েৎ। মাণিক্যৈঃ পূজয়েদ্ভক্ত্যা সার্ব্বভৌমসমো ভবেৎ। পদ্মরাগৈর্যজেৎ কৃষ্ণং রাজা ভবতি নিশ্চিতং। ক্ষত্রিয়ঃ সার্ব্বভৌমঃ স্যাৎ সাধয়েৎ সকলাং মহীং। গারুত্মতময়ৈ রত্নৈঃ পূজয়ন্ জ্ঞানবান্ ভবেৎ। অপি হীরকরত্নেন পূজয়ন্ কিং ন লভ্যতে। সুবর্ণপুষ্পৈরভ্যর্চ্চ্য মাসং ভক্তিপরায়ণঃ। কুবেরসমসম্পত্তিং সংপ্রাপ্য মোদতেঽচিরাৎ। দেহান্তে হরিতাং প্রাপ্য নির্ব্বাণপদমৃচ্ছতি। রবিবারে সরসিজৈঃ কহ্লারৈঃ সোমবারকে। মঙ্গলে রক্তপদ্মৈশ্চ বুধে তগরসম্ভবৈঃ। চম্পকৈর্গুরুবারে চ শুক্রে কুমুদসম্ভবৈঃ। শনিবারে শমীপুষ্পৈঃ পূজয়েদ্ভক্তিতো যদি। রবিবারে ঘৃতাক্তন্তু পয়োভক্তং নিবেদয়েৎ। সোমবারে পিষ্টকাদি সিতয়া সহ ভোজয়েৎ। মঙ্গলে গুড়সংমিশ্রমন্নং বহুগুণান্বিতং। বুধবারে যাবকৈস্তু গুরৌ সূপসমুদ্ভবৈঃ। শুদ্ধান্নং শুক্রবারে তু শনৌ সঘৃতপায়সৈঃ। বৈশাখে মাসি বিধিবত্তর্পয়েদ্ধিমবজ্জলৈঃ। জ্যৈষ্ঠে মাসি প্রযত্নেন ফলৈঃ সংপূজয়েদ্ধরিং। আষাঢ়ে মাসি বিধিবৎ পবিত্রৈঃ পূজয়েদ্ধরিং। একৈকং স্বর্ণসূত্রাণি গ্রন্থিযুক্তানি কারয়েৎ। অথবা পট্টসূত্রাণি পদ্মসূত্রাণি বা পুনঃ। পূজান্তে দেবরাজায় মহিষীভ্যো নিবেদয়েৎ। মিথুনেভ্যস্তদা দত্ত্বা মহান্তমুৎসবং চরেৎ। ভোজয়েৎ

---

সমুদায় দোষ শান্তি হইয়া থাকে। যিনি একমাস প্রতিদিন নির্ম্মল বসনদ্বারা কৃষ্ণের অর্চনা করেন, তাঁহার সমুদায় পাপ, মালিন্য ও কষ্ট বিদূরিত হয়। যিনি পট্টবস্ত্রদ্বারা কৃষ্ণের পূজা করেন, তিনি অতুল সম্পত্তি লাভ করিতে পারেন। প্রবালদ্বারা কৃষ্ণের পূজা করিলে ত্রৈলোক্য বশীভূত হয়, মাণিক্যদ্বারা ভক্তি-সহকারে কৃষ্ণের পূজা করিলে সার্ব্বভৌমসদৃশ হইতে পারে, পদ্মরাগদ্বারা কৃষ্ণের অর্চ্চনা করিলে সাধক রাজা হয়, সন্দেহ নাই। কোন ক্ষত্রিয় যদি এইরূপ অর্চ্চনা করেন, তাহা হইলে তিনি সম্রাট্ হইয়া সমুদায় পৃথিবী শাসন করিতে পারেন। গারুত্মতমণিদ্বারা পূজা করিলে জ্ঞানসম্পন্ন হইতে পারা যায়। যিনি হীরকদ্বারা পূজা করেন, তিনি সমুদায় বস্তুই লাভ করিতে পারেন। যদি সাধক ভক্তিপরায়ণ হইয়া একমাস পর্য্যন্ত সুবর্ণ-পুষ্পদ্বারা পূজা করেন, তাহাহইলে তিনি কুবেরের ন্যায় অতুল ধন-সম্পত্তি লাভ করিয়া চিরকাল আনন্দভোগ করেন এবং দেহান্ত হইলে বিষ্ণুপদ লাভ করিয়া নির্ব্বাণ মুক্তির অধিকারী হয়েন। সাধক রবিবারে পদ্মদ্বারা, সোমবারে কহ্লারদ্বারা, মঙ্গলবারে রক্তপদ্মদ্বারা, বুধবারে তগরপুষ্পদ্বারা, বৃহস্পতিবারে চম্পকপুষ্পদ্বারা, শুক্রবারে কুমুদদ্বারা, শনিবারে শমীপুষ্পদ্বারা ভক্তিপূর্ব্বক কৃষ্ণের পূজা করেন এবং রবিবারে ঘৃতযুক্ত পায়সান্ন, সোমবারে পিষ্টকাদি ও শর্করা, মঙ্গলবারে বহুগুণান্বিত গুড়মিশ্রিত অন্ন, বুধবারে যাবক, বৃহস্পতিবারে সূপ, শুক্রবারে শুদ্ধান্ন, শনিবারে সঘৃতপায়স নিবেদন করিবেন এবং বৈশাখ-মাসে শীতল সলিলদ্বারা যথা-বিধি হরির তর্পণ করিবেন, জৈষ্ঠমাসে প্রযত্নসহকারে ফলদ্বারা হরির পূজায় প্রবৃত্ত হইবেন, আষাঢ়মাসে পবিত্রদ্বারা যথাবিধানে হরির পূজা করিবেন এবং একটি স্বর্ণসূত্র গ্রন্থিযুক্ত করিয়া পবিত্র প্রস্তুত করিতে হইবে, পট্টসূত্রদ্বারা অথবা পদ্মসূত্রদ্বারাও পবিত্র নির্ম্মাণ হইতে পারে। হরির পূজার পর এই আষাঢ়-মাসে প্রতিদিবস দেবরাজের ও শচীপ্রভৃতির পূজা করিয়া বহুবিধ ভক্ষ্যদ্রব্য নিবেদন করিতে হইবে। মিথুন অর্থাৎ

ভক্ষ্যভোজ্যৈশ্চ ব্রাহ্মণান্ সংশিতব্রতান্। এবং সংবৎসরং মন্ত্রী কৃত্বাভীষ্টমবাপ্নুয়াৎ। নচেদ্বর্ষকৃতাঃ পূজা বাস্তোর্ভক্ষ্যায় কল্পয়েৎ। শ্রাবণে মাসি কৃষ্ণং তং পূজয়েৎ কেতকোস্তবৈঃ। চন্দ্রচন্দনকস্তুরীকুঙ্কুমাদিসুবাসিতৈঃ। এলালবঙ্গকক্কোলফলানি বহুধার্পয়েৎ। ভাদ্রে মাসি যজেদ্বিষ্ণুং ভক্ষ্যৈর্বহুগুণান্বিতৈঃ। ইষে মাসি যজেদ্ভক্ত্যা ভক্ষ্যৈর্ভোজ্যৈঃ সুবিস্তরৈঃ কর্পাসনির্ম্মিতৈর্ব্বস্ত্রৈর্নানাভরণভূষিতৈঃ। তুলাস্থে ভাস্করে কৃষ্ণং পূজয়েন্মাসমাত্রকং। রাত্রৌ প্রদীপৈর্হোমৈশ্চ দুগ্ধপিষ্টাদিসংযুতৈঃ। ঘৃতদীপস্ত্ববিচ্ছিন্নং দদ্যান্মাসং মহোজ্বলং। একাদশ্যামুপবসেদ্দ্বাদশ্যাং পারণাদিনে। শুক্লায়াং বিষ্ণুমভ্যর্চ্চ্য বস্ত্রালঙ্করণাদিভিঃ। অস্যাং তিথৌ তু মতিমান্ বার্ষিকোৎসবমাচরেৎ। ভোজ্যানি বহুভক্ষ্যাণি ব্রহ্মণেভ্যো নিবেদয়েৎ। এবং কৃতে দেবতাস্তু তুষ্ট্যা চেষ্টং প্রয়চ্ছতি। সন্তং লোকমবাপ্নোতি পুনরাবৃত্তিবর্জ্জিতং। মার্গশীর্ষে যজেদ্দেবং নবান্নৈর্ব্ব্যঞ্জনৈঃ শুভৈঃ। নারিকেলফলক্ষোদং মিশ্রিতং গুড়জীরকৈঃ। সুপক্কং দেবরাজায় ভক্ত্যা তস্মৈ নিবেদয়েৎ। পৌষে মাসি চ মাংসং বৈ ঘৃতৈঃ পূপৈঃ প্রপূজয়েৎ। গ্রহদোষং বিজিত্বাশু ভূয়ান্নৃপতিসন্নিভঃ। মাঘে মাসি যজেৎ কৃষ্ণমক্ষতৈঃ সগুড়ৈঃ সিতৈঃ। দুগ্ধান্নং শর্করাযুক্তং মিষ্টান্নঞ্চ নিবেদয়েৎ। অস্মিন্ মাসি শুভদিনে বস্ত্রেণাচ্ছাদয়েদ্বিভুং। ফাল্গুনে দেবকীপুত্রং পূজয়েৎ স্বর্ণপঙ্কজৈঃ। সুগন্ধিকুসুমৈর্ধূপৈর্দীপৈস্তত্র সুবিস্তরৈঃ।

দম্পতিদিগকে বহুবিধ ভক্ষ্যবস্তু প্রদানপূর্ব্বক মহোৎসব করিবে। এই সময়ে ব্রতপরায়ণ ব্রাহ্মণগণকে বহুবিধ ভক্ষ্যভোজ্যদ্বারা ভোজন করাইতে হইবে। সংবৎসর পর্য্যন্ত এইরূপ করিলে সাধক অভীষ্ট ফল লাভ করিবেন, তাহা না করিলে সংবৎসরের সমুদায় পূজাবস্তু বাস্তুর ভক্ষ্য হয়। এইরূপ শ্রাবণমাসে কেতকী পুষ্পদ্বারা কৃষ্ণের পূজা করিতে হইবে। এই পূজার সময় কর্পূর, চন্দন, কস্তূরী, কুঙ্কুম প্রভৃতি গন্ধদ্রব্য প্রদান করিবে এবং এলা, লবঙ্গ, কক্কোল, ও বহুবিধ ফল প্রদান করিতে হইবে। ভাদ্রমাসে উত্তম উত্তম ভক্ষ্যদ্রব্যদ্বারা বিষ্ণুর পূজা করিবে। আশ্বিনমাসে সুবিস্তর ভক্ষ্যভোজ্যদ্বারা, কার্পাসনির্ম্মিত বস্ত্রদ্বারা ও বহুবিধ অলঙ্কারদ্বারা ভক্তি-সহকারে কৃষ্ণের পূজা করিতে হইবে। কার্ত্তিকমাসে প্রতিদিন দুগ্ধ ও পিষ্টকপ্রদানপূর্ব্বক হোম করিয়া প্রতিদিন রাত্রিকালে দীপদান করিতে হইবে। এইরূপে একমাস অবিচ্ছিন্ন মহোজ্জল ঘৃত-প্রদীপ দিবে। একাদশীর দিবস উপবাস করিয়া দ্বাদশীতিথিতে পারণ করিতে হইবে। এই মাসে পূর্ণিমার দিবস বস্ত্র, অলঙ্কার প্রভৃতিদ্বারা বিষ্ণুর পূজা করিবে। জ্ঞানবান্ ব্যক্তি এই পূর্ণিমাতিথিতে সাংবৎসরিক উৎসব করিবেন। ঐ দিবস বহুবিধ ভক্ষ্য ও ভোজ্য ব্রাহ্মণগণকে প্রদান করিতে হইবে। এইরূপ করিলে দেবতা প্রসন্ন হইয়া অভিলাষ পূর্ণ করিয়া দেন। বিশেষতঃ ইহাদ্বারা সাধক এরূপ উত্তম লোক প্রাপ্ত হয়েন যে, সে স্থান হইতে পুনর্ব্বার আর প্রত্যাবৃত্ত হইতে হয় না। অগ্রহায়ণমাসে নবান্ন ও উত্তম ব্যঞ্জনদ্বারা কৃষ্ণের অর্চনা করিবে। এই সময়ে ভক্তি-সহকারে নারিকেলক্ষোদ (নারিকেল কোরা) গুড় ও জীরকের সহিত মিশ্রিত করিয়া অগ্নিতে পাকপূর্ব্বক দেবরাজকে প্রদান করিতে হইবে। পৌষমাসে প্রতিদিবস ঘৃত ও পিষ্টকদ্বারা পূজা করিতে হইবে। এইরূপ করিলে সমুদায় গ্রহদোষ বিদূরিত হয় এবং সাধক রাজার ন্যায় হইতে পারেন। মাঘমাসে বহু-পরিমিত শুক্ল অক্ষতদ্বারা কৃষ্ণের পূজা করিতে হইবে। এই সময়ে শর্করাযুক্ত দুগ্ধপক্ক অন্ন নিবেদন করিবে। এই মাসে শুভদিনে কৃষ্ণকে বস্ত্রদ্বারা আচ্ছাদিত করিতে হইবে।

চৈত্রে মাসি বাসুদেবং সর্ব্বপুষ্পৈঃ সমর্চয়েৎ। পৌর্ণমাস্যাং যজেদ্ভক্ত্যা দমনৈশ্চ সগুচ্ছকৈঃ। তস্মিন্ দিনে রতিং কামং পূজয়েদ্ভক্তিতৎপরঃ। নচেৎ সাম্বৎসরী পূজা বিফলা তস্য জায়তে। ভস্মীভূতং স্মরং দৃষ্ট্বা রুদিতা সা রতিঃ সতী। তাং দৃষ্ট্বা কৃপয়াবিষ্টো বরং দাতুং শিবঃ স্বয়ং। প্রত্যুবাচ রতিং তেঽয়ং সুভগত্বমবাপ্নুয়াৎ। সুন্দরঃ সর্ব্বলোকেষু ক্রীড়ার্থং ব্রজ সুন্দরি। ততোঽভূৎ ক্রন্দনজলাৎ পুষ্পং দমনকং শুভং। তেন পূজনমাত্রেণ সম্বৎরফলং লভেৎ। হোময়েল্লক্ষমাত্রং যঃ পিষ্টকৈর্ঘৃতভর্জ্জিতৈঃ। তাবৎসংখ্যং মনুং জপ্ত্বা কৃষ্ণং পশ্যতি মন্ত্রবিৎ। ইতি তে কথিতং সম্যক্ পূজনং বার্ষিকোদ্ভবং। কৃত্বানেন বিধানেন কিং ন সিধ্যতি ভূতলে॥

অথ শ্রীবিদ্যাপূজনং। জ্ঞানার্ণবে—অথ বক্ষ্যে মহেশানি শ্রীবিদ্যাযজনং মহৎ। ব্রহ্মহত্যাদিদোষাণাং প্রায়শ্চিত্তমনুত্তমং। ব্রহ্মপত্রৈর্ম্মহেশানি পূজয়েৎ ক্রমমুত্তমং। সমস্তরশ্মিসহিতং নিত্যাম্নায়পুরঃসরং। কুলাচারক্রমাদ্দেবি কর্পূরক্ষোদমণ্ডিতং। মাসমাত্রেণ দেবেশি মহাপাতককোটয়ঃ। জন্মান্তরকৃতান্ সর্ব্বান্ নাশয়েন্নাত্র সংশয়ঃ। লক্ষ্মীস্তস্য গৃহে বশ্যা সুস্থিরা সুরবন্দিতে। জবাপুষ্পৈর্ম্মহেশানি পূজয়েৎ পূর্ব্ববচ্ছিবাং। মাসমাত্রং ক্রমেণৈব তেনৈব পরমেশ্বরীং। ব্রহ্মহত্যাদিপাপানি পূর্ব্বজন্মকৃতানি চ। নাশয়েন্নাত্র সন্দেহো বল-

---

ফাল্গুনমাসে সুবর্ণপদ্ম, বহুসংখ্যক সুগন্ধি কুসুম ও ধূপ দীপাদিদ্বারা কৃষ্ণের পূজা করিতে হইবে। চৈত্রমাসে সর্ব্ববিধ পুষ্পদ্বারা বাসুদেবের অর্চ্চনা করিবে। এই মাসে পূর্ণিমা দিবসে দমনপুষ্পের গুচ্ছদ্বারা ভক্তিসহকারে পূজা করিতে হইবে। এই দিবস ভক্তি-পূর্ব্বক রতি ও কামের পূজা করিবে। তাহা না করিলে সংবৎসরের পূজা নিষ্ফল হইয়া যায়। মদন যখন ভস্মীভূত হইয়া ছিলেন, সেই সময়ে পতিব্রতা রতি ক্রন্দন করিতে আরম্ভ করিলেন। দেবদেব মহাদেব রতিকে রোদনপরায়ণা দেখিয়া কৃপাপরতন্ত্র হইয়া বরদানে উদ্যত হইলেন এবং রতিকে কহিলেন তোমার এই পতি সর্ব্বলোকের মধ্যে সুন্দর ও সুভগ হইয়া তোমার সহিত ক্রীড়া করিবেন। তুমি এক্ষণে গমন কর। রতির যে নয়ন জল নিপতিত হইয়াছিল, তাহা হইতে দমনক নামক সুরম্য কুসুম উৎপন্ন হইল। এই পুষ্পদ্বারা পূজা করিলে সংবৎসরের পূজার ফল লাভকরিতে পারা যায়। যে সাধক লক্ষ জপ করিয়া ঘৃতভর্জ্জিত পিষ্টক দ্বারা একলক্ষ হোম করেন, তিনি স্থূল চক্ষুদ্বারা কৃষ্ণকে দেখিতে পান। এই আমি তোমার নিকট বার্ষিক পূজা বিবরণ বলিলাম, এই বিধান অনুসারে সাধন করিলে ভূমণ্ডলে সমুদায় বিষয়ই সিদ্ধ করিতে পারা যায়॥

এইক্ষণ শ্রীবিদ্যা-পূজাপ্রয়োগ কথিত হইতেছে। জ্ঞানার্ণবে উক্ত হইয়াছে যে, মহেশ্বরি! এক্ষণে শ্রী-বিদ্যার পূজা বিবরণ বলিতেছি। এই শ্রীবিদ্যা পূজাদ্বারা ব্রহ্মহত্যা প্রভৃতি সমুদায় পাপের বিশেষ প্রায়শ্চিত্ত হয়। মহেশ্বরি! অশ্বত্থ পত্রদ্বারা নিত্যাম্নায়বিদ্যাপুরঃসর সমস্ত রশ্মিবৃন্দদেবতা সহিত প্রধান দেবতাকে কুলাচার ক্রমে কর্পূরচূর্ণ সহিত উপচারদ্বারা পূজা করিতে হইবে। দেবেশি! এইরূপ একমাস প্রয়োগ করিলে কোটি কোটি মহাপাতকও বিদূরিত হয় এবং জন্মান্তরকৃত সমুদায় পাপও ক্ষয় হয়, সন্দেহ নাই। সুরবন্দিতে! যিনি একমাসমাত্র এইরূপ প্রয়োগ করেন, তাঁহার গৃহে লক্ষ্মী অচলা হইয়া থাকেন। পরমেশ্বরি! পূর্ব্ববিধান অনুসারে একমাস জবাপুষ্পদ্বারা এই ভগবতীর পূজা করিলে পূর্ব্বজন্মকৃত ব্রহ্ম-হত্যাদি পাতকও ক্ষয়প্রাপ্ত হয়, সন্দেহ নাই; বিশেষতঃ সেই সাধক

বান্ জায়তে বুধঃ। কেতক্যাস্তরণৈঃ পুষ্পৈঃ পূর্ব্ববৎ পূজয়েচ্ছিবে। উপপাতকসংঘাংশ্চ মাসমাত্রেণ নাশয়েৎ। সৌভাগ্যমতুলংতস্য জায়তে নাত্র সংশয়ঃ। শতপত্রৈর্ম্মনোরম্যৈঃ পূজয়েন্মাসমাত্রকং। পূর্ব্ববৎ পরমেশানি সর্ব্বং পাপং প্রনাশয়েৎ। চম্পকৈঃ সুমনোরম্যৈঃ পূর্ব্ববৎ পূজয়েচ্ছিবাং। মাসমাত্রেণ হন্ত্যেব পাতকং শতজন্মজং। সৌভাগ্যবান্ ভবেন্মন্ত্রী ত্রিপুরায়াঃ প্রসাদতঃ। শ্বেতপদ্মৈর্ম্মহাদেবি মহদ্ভিঃ পূজয়েৎ পরাং। পূর্ব্বজং নাশয়েৎ পাপং বিংশজন্মকৃতং প্রিয়ে। মাসমাত্রেণ সকলং মোক্ষস্তস্য করে স্থিতঃ। বন্ধুককুসুমৈর্দ্দেবি মাসমাত্রং প্রপূজয়েৎ। ত্রৈলোক্যং বশগং তস্য পূর্ব্বপাপং দহেন্নরঃ। বিল্বপত্রৈশ্চ লাজৈশ্চ সদৈব পরিপূজয়েৎ। পূর্ব্ববৎ পরমেশানি মাসমাত্রং প্রসন্নধীঃ। সমৃদ্ধিমান্ ভবেৎ সোঽপি সর্ব্বপাপহরঃ সদা। মল্লিকামালতীপুষ্পৈঃ কুন্দৈশ্চ শতপত্রকৈঃ। শ্বেতোৎপলসমুত্থৈশ্চ পূজয়েন্মাসমাত্রকং। কুলাচারক্রমেণৈব পাতকং শতজন্মজং। ব্রহ্মহত্যাদিজনিতং নাশয়েন্নাত্র সংশয়ঃ। মুক্তিস্তস্য করে দেবি বাচা জীবসমোভবেৎ। অগস্ত্যবালবন্ধূকজবারক্তোৎপলৈঃ প্রিয়ে। পূর্ব্বক্রমেণ সংপূজ্য মাসমেকং প্রসন্নধীঃ। পাতকং নাশয়েন্মন্ত্রী সাক্ষাৎ কবিসমোভবেৎ। চম্পকৈঃ পাটলৈর্দ্দেবি বকুলৈর্নাগকেশরৈঃ। কহ্লারৈঃ সিন্ধুবারৈশ্চ পূজয়েৎ পূর্ব্ববৎ ক্রমাৎ।

বলবান্ ও জ্ঞানসম্পন্ন হয়। শিবে! যিনি পূর্ব্বেরন্যায় ক্রম অনুসারে একমাস মাত্র অভিনব কেতকী-কুসুমদ্বারা শ্রীবিদ্যার পূজা করেন, তাঁহার সমুদায় উপপাতকসমূহ ক্ষয়প্রাপ্ত হয়। বিশেষতঃ সেই সাধক অতুল সুখ-সৌভাগ্য লাভ করেন, সন্দেহ নাই। মহেশানি! যিনি পূর্ব্ববৎ বিধানানুসারে একমাস পর্য্যন্ত সুরম্য বিকসিত কমলদ্বারা ভগবতীর পূজা করেন, তাঁহার সমুদয় পাপধ্বংস হয়। যিনি পূর্ব্ববৎ নিয়মানুসারে কুলাচারক্রমে একমাসমাত্র সুরম্য চম্পকপুষ্পদ্বারা ভগবতীর পূজা করেন, তাঁহার শতজন্মার্জ্জিত সমুদায় পাপক্ষয় হয়। বিশেষতঃ তিনি দেবী ত্রিপুরার প্রসাদে মহাসৌভাগ্যশালী হয়েন। প্রিয়ে! যিনি অক্ষুদ্র শ্বেতপদ্মদ্বারা পূর্ব্ববৎ ক্রম অনুসারে একমাস মাত্র দেবী ত্রিপুরার পূজা করেন, তাঁহাব বিংশতি জন্মার্জ্জিত সমুদায় পাপক্ষয় প্রাপ্ত হয়। বিশেষতঃ মুক্তি তাঁহার করতলস্থিত হইয়া থাকে। দেবি! যিনি পূর্ব্ববৎ নিয়ম অনুসারে একমাসমাত্র বন্ধূক কুসুমদ্বারা ভগবতীর পূজা করেন, তাঁহার পূর্ব্ব-জন্মার্জ্জিত সমুদায় পাপ ভস্মীভূত হয় এবং ত্রিলোকস্থ লোক তাঁহার বশীভূত হইয়া থাকে। পরমেশ্বরি! যিনি নির্ম্মলহৃদয় হইয়া একমাস মাত্র পূর্ব্ববিধানানুসারে বিল্বপত্রদ্বারা ও লাজদ্বারা সর্ব্বদা দেবী ত্রিপুরার পূজা করেন, তাঁহার সমুদায় পাপক্ষয় হয় এবং তিনি সমৃদ্ধিশালী হইয়া থাকেন। যিনি পূর্ব্বোক্ত নিয়মে কু.াচারক্রমে একমাস মাত্র পদ্ম, কুন্দ, মালতী ও মল্লিকা কুসুমদ্বারা এবং শ্বেতোৎপল বীজদ্বারা ভগবতী ত্রিপুরার পূজা করেন, তাঁহার শত-জন্মার্জ্জিত ব্রহ্মহত্যাপ্রভৃতিজনিত সমুদায় পাপধ্বংস হয়, এবিষয়ে সন্দেহ মাত্র নাই। দেবি! এই সাধক বৃহস্পতির ন্যায় বাগ্মী হয়েন এবং মুক্তি তাঁহার করতলস্থ হইয়া থাকে। প্রিয়ে! যিনি নির্ম্মলহৃদয় হইয়া পূর্ব্ববৎ ক্রম অনুসারে অগস্ত্যপুষ্প, বালপুষ্প, বন্ধূকপুষ্প, জবাপুষ্প ও রক্তোৎপলদ্বারা ভগবতীর পূজা করেন, তাঁহার সমুদায় পাপ ক্ষয় হয় এবং তিনি সাক্ষাৎ শুক্রাচার্য্যের সদৃশ হয়েন, সন্দেহ নাই। দেবি! যিনি পূর্ব্বোক্ত ক্রম অনুসারে চম্পক, পাটল, বকুল, নাগকেশর, কহ্লার ও সিন্ধুবার কুসুমদ্বারা ত্রিপুর-সুন্দরীর পূজা করেন, একমাস মধ্যেই

সৌভাগ্যমতুলং তস্য মাসমাত্রেণ জায়তে। পাপং বিনাশয়েদ্দেবি যদি জন্মসহস্রজং। রবিবারেঽরুণাম্ভোজৈঃ কুমুদৈঃ সোমবারকে। ভৌমে রক্তোৎপলৈঃ সৌম্যবারে তগরসম্ভবৈঃ। গুরুবারে চ কহ্লারৈঃ শুক্রবারে সিতাম্বুজৈঃ। উৎপলৈঃ শনিবারে চ পূজয়েদদ্ব্যমাদরাৎ। নিবেদয়েৎ ক্রমোক্তেষু রবিবারাদিসপ্তসু। পায়সং দুগ্ধকদলী নবনীতং সিতা ঘৃতং। এবমব্দং সমারাধ্য দেবীং গন্ধাদিভিঃ ক্রমাৎ। গ্রহপীড়া বিজিত্বা তু স সুখানি সমশ্নুতে॥ তারাকালোৰ্দ্ধংস্যসূক্তে—অষ্টম্যাঞ্চ চতুর্দ্দশ্যাং পূজয়েচ্চ প্রযত্নতঃ। যদ্যৎ প্রার্থয়তে মন্ত্রী তত্তদাপ্নোতি নিত্যশঃ। লভতে মঞ্জুলাং বাণীং কৃষ্ণাষ্টম্যাং সদা জপেৎ॥ অত্র নিত্যার্চনানন্তরং নৈমিত্তিকং কার্য্যং। তত্র কালনিয়মো ন দৃশ্যতে। তত্র মাসার্দ্ধং মাসং তদ্‌দ্বিগুণং বা মণ্ডলং নৈমিত্তিকানুষ্ঠানং কর্ত্তব্যমিতি। তথোক্তং রুদ্রজামলে—মাসার্দ্ধমথবা মাসং মণ্ডলং দ্বিগুণং তথা। যাবৎফলাপ্তিমান্ যোগী তাবদেব সমাচরেৎ। অন্যত্রাপি। নৈমিত্তিকে তথা কাম্যে ফলাপ্তির্মণ্ডলাবধি। নচেৎ তদ্‌দ্বিগুণং কুর্য্যাত্তস্য তৎফলভাক্ সুধীঃ। অষ্টম্যাং পূজনং দেব্যাঃ সর্ব্বকামফলপ্রদং। রম্ভাজাতী-বীজপুরং সুগন্ধিপরিমিশ্রিতং। মিশ্রীকৃত্য বলিং দদ্যাদষ্টম্যাঞ্চ বিশেষতঃ। স্বর্ণমালা মহাদেব্যৈ গন্ধাদ্যৈশ্চ বিশেষতঃ। ফলং ক্ষীরং তথা দদ্যাদধিকং

---

তিনি অতুল সৌভাগ্যশালী হয়েন এবং তাঁহার সহস্র জন্মোপার্জ্জিত সমুদায় পাপপুঞ্জ ক্ষয় প্রাপ্ত হয়। যিনি একবৎসর পর্য্যন্ত সমাহিত হৃদয়ে রবিবারে রক্তপদ্ম, সোমবারে কুমুদ, মঙ্গলবারে রক্তোৎপল, বুধবারে তগরপুষ্প, বৃহস্পতিবারে কহ্লার, শুক্রবারে শ্বেতপদ্ম ও শনিবারে উৎপলদ্বারা দেবী ত্রিপুরসুন্দরীর পূজা করিবেন এবং প্রতিদিন পাদ্য অর্ঘ্য প্রভৃতিদ্বারা পূজা করিয়া রবিবারে পায়স, সোমবারে দুগ্ধ, মঙ্গলবারে কদলী, বুধবারে নবনীত, বৃহস্পতিবারে শর্করা, শুক্রবারে ঘৃত ও শনিবারে পায়স, দুগ্ধ, কদলী, নবনীত, শর্করা ও ঘৃত নিবেদন করিবেন, তিনি সমুদায় গ্রহপীড়া অতিক্রমপূর্ব্বক সুখসৌভাগ্যশালী হইবেন। মৎস্যসূক্তে তারাসাধন ও কালিকাসাধনে বিশেষ কথিত আছে যে, যিনি অষ্টমীতিথিতে বা চতুর্দ্দশীতিথিতে প্রযত্নসহকারে কালী বা তারার পূজা করেন, তিনি যাহা যাহা প্রার্থনা করেন, নিয়ত তৎসমুদায়ই প্রাপ্ত হয়েন। যিনি কৃষ্ণপক্ষীয় অষ্টমীর দিবস কালীমন্ত্র বা তারামন্ত্র জপ করেন, তিনি বাক্‌পটুতা লাভ করিতে পারেন। এস্থলে নিত্যকর্ম্মের অনুষ্ঠানের পর এই সমুদায় নৈমিত্তিক কার্য্য করিতে হইবে। এই নৈমিত্তিকানুষ্ঠানে কাল নিয়ম দৃষ্ট হয় না। পরন্তু পঞ্চদশদিবস, একমাস অথবা একবৎসর অথবা দুই বৎসর পর্য্যন্ত নৈমিত্তিক কার্য্য অনুষ্ঠান করিতে হইবে। কারণ রুদ্রজামলে কথিত আছে যে একপক্ষ, একমাস, একবৎসর অথবা দুইবৎসর যে পর্য্যন্ত ফল প্রাপ্তি না হয়, সে পর্য্যন্ত যোগী কাম্য কর্ম্মের অনুষ্ঠান করিবেন। তন্ত্রান্তরে কথিত আছে যে, নৈমিত্তিক কর্ম্ম ও কাম্যকর্ম্ম অনুষ্ঠান বিষয়ে এক বৎসর পর্য্যন্ত সাধন করিবে, যদি এক বৎসর মধ্যেও ফল প্রাপ্তি না হয়, তাহা হইলে দুই বৎসর পর্য্যন্ত সাধন করিলে ফলভাগী হইতে পারিবে, সন্দেহ নাই। অষ্টমীতিথিতে তারা বা কালীর পূজা করিলে সমুদায় কাম্যফল প্রাপ্ত হওয়া যায়। রম্ভা, জাতিপুষ্প, বীজপূর এই সমুদায় সুগন্ধি দ্রব্যের সহিত মিশ্রিত করিয়া অষ্টমীর দিবস বিশেষরূপে বলিপ্রদান করিবে। বিশেষতঃ, এই দিবস গন্ধপুষ্পাদির সহিত সুবর্ণ-মালা মহাদেবীকে প্রদান করিতে হইবে। ঐ অষ্টমীর দিবস

শর্করান্বিতং। তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন সম্পত্ত্যৈ পূজয়েচ্ছিবাং। দানঞ্চাক্ষয্যসিদ্ধ্যর্থং দদ্যাদ্দেব্যৈ প্রযত্নতঃ॥ তথা নীলতন্ত্রে। অষ্টম্যাঞ্চ চতুর্দ্দশ্যাং পূজয়েচ্চ যথাবিধি। আজ্ঞাসিদ্ধিমবাপ্নোতি জবাপুষ্পঞ্চ বর্ব্বরাং। চন্দনঞ্চার্ককুসুমং দদ্যাৎ শ্বেতাপরাজিতাং। যস্তু সংপূজয়েদ্দুর্গাং মহাষ্টম্যাং বিশেষতঃ। জন্মত্রয়ার্জ্জিতং পাপং তৎক্ষণাদেব নাশয়েৎ। দুর্গাং তারিণীং প্রকরণাৎ॥

অথ প্রয়োগবিধিঃ। সর্ব্বপ্রয়োগে অযুতজপঃ। তথাচ সারদায়াং। অযুতং হোমসংখ্যাস্যা-জ্জপস্তাবান্ প্রকীর্ত্তিতঃ। তত্রাদৌ ভুবনেশ্বরীপ্রয়োগঃ। তদ্যথা মন্ত্রী ত্রিমধুরোপেতৈ-র্হুত্বাশ্বত্থসমিদ্বরৈঃ। ব্রাহ্মণান্ বশয়েচ্ছীঘ্রং পার্থিবান্ পদ্মহোমতঃ। পলাশপুষ্পৈস্তৎপত্নী মন্ত্রিণঃ কুমুদৈরপি। পঞ্চবিংশতিসংজপ্তৈর্জ্জলৈঃ স্নানং দিনে দিনে। আত্মনামভিষিঞ্চেদ্ যঃ সর্ব্বসৌভাগ্যবান্ ভবেৎ। পঞ্চবিংশতিসংজপ্তং জলং প্রাতঃ পিবেন্নরঃ। অবাপ্য মহতীং লক্ষ্মীং কবীনামগ্রণীর্ভবেৎ। তথা হুত্বা পলাশকুসুমৈর্ব্বাক্শ্রিয়ং লভতে ধ্রুবং। ব্রাহ্মীঘৃতং পিবেদ্যস্তু মূলমন্ত্রাভিমন্ত্রিতং। কবিত্বং লভতে মন্ত্রী বৎসরান্ নাত্র সংশয়ঃ। সিদ্ধার্থান্ লবণোপেতান্ হুত্বা মন্ত্রী বশং নয়েৎ। নরং নারীং নরপতিং নাত্র কার্য্যা বিচারণা॥

ভূরিপরিমাণে ফল, ক্ষীর ও শর্করা নিবেদন করিবে। সম্পত্তিলাভের নিমিত্ত এইরূপে সর্ব্বপ্রযত্নে দেবীর পূজা করিতে হইবে। এই পূজার অক্ষয়তা সিদ্ধির নিমিত্ত প্রযত্নসহকারে দেবীকে অভীষ্ট বস্তু দান করিবে। নীল-তন্ত্রে অভিহিত আছে যে, অষ্টমী ও চতুর্দ্দশীতিথিতে যিনি যথাবিধানে তারার পূজা করিবেন এবং ঐ পূজার সময় জবাপুষ্প, বর্ব্বরাপুষ্প, অর্কপুষ্প, শ্বেত-অপরাজিতা ও চন্দন দিবেন, তিনি আজ্ঞা সিদ্ধিলাভ করিতে পারিবেন। যিনি মহাষ্টমীর দিবস বিশেষরূপে দুর্গার পূজা করিবেন, তাঁহার জন্মত্রয়ের সমুদায় পাপ তৎক্ষণাৎ বিধ্বস্ত হইবে। এই স্থানে প্রকরণ বশতঃ দুর্গা শব্দের অর্থ তারিণী হইবে॥

এক্ষণে প্রয়োগ-বিধি কথিত হইতেছে। সমুদায় প্রয়োগস্থলে দশসহস্র মন্ত্র জপ করিতে হইবে। এই বিষয়ে সারদাতিলকে কথিত আছে যে, সমুদায় প্রয়োগেই দশসহস্র জপ ও দশসহস্র হোম করিতে হইবে। এক্ষণে প্রথমতঃ ভুবনেশ্বরীপ্রয়োগ বলিতেছি যথা;—ঘৃত, চিনি ও মধু এই মধুরত্রয়-সংযুক্ত অশ্বত্থ পল্লবদ্বারা হোম করিলে ব্রাহ্মণকে শীঘ্র বশীভূত করিতে পারাযায়। এইরূপ পদ্মহোমদ্বারা রাজাকে, পলাশপুষ্প হোমদ্বারা রাজপত্নীকে এবং কুমুদপুষ্প হোমদ্বারা রাজমন্ত্রীকে বশীভূত করিতে পারাযায়। এই হোমের সময় প্রতিদিন জলের উপরি পঞ্চবিংশতিবার বীজমন্ত্র জপ করিয়া তাহাতে স্নান করিতে হইবে। যিনি ঐ অভিমন্ত্রিত জলদ্বারা আপনাকে অভিষিক্ত করিবেন, তিনি সর্ব্ববিষয়ে সৌভাগ্যশালী হইবেন। যিনি প্রাতঃকালে জলের উপরি পঞ্চবিংশতিবার বীজমন্ত্র জপ করিয়া তাহা পান করিবেন, তিনি অতুল ঐশ্বর্য্যশালী ও প্রধান কবি হইতে পারিবেন। যিনি পূর্ব্বোক্ত নিয়ম অনুসারে পলাশ পুষ্পদ্বারা হোম করিবেন, তিনি বাক্-পটুতা লাভ করিবেন, সন্দেহ নাই। যিনি মূলমন্ত্রে অভিমন্ত্রিত ব্রহ্মী-ঘৃত পানকরিবেন, তিনি এক বৎসরের মধ্যে কবিত্ব-শক্তি লাভ করিতে পারিবেন, সন্দেহ

অথ ত্বরিতা। যোনিকুণ্ডং প্রকল্প্যাথ কুর্য্যাদ্ধোমং যথেচ্ছয়া। মল্লিকাকুসুমৈর্হুত্বা বশয়েদখিলং জনম্। কৃত্যাদ্রোহাদিশমনং পলাশকুসুমৈর্হুতম্। ইক্ষুদণ্ডৈঃ শুভৈর্হুত্বা মহতীং বৃদ্ধিমাপ্নুয়াৎ। দীর্ঘমায়ুরবাপ্নোতি দূর্ব্বাহোমেন সাধকঃ। ধান্যৈঃ প্রক্ষালিতৈর্হুত্বা শ্রিয়মিষ্টামবাপ্নুয়াৎ। অশোকৈঃ পুত্রমাপ্নোতি মধূকৈরিষ্টমাপ্নুয়াৎ। ফলৈর্জম্বূদ্ভবৈর্হুত্বা শীঘ্রং চোৎসাদয়েদরীন্। পুষ্পৈর্ব্বকুলসংভূতৈঃ কীর্ত্তিঃ স্যাদনপায়িনী। দীর্ঘমায়ুর্ভবেদাম্রৈশ্চম্পকৈঃ কাঞ্চনং লভেৎ। কুর্ব্বীত সর্ষপৈর্হোমং শত্রুনাশকরং সুধীঃ। পত্রৈর্ব্বকুলজৈর্হুত্বা শীঘ্রঞ্চোৎসাদয়েদরীন্। শাল্মলীপত্রহোমেন সপত্নান্ নাশয়েদ্ ধ্রুবম্। মাষহোমেন মূকঃ স্যাদুন্মত্তৈঃ ক্ষোভয়েদরীন্॥

অথ দুর্গা। বশয়েত্তিলহোমেন নরান্নরপতীনপি। সিদ্ধার্থৈর্জুহুয়ান্মন্ত্রী রোগান্মুচ্যেত তৎক্ষণাৎ। পদ্মৈর্হুত্বা জয়েচ্ছত্রূন্ দূর্ব্বাভিঃ শান্তিমাপ্নুয়াৎ। পলাশকুসুমৈঃ পুষ্টিং ধান্যৈর্ধান্যাশ্রয়ং লভেৎ। কাকপক্ষৈঃ কৃতো হোমো দ্বেষং বিতনুয়াদ্ যথা। মরীচহোমান্মরণং রিপুরাপ্নোতি সর্ব্বথা॥

নাই। যিনি লবণমিশ্রিত সিদ্ধার্থদ্বারা মন্ত্রপাঠপূর্ব্বক হোম করিবেন, তিনি নর ও নারীকে বশীভূত করিবেন এবং অন্যের পত্নীকেও বশীভূত করিয়া দিতে পারিবেন॥

অনন্তর ত্বরিতাপ্রয়োগ কথিত হইতেছে। এই প্রয়োগে যোনিকুণ্ড প্রস্তুত করিয়া যথাভিলষিত হোম করিতে হইবে। ইহার মধ্যে যিনি মল্লিকাকুসুমদ্বারা হোম করিবেন, তিনি সমুদায় লোককে বশীভূত করিতে পারিবেন। পলাশকুসুমদ্বারা হোম করিলে কৃত্যাদেবীকৃত সমুদায় অনিষ্টশান্তি হয়। উত্তম ইক্ষুদণ্ডদ্বারা হোম করিলে ঐশ্বর্য্য বৃদ্ধি হয়। সাধক যদি দূর্ব্বাদ্বারা হোম করেন, তাহা হইলে সুদীর্ঘ পরমায়ু লাভ করিতে পারেন। প্রক্ষালিত ধান্যদ্বারা হোম করিলে অভিলষিত ঐশ্বর্য্যলাভ করিতে পারাযায়। অশোকপুষ্পদ্বারা হোম করিলে পুত্র এবং মধুকদ্বারা হোম করিলে সমুদায় অভীষ্টলাভ হয়। যিনি জম্বুফলদ্বারা হোম করেন, তিনি অল্পকালমধ্যে শত্রুগণকে উৎসন্ন করিতে পারেন। বকুলপুষ্পদ্বারা হোম করিলে চিরস্থায়িনী কীর্ত্তিলাভ হয়। আম্রদ্বারা হোম করিলে সুদীর্ঘ পরমায়ু এবং চম্পকদ্বারা হোম করিলে সুবর্ণ লাভ করিতে পারাযায়। যে বুদ্ধিমান্ ব্যক্তি সর্ষপদ্বারা হোম করেন, তিনি সমুদায় শত্রুগণকে বিনাশ করিতে পারেন। বকুলপত্রদ্বারা হোম করিলে শীঘ্রই শত্রুগণকে উৎসন্ন করিতে পারাযায়। শাল্মলীপত্রদ্বারা হোম করিলে নিশ্চই শত্রু বিনাশ হয়। মাষকলায়দ্বারা হোম করিলে সাধ্য ব্যক্তি মূক হইয়া পড়ে। ধুস্তূরদ্বারা হোম করিলে শত্রুগণকে বিক্ষুব্ধ করিতে পারাযায়॥

অনন্তর দুর্গামন্ত্র কথিত হইতেছে। তিলদ্বারা হোম করিলে নর ও নরপতিকে বশীভূত করিতে পারাযায়। সিদ্ধার্থদ্বারা হোম করিলে তৎক্ষণাৎ রোগ হইতে মুক্ত হওয়া যায়। পদ্মদ্বারা হোম করিলে শত্রুপরাজয় হয়, দূর্ব্বাদ্বারা হোম করিলে শান্তিলাভ করিতে পারাযায়। যিনি পলাশ পুষ্পদ্বারা হোম করেন, তিনি পুষ্টিলাভ করিতে পারেন। যিনি ধান্যদ্বারা হোম করেন, তিনি ধান্যাশ্রয় লাভ করেন। কাকপক্ষদ্বারা হোম করিলে সাধ্যের মনে বিদ্বেষ জন্মে। মরীচদ্বারা হোম করিলে শত্রু নিশ্চয়ই মৃত্যুমুখে পতিত হয়॥

অথ সরস্বতী। পীত্বা তন্মন্ত্রিতং তোয়ং সহস্রং প্রত্যহং জপেৎ। মহাকবির্ভবেন্মন্ত্রী বৎসরেণ ন সংশয়ঃ। উরোমাত্রোদকে স্থিত্বা ধ্যায়েন্মার্ত্তণ্ডমণ্ডলে। স্থিতা দেবীং প্রতিদিনং ত্রিসহস্রং মনুং জপেৎ। লভতে মণ্ডলাৎ সিদ্ধিং বাচামপ্রতিমামপি। পলাশবিল্বকুসুমৈর্জুহুয়ান্মধুরোক্ষিতৈঃ। সমিদ্ভির্ব্বা তদুত্থাভির্ধর্ম্মং প্রাপ্নোতি বাক্‌পতেঃ। পলাশকুসুমৈর্হুত্বা পরাং বাক্‌সিদ্ধিমাপ্নুয়াৎ। কদম্বকুসুমৈস্তদ্বৎ ফলৈঃ শ্রীফলসম্ভবৈঃ। অচিরাৎ শ্রিয়মাপ্নোতি বাচং কুন্দসমুদ্ভবৈঃ। নন্দ্যাবর্ত্তপ্রসূনৈর্ব্বা হুত্বা বাগ্মী ততোভবেৎ॥

অথ লক্ষ্মীঃ। যথা বক্ষঃপ্রমাণে সলিলে স্থিত্বা মন্ত্রমিমং জপেৎ। ত্রিলক্ষং সংজপেন্মন্ত্রী দেবীং ধ্যাত্বার্কমণ্ডলে। স ভবেদল্পকালেন রমায়া বসতিঃ স্থিরা। আরাধ্যোত্তরনক্ষত্রে দেবীং স্রক্‌চন্দনাদিভিঃ। নন্দ্যাবর্ত্তভবৈঃ পুষ্পৈঃ সহস্রং জুহুয়াত্ততঃ। পৌর্ণমাস্যাং ফলৈর্ব্বিল্বৈর্জুহুয়ান্মধুরাপ্লুতৈঃ। পঞ্চম্যাং বিষদাম্ভোজৈঃ শুক্রবারে সুগন্ধিভিঃ। অন্যৈর্ব্বাবিষদৈঃ পুষ্পৈঃ প্রতিমাসং বিশালধীঃ। স সভেদব্দমাত্রেণ সর্ব্বদা সম্পদাং নিধিঃ। শালিভির্জুহ্বতো নিত্যং অষ্টোত্তরসহস্রকং। অচিরাবদেব মহতী লক্ষ্মীঃ সংজায়তে ধ্রুবং। জবাপুষ্পাণি জুহুয়াদষ্টোত্তরসহস্রকং। গৃহীত্বা প্রজপেদ্‌ভস্ম নাগবল্লীরসান্বিতং। তিলকঞ্চাচরেত্তেন সর্ব্ববশ্যকরং ভবেৎ। নাগবল্লী পর্ণং॥

অনন্তর সরস্বতীদেবীর বিবরণ বলিতেছি। সারস্বত মন্ত্রে অভিমন্ত্রিত জলপান করিয়া যিনি প্রতিদিন ঐ মন্ত্র একসহস্র জপকরিবেন, তিনি একবৎসরে মহাকবি হইবেন, সন্দেহ নাই। যিনি উরুমাত্র জলে দণ্ডায়মান হইয়া মার্ত্তণ্ডমণ্ডলস্থিতা দেবী সরস্বতীর ধ্যান পূর্ব্বক প্রতিদিন তিনসহস্র মন্ত্র জপ করিবেন, তিনি ঐ সূর্য্যমণ্ডলপ্রভাবে অসীম বাক্‌সিদ্ধি করিতে পারিবেন। যিনি ত্রিমধুসিক্ত পলাশকুসুম এবং বিল্বকুসুমদ্বারা হোম করিবেন, অথবা ঐরূপ পলাশপল্লব ও বিল্বপল্লবদ্বারা আহুতি দিবেন, তিনি বাক্‌পতির গুণ সমুদায় প্রাপ্ত হইবেন। কেবল পলাশকুসুমদ্বারা হোম করিলে বাক্‌সিদ্ধি লাভ করিতে পারাযায়। কদম্বকুসুমদ্বারা অথবা বিল্বফলদ্বারা হোম করিলে অবিলম্বেই লক্ষ্মীলাভ হয়, কুন্দপুষ্পদ্বারা অথবা নন্দ্যাবর্ত্তপ্রসূনদ্বারা হোম করিলে উত্তম বাগ্মী হইতে পারে॥

এক্ষণে লক্ষ্মীপ্রয়োগ কথিত হইতেছে। বক্ষঃপ্রমাণ জলে দণ্ডায়মান হইয়া লক্ষ্মীমন্ত্র জপ করিতে হইবে। যিনি বক্ষঃপ্রমাণ জলে দণ্ডায়মান হইয়া অর্কমণ্ডলস্থিতা লক্ষ্মীদেবীর ধ্যানপূর্ব্বক লক্ষ্মীমন্ত্র তিনলক্ষ জপ করিবেন, তিনি অল্পকালমধ্যেই লক্ষ্মীর স্থিরবসতি হইয়া উঠিবেন। যিনি উত্তরফল্গুনী বা উত্তরভাদ্রাপদ নক্ষত্রে স্রক্‌চন্দনাদি দ্বারা ভগবতী লক্ষ্মীর পূজা করিয়া নন্দ্যাবর্ত্ত কুসুমদ্বারা সহস্র হোম করিবেন, অথবা পূর্ণিমাতিথিতে মধুরত্রয়যুক্ত বিল্বফলদ্বারা কিম্বা পঞ্চমীতিথিতে বিকসিত পদ্মদ্বারা অথবা শুক্রবারে সুগন্ধি সুদৃশ্য অন্য কোন পুষ্পদ্বারা প্রতিমাসে হোম করিবেন, তিনি এক বৎসরের মধ্যে অতুল ঐশ্বর্য্যের অধীশ্বর হইবেন। যিনি প্রতিদিন ধান্যদ্বারা অষ্টোত্তর সহস্র হোম করিবেন, তিনি অল্পকাল মধ্যেই মহতী লক্ষ্মীলাভ করিতে পারিবেন, অণুমাত্র সন্দেহ নাই। যিনি জবাপুষ্পদ্বারা অষ্টোত্তর সহস্র হোমপূর্ব্বক তাম্বূলের রসের সহিত সেই ভস্মমর্দ্দন করিয়া তিলক গ্রহণের পর ঐ মন্ত্র জপ করিবেন, তিনি সকলকেই বশীভূত করিতে পারিবেন॥

অথ গণেশঃ। তর্পয়েৎ সলিলৈঃ শুদ্ধৈর্দ্দিনশো গণনায়কং। চতুশ্চত্বারিংশদাঢ্যং চতুঃশতমন্ত্রিতঃ। প্রাপ্নুয়াম্মণ্ডলাদর্ব্বাগভীষ্টমধিকং নরঃ। নারিকেলৈঃ কৃতো হোমশ্চতুর্থ্যাং শ্রীপদো ভবেৎ। শুক্লপক্ষে প্রতিপদমারভ্য দিনশঃ সুধীঃ। চতুর্থ্যন্তং নারিকেলশক্তুলাজতিলৈঃ ক্রমাৎ। চতুঃশতং প্রজুহুয়াদ্বশ্যাঃ স্যুঃ সর্ব্বজন্তবঃ। সতিলৈস্তণ্ডুলৈর্হোমশ্চতুর্থ্যাং শ্রীপদো ভবেৎ। পদ্মহোমেন ভূপালাংস্তৎপত্নী-রুৎপলৈঃ শুভৈঃ। মন্ত্রিণঃ কুমুদৈঃ পুষ্পৈর্ব্বিপ্রান্ পিপ্পলসম্ভবৈঃ। সমিদ্বরৈর্নরপতীনুডুম্বরসমুদ্ভবৈঃ। প্লক্ষৈর্ব্বৈশ্যান্ বটোদ্ভূতৈঃ শূদ্রান্মন্ত্রী বশং নয়েৎ। মধুনা স্বর্ণলাভঃ স্যাদ্দুগ্ধেন লভেত গাঃ। আজ্যহোমেন মহতীং শ্রিয়মাপ্নোতি মানবঃ। দধ্না সর্ব্বসমৃদ্ধিঃ স্যাদন্নৈরন্নপতির্ভবেৎ॥

অথ সূর্য্যঃ। যথা—এবং সংপূজ্য বিধিবদ্ভাস্করং ভক্তবৎসলং। দদ্যাদর্ঘ্যং প্রতিদিনং বারে বা তস্য চোদিতে। প্রভাতে মণ্ডলং কৃত্বা পূর্ব্ববৎ পীঠমর্চ্চয়েৎ। পাত্রং তাম্রময়ং প্রস্থতোয়গ্রাহি মনোহরং। নিধায় তত্র মনুনা পূরয়েতচ্ছুভোদকৈঃ। কুঙ্কুমং রোচনারাজীরক্তচন্দনবৈলবান্। করবীরজবাশালিকুশশ্যামাকতণ্ডুলান্। নিঃক্ষিপেৎ সলিলে তস্মিন্নৈক্যং সম্ভাব্য ভানুনা। সাঙ্গমভ্যর্চ্চয়েত্তস্মিন্ ভাস্করং প্রোক্তলক্ষণং। গন্ধপুষ্পাদিনৈবেদ্যৈর্যথাবিধি বিধান-

অনন্তর গণেশদেবতার প্রয়োগ প্রকটিত হইতেছে। গণপতি প্রয়োগ করিবার সময় প্রতিদিন সমাহিত হৃদয়ে বিশুদ্ধ সলিলদ্বারা তাঁহার ৪৪৪ চতুশ্চত্বারিংশদধিক চতুঃশতবার তর্পণ করিতে হইবে। এরূপ করিলে একবৎসরের মধ্যেই সম্পূর্ণ অভিলষিত ফল প্রাপ্ত হইতে পারিবে। যদি চতুর্থী তিথিতে নারিকেলদ্বারা হোম করা হয়, তাহা হইলে সাধক লক্ষ্মীলাভ করিতে পারেন। যদি সাধক শুক্লপক্ষের প্রতিপদের দিন নারিকেলদ্বারা একশত হোম, শুক্লপক্ষীয় দ্বিতীয়া দিবসে শক্তুদ্বারা একশত হোম, পরদিন তৃতীয়া তিথিতে লাজদ্বারা একশত হোম, পরদিবস চতুর্থী তিথিতে তিলদ্বারা একশত হোম করেন, তাহা হইলে সমুদায় প্রাণীই তাঁহার বশীভূত হয়। চতুর্থীতে তিল মিশ্রিত তণ্ডুলদ্বারা হোম করিলে ধনলাভ হইয়া থাকে। পদ্মদ্বারা হোম করিলে, রাজাকে উৎপলদ্বারা হোম করিলে রাজমহিষীকে, কুমুদদ্বারা হোম করিলে মন্ত্রিগণকে, পিপ্পলপুষ্পদ্বারা হোম করিলে ব্রাহ্মণগণকে উডুম্বর সমিধদ্বারা হোম করিলে নরপতীগণকে, প্লক্ষসমিধদ্বারা হোম করিলে বৈশ্যগণকে এবং বটসমিধদ্বারা হোম করিলে শূদ্রগণকে বশীভূত করিতে পারা যায়। মধুদ্বারা হোম করিলে স্বর্ণলাভ, দুগ্ধদ্বারা হোম করিলে গোধন লাভ, এবং ঘৃতদ্বারা হোম করিলে বিপুল ধন লাভ হইয়া থাকে। দধিদ্বারা হোম করিলে সর্ব্বসমৃদ্ধি সম্পন্ন এবং অন্নদ্বারা হোম করিলে অন্নপতি হইতে পারা যায়॥

এক্ষণে সূর্য্যপ্রয়োগ বলা যাইতেছে। প্রতিদিন অথবা রবিবারে যথাবিধানে ভক্তবৎসল ভাস্করদেবের পূজা করিয়া অর্ঘ্যপ্রদান করিতে হইবে। প্রত্যুষে মণ্ডল করিয়া পূর্ব্বের ন্যায় পীঠদেবতার অর্চনা করিবে। পরে একপ্রস্থ জলধরে এরূপ মনোহর তাম্রময় পাত্র সেই স্থানে স্থাপন করিয়া সূর্য্যমন্ত্র পাঠপূর্ব্বক তাহা বিশুদ্ধ সলিলদ্বারা পূর্ণকরিবে। পরে সেই পাত্রে কুঙ্কুম, গোরোচনা, রাজী, রক্তচন্দন, বৈলব, করবীর, জবাপুষ্প, ধান্য, কুশ, শ্যামাকতণ্ডুল এই সমুদয় দ্রব্য সলিল মধ্যে নিঃক্ষেপ করিবে। এই দ্রব্য নিঃক্ষেপের সময় ভগবান্ সূর্য্যদেবের সহিত তাঁহার ঐক্য ভাবনা

বিৎ। অপিধায় জপেন্মন্ত্রং সম্যগষ্টোত্তরং শতং। পুনঃ সংপূজ্য গন্ধাদ্যৈর্জ্জানুভ্যামবনিং গতঃ। আমস্তকং সমুদ্ধৃত্য ব্যোম্নি সাবরণে রবৌ। তুষ্টিং নিধায় ঐক্যেন মূলমন্ত্রং ধিয়া জপন্। দদ্যাদর্ঘ্যং দিনেশায় প্রসন্নেনান্তরাত্মনা। দত্ত্বা পুষ্পাঞ্জলিং ভূয়ো জপেদষ্টোত্তরং শতং। যাবদর্ঘ্যামৃতং ভানুঃ সমাদত্তে নিজৈঃ করৈঃ। তেন তৃপ্তো দিনমণির্দ্দদ্যাত্তস্মৈ মনোরথান্। অর্ঘ্যদানমিদং পুংসামায়ুরারোগ্যবর্দ্ধনং। ধনধান্যপশুক্ষেত্রপুত্রমিত্রকলত্রদং। তেজোবীর্য্যকান্তিবিদ্যানানাবিভবভাগ্যদং॥

অথ শ্রীরামঃ। জাতীপ্রসূনৈর্জ্জুহুয়াদিন্দিরাপ্রাপ্তয়ে নরঃ। জাতীপ্রসূনৈর্জ্জুহুয়াচ্চন্দনাম্ভঃসমুক্ষিতৈঃ। রাজবশ্যায় কমলৈর্ধনধান্যাদিসম্পদে। নীলোৎপলানাং হোমেন বশয়েচ্চ ইদং জগৎ। বিল্বপ্রসূনৈর্জ্জুহুয়াদিন্দিরাপ্রাপ্তয়ে নরঃ। দূর্ব্বাহোমেন দীর্ঘায়ুর্ভবেন্মন্ত্রী নিরাময়ঃ। রক্তোৎপলহুতান্মন্ত্রী ধনমাপ্নোতি বাঞ্ছিতং। মেধাকামেন হোতব্যং পলাশকুসুমৈর্নবৈঃ। তজ্জপ্তমম্ভঃ প্রপিবেৎ কবির্ভবতি বৎসরাৎ। তন্মন্ত্রিতান্নং ভুঞ্জীত মহদারোগ্যবর্দ্ধনং॥

অথ শ্রীকৃষ্ণঃ। অথ প্রয়োগান্ প্রবক্ষ্যামি মন্ত্রয়োরুভয়োঃ সমান্। যান্ কৃত্বা সাধকবরো লোকত্রয়প্রপূজিতঃ। বন্দেঽহং দেবকীপুত্রং সদ্যোজাতাম্বুদপ্রভং। শঙ্খচক্রগদা-

করিতে হইবে। পরে সেই পাত্রে গন্ধপুষ্প নৈবেদ্য প্রভৃতিদ্বারা যথাবিধানে উক্তপ্রকার ভাস্করের ও তাঁহার অঙ্গ দেবতাগণের অর্চ্চনা করিয়া সেই পাত্র আচ্ছাদনপূর্ব্বক অষ্টোত্তরশত সূর্য্যমন্ত্র জপ করিতে হইবে। অনন্তর গন্ধাদিদ্বারা পুনর্ব্বার দিবাকরের পূজা করিয়া ভূমিতে জানুদ্বয়স্থাপন পূর্ব্বক মস্তক পর্য্যন্ত সমুদায় অঙ্গ উর্দ্ধে রাখিয়া সূর্য্যমণ্ডলে দৃষ্টিস্থাপন পূর্ব্বক আপনার সহিত দিবাকরের ঐক্য ভাবনা করিয়া মনে মনে সূর্য্যমন্ত্র জপ করিতে হইবে। পরে বিশুদ্ধ অন্তঃকরণে পুনর্ব্বার সূর্য্যার্ঘ্য প্রদান করিবে। অনন্তর পুষ্পাঞ্জলি প্রদান করিয়া পুনর্ব্বার অষ্টোত্তরশত জপ করিতে হইবে। ভগবান্ দিনমণি যখন নিজ করদ্বারা অর্ঘ্যামৃত গ্রহণ করিতে থাকিবেন, তখন তিনি তদ্দ্বারা পরিতৃপ্ত হইয়া সাধকের মনোবাঞ্ছা পূর্ণ করিয়া দিবেন। এই সূর্য্যার্ঘ্য দানদ্বারা সমুদায় রোগশান্তি ও পরমায়ুবৃদ্ধি হয়। বিশেষতঃ এরূপ সূর্য্যার্ঘ্যদান করিলে ধন, ধান্য, পশু, ক্ষেত্র, পুত্র, মিত্র, কলত্র, ও বহুবিধ ঐশ্বর্য্য প্রাপ্ত হওয়া যায়। বিশেষতঃ ইহাদ্বারা শরীরের তেজ, বীর্য্য, কান্তিও পুষ্ট হইয়া থাকে॥

অনন্তর শ্রীরামপ্রয়োগ কথিত হইতেছে। লক্ষ্মীপ্রাপ্তির নিমিত্ত জাতীকুসুমদ্বারা হোম করিতে হইবে। যিনি চন্দনসলিল পরিষিক্ত জাতীকুসুমদ্বারা হোম করেন, রাজা তাঁহার বশীভূত হয়েন। পদ্মদ্বারা হোম করিলে ধনধান্যপ্রভৃতি ঐশ্বর্য্য লাভ করিতে পারা যায়। নীলোৎপলদ্বারা হোম করিলে ভূমণ্ডলস্থ সকলেই বশীভূত হয়। বিল্বপুষ্পদ্বারা হোম করিলে লক্ষ্মীলাভ হইয়া থাকে। দূর্ব্বাদ্বারা হোম করিলে সাধক নিরাময় ও দীর্ঘায়ু হয়েন। রক্তোৎপলদ্বারা হোম করিলে সাধক অভিলষিত ধনপ্রাপ্ত হইয়া থাকেন। অভিনব পলাশকুসুমদ্বারা হোম করিলে মেধাবৃদ্ধি হয়। রামমন্ত্রে অভিমন্ত্রিত জল একবৎসর পর্য্যন্ত প্রতিদিন পান করিলে সাধক কবিত্ব শক্তিলাভ করেন। শ্রীরামমন্ত্রে অভিমন্ত্রিত অন্নভোজন করিলে শরীর নীরোগ হইয়া থাকে॥

একণে শ্রীকৃষ্ণপ্রয়োগ কথিত হইতেছে। শ্রীকৃষ্ণের উভয় মন্ত্রসাধনেই সমান ফল হইয়া থাকে। সাধক ব্যক্তি

পদ্মধারিণং বনমালিনং। এবং ধ্যাত্বা মনুবরং লক্ষং ব্রাহ্মমুহূর্ত্তকে। জপ্ত্বা মেধাং পরাং প্রাপ্য কবীনামগ্রণীর্ভবেৎ। অথবা স্ফটিকাভাসং লেখপুস্তকধারিণং। তাং বিচিন্ত্য জপেল্লক্ষং মূলং ব্রাহ্মমুহূর্ত্তকে। জপ্ত্বা মন্ত্রী ত্রিকালজ্ঞো বৃহস্পতিসমো ভবেৎ। চরদ্গোচারণং বালং ধ্যাত্বা ব্রাহ্মমুহূর্ত্তকে। জপ্ত্বা মনুবরং বিদ্বান্ সর্ব্বশাস্ত্রার্থবিদ্ভবেৎ। সর্ব্ববেদার্থকুশলো জ্ঞানবান্ ভবতি ধ্রুবং। নন্দাঙ্গনে পর্য্যটন্তং ধূলীনীচয়ধূসরং। দীপ্তমণিগণাদীপ্তং যশোদালোচনোৎসুকং। এবং ধ্যাত্বা মনুবরং জপেন্নিয়মমাস্থিতঃ। লক্ষৈকজপনাদস্য কিং ন সিধ্যতি ভূতলে। প্রাতঃ প্রাতঃ পিবেত্তোয়মষ্টোত্তরশতং জপন্। অত্যন্তমূকো দুষ্টাত্মা জড়ঃ পাষাণবত্তথা। অনেন জলপানেন সাক্ষাদ্বাক্পতিসন্নিভঃ। জায়তে নাত্র সন্দেহঃ সত্যং সত্যং ন চান্যথা। পদ্ভ্যাং নিঃক্ষিপ্য শকটং রুদন্তং প্রাকৃতং তথা। লক্ষং জপ্যাদিতি ধ্যাত্বা আপদ্ভ্যো-মুচ্যতে ধ্রুবং। শত্রুতো ন ভয়ং তস্য রাজতো দস্যুতোপি বা। ন তস্য বিদ্যতে ভীতিঃ কদাচিদপি সুব্রত। নিত্যকর্ম্মরতঃ কৃষ্ণং বন্যৈঃ পুষ্পৈঃ সমর্চ্চয়েৎ। বশ্যা ভবন্তি সর্ব্বে চ ব্রাহ্মণা নাত্র সংশয়ঃ। গোপালং মনসা চৈব জাতীপুষ্পৈঃ সমর্চ্চয়েৎ। বশ্যা ভবন্তি রাজানো নাত্র কার্য্যা বিচারণা। তমালোদ্ভবপুষ্পৈশ্চ বৈশ্যা বশ্যা ভবন্তি হি। নীলোৎপলৈশ্চ শূদ্রাশ্চ মাসং কৃষ্ণং সমর্চ্চয়েৎ। জুহুয়াদ্রক্তপুষ্পৈশ্চ মিশ্রিতৈঃ সিততণ্ডুলৈঃ। মন্ত্রেণাষ্টসহস্রন্তু

এই প্রয়োগ করিয়া ত্রিলোকপূজিত হইয়া থাকেন। নবীন-নীরদসদৃশ প্রভাসম্পন্ন শঙ্খ চক্র গদা পদ্মধারী বনমালাবিভূষিত দেবকীতনয় কৃষ্ণকে আমি প্রণাম করিতেছি। ব্রাহ্মমুহূর্ত্তে এইরূপ ধ্যান করিয়া একলক্ষ মন্ত্র জপ করিলে সাধক যাহার পর নাই মেধাবী ও কবিগণের অগ্রগণ্য হইয়া থাকেন। অথবা ব্রহ্মমুহূর্ত্তে স্ফটিকের ন্যায় প্রভাসম্পন্ন লেখনী পুস্তকধারী কৃষ্ণকে চিন্তা করিয়া একলক্ষ মূলমন্ত্র জপ করিলে সাধক ত্রিকালজ্ঞ ও বৃহস্পতির সদৃশ হয়েন। বালক কৃষ্ণ গোচারণপূর্ব্বক ভ্রমণ করিতেছেন। ব্রাহ্মমুহূর্ত্তে এইরূপ ধ্যানপূর্ব্বক মন্ত্র জপ করিলে সাধক সর্ব্বশাস্ত্রার্থবিশারদ হইতে পারেন। বিশেষতঃ তিনি অল্পকালমধ্যেই সর্ব্ববেদার্থকুশল ও জ্ঞানবান্ হয়েন সন্দেহ নাই। যিনি ধূলিধূসরিত কলেবরে নন্দের প্রাঙ্গণে পর্য্যটন করিতেছেন, সমুজ্জ্বল মণিসমূহে যাঁহার শরীর উদ্দীপ্ত হইয়াছে; যিনি যশোদাকে দেখিবার নিমিত্ত সমুৎসুক রহিয়াছেন, তাদৃশ কৃষ্ণমূর্ত্তি ধ্যান করিয়া যে সাধক নিয়ম অবলম্বনপূর্ব্বক একলক্ষ মন্ত্র জপ করেন, তাঁহার সমুদায় কামনাই সিদ্ধ হয়। যিনি প্রতিদিন প্রাতঃকালে জলের উপরি অষ্টোত্তরশত কৃষ্ণমন্ত্র জপ করিয়া ঐ জলপান করেন, তিনি অত্যন্ত মূঢ়, দুষ্টাত্মা ও পাষাণসদৃশ জড় হইলেও ঐ অভিমন্ত্রিত জলপানদ্বারা সাক্ষাৎ বৃহস্পতিসদৃশ হয়েন, এবিষয়ে কিছুমাত্র সন্দেহ নাই। চরণদ্বয়দ্বারা শকট নিঃক্ষিপ্ত করিয়া প্রাকৃত জনের ন্যায় রোদন করিতেছেন, এরূপ কৃষ্ণমূর্ত্তি ভাবনা করিয়া যে সাধক একলক্ষ মন্ত্র জপ করেন, তিনি সমুদায় আপদ হইতে মুক্ত হয়েন, সন্দেহ নাই। বিশেষতঃ তাঁহার শত্রুভয়, রাজভয়, দস্যুভয় অথবা অন্যকোন ভয় থাকে না। যিনি নিত্যকর্ম্ম সাধনপূর্ব্বক বন্যপুষ্পদ্বারা কৃষ্ণের অর্চনা করেন, সমুদায় ব্রাহ্মণ তাঁহার বশীভূত হয়েন, সন্দেহ নাই। যিনি মনে মনে গোপালমূর্ত্তি স্মরণ করিয়া জাতীপুষ্পদ্বারা অর্চনা করেন, রাজগণ তাঁহার বশীভূত হয়েন এবিষয়ে সন্দেহমাত্র নাই। তমালপুষ্পদ্বারা অর্চনা করিলে বৈশ্যগণ বশীভূত হয়। যিনি নীলোৎপলদ্বারা একমাসমাত্র কৃষ্ণের অর্চনা করেন, শূদ্রগণ তাঁহার বশীভূত হইয়া থাকেন। যিনি সিততণ্ডুলমিশ্রিত রক্তকুসুম-

জপ্ত্বা তদ্ভস্ম ধারয়েৎ। ললাটে বিধৃতে তস্য সর্ব্বে বশ্যা ভবন্তি হি। অনেন চ শরীরেণ রাজানো বশ্যতামিয়ুঃ। স্ত্রিয়ো বশ্যা ভবন্ত্যত্র পুত্রামাত্যাশ্চ সর্ব্বথা। বিবাহার্থী জপেন্মন্ত্রং মাসমষ্টসহস্রকং। রাসমণ্ডলমধ্যস্থং কৃষ্ণং ধ্যাত্বা ব্রজে স্থিতং। বিবাহয়েদুত্তমাঙ্গীং কন্যাং সর্ব্বগুণোজ্জ্বলাং। পুত্রং মে রক্ষরক্ষেতি দ্বিজেন প্রার্থিতো হরিঃ। কৃতপুত্রং সমাহৃত্য দদৌ যন্তং বিচিন্তয়েৎ। পুত্রকামো লভেৎ পুত্রং মাসেনৈকেন সুন্দরং। দীর্ঘায়ুরপ্রতিহতবলবীর্য্যসমন্বিতং। কুন্দপুষ্পৈঃ সমারাধ্য কৃষ্ণং ধ্যায়েচ্চ কন্যকা। মাসদ্বয়ং তথা মন্ত্রং জপেদষ্টসহস্রকং। মনোরথপতিং লব্ধ্বা দীর্ঘকালঞ্চ ক্রীড়তি। অঞ্জনং কুসুমং বস্ত্রং তাম্বূলং চন্দনং তথা। অন্যান্যপ্যুপভোগ্যানি স্পৃষ্ট্বা মন্ত্রং শতং জপেৎ। দীয়তে যস্য যস্যেতি সোঽচিরাদ্দাসবদ্বশী। স্ত্রিয়ো বশ্যা অনেনৈব ভবন্তি মুনিসত্তম। পুরুষং বশয়েন্নারী অনেনৈব বিধানতঃ। অন্নাদ্যকামঃ শ্রীপুষ্পৈঃ সিততণ্ডুলমিশ্রিতৈঃ। অষ্টোত্তরসহস্রন্তু জুহুয়াদন্নবান্ ভবেৎ। বিশ্বরূপধরং ধ্যাত্বা শতমষ্টোত্তরং জপেৎ। সমাহিতমনা মন্ত্রী যশোঽর্থী কীর্ত্তিমাপ্নুয়াৎ। ভূতপ্রেতপিশাচাদ্যৈঃ স্কন্দাদিগ্রহপীড়িতৈঃ। পূতনাস্তনপাতারং ধ্যাত্বা মন্ত্রং শতং জপেৎ। প্রণশ্যন্তি গ্রহা দুষ্টাঃ পলায়ন্তে ইতস্ততঃ। সর্পমণ্ডলদষ্টে চ মূষিকাদ্যৈশ্চ দংশিতে। কৃষ্ণং কালিয়দমনং চিন্তয়িত্বা জপেন্নরঃ। তর্জ্জয়ন্তং বিষং ঘোরং হুঙ্কারেণ বিনাশয়েৎ॥ অত্রাপ্যন্য

দ্বারা হোম করিয়া অষ্টোত্তরসহস্র মন্ত্র জপপূর্ব্বক ললাটে সেই ভস্ম ধারণ করেন, সকলেই তাঁহার বশীভূত হয়। এই ভস্ম ধারণ করিয়া রাজার নিকট গমন করিলে রাজা বশীভূত হয়েন। রমণী, পুত্র বা অমাত্য যে ব্যক্তি তাঁহাকে দর্শন করে, সেই ব্যক্তিই সর্ব্বতোভাবে তাঁহার বশীভূত হইয়া থাকে। বিবাহার্থী ব্যক্তি ব্রজে স্থিত রাসমণ্ডলমধ্যবর্ত্তী কৃষ্ণকে ধ্যান করিয়া একমাসপর্য্যন্ত প্রতিদিন অষ্টোত্তরসহস্র মন্ত্র জপ করিলে সর্ব্বগুণসমুজ্জ্বলা নিরুপমরূপবতী কন্যা বিবাহ করিতে পারে। "আমার পুত্রকে রক্ষা কর, আমার পুত্রকে রক্ষা কর," ব্রাহ্মণ এইরূপ প্রার্থনা করিলে হরি তাঁহার পুত্রকে বাঁচাইয়া আনিয়া দিতেছেন, এইরূপ চিন্তা করিয়া একমাস প্রতিদিন অষ্টোত্তরসহস্র মন্ত্র জপ করিলে পুত্রকামী ব্যক্তি অপ্রতিহত বলবীর্য্যসম্পন্ন দীর্ঘায়ু পরমসুন্দর পুত্র লাভ করিতে পারেন। যদি কন্যকা কুন্দপুষ্পদ্বারা পূজা করিয়া কৃষ্ণমূর্ত্তি ধ্যানপূর্ব্বক দুই মাসপর্য্যন্ত অষ্টোত্তরসহস্র মন্ত্র জপ করে, তাহাহইলে মনোমত পতি লাভ করিয়া দীর্ঘকাল পতির সহিত বিহার করিতে পারে। যদি কোন সাধক অঞ্জন, কুসুম, বস্ত্র, তাম্বূল, চন্দন এবং অন্যান্য উপভোগ্য বস্তু স্পর্শ করিয়া একশত মন্ত্র জপ করেন, তাহাহইলে সেই সেই বস্তু যে যে ব্যক্তিকে প্রদান করা যাইবে, সেই ব্যক্তি অচিরাৎ বশীভূত হইবে। এই বিধানদ্বারা স্ত্রীগণও বশীভূত হয়। এই বিধানদ্বারা নারী পুরুষকেও বশীভূত করিতে পারে। যিনি অন্নকামনা করেন, তিনি সিততণ্ডুলমিশ্রিত শ্রীপুষ্পদ্বারা অষ্টোত্তরসহস্র হোমকরিলে বহু অন্নশালী হয়েন। যিনি যশঃকামনা করেন, তিনি বিশ্বরূপধারী হরির ধ্যানপূর্ব্বক সমাহিতহৃদয়ে অষ্টোত্তরশত জপ করিলে কীর্ত্তিশালী হয়েন। ভূত, প্রেত, পিশাচ, স্কন্দ, গ্রহ প্রভৃতিদ্বারা আক্রান্তব্যক্তি পূতনার স্তনপায়ী কৃষ্ণের ধ্যানপূর্ব্বক শতমন্ত্র জপ করিবে, তাহা হইলে দুষ্টগ্রহ সমুদায় বিদূরিত ও বিধ্বস্ত হয়। সর্প, মূষিক প্রভৃতি দংশন করিলে তর্জ্জন-গর্জ্জন-পরায়ণ কালীয়দমন কৃষ্ণের ধ্যানপূর্ব্বক মন্ত্র জপ করিলে হুঙ্কারদ্বারা ঘোরবিষ বিধ্বস্ত করিতে

মন্থং বক্ষ্যে বীজাদ্যং শৃণু তত্ত্বতঃ। কালীয়স্য ফণামধ্যে দিব্যং নৃত্যং করোতি তং। নমামি দেবকীপুত্রং নৃত্যরাজানমচ্যুতং। জ্বরার্ত্তোঽভ্যর্চ্চয়েন্মন্ত্রী জপেদষ্টশতং তথা। জ্বরেণ সংস্তুতং কৃষ্ণং বলপ্রদ্যুম্নসম্মতং। দহন্তং বাণনগরীং গরুড়োপরি সংস্থিতং। নিজজ্বরেণ সংশ্লিষ্টং ধ্যাত্বা নাশয়তে ক্ষণাৎ। শীতলাকামলাদীনি তথা চাতুর্থিকোদ্ভবান্। প্লীহগুল্মজকৃদ্বায়ূন-পস্মারভয়ং তথা। নাশয়েন্নাত্র সন্দেহো দৃষ্টিমাত্রেণ মান্ত্রিকঃ। গোপালং যষ্টিপাণিঞ্চ বেণুমাদায় সংস্থিতং। ধ্যাত্বা কৃষ্ণং জপেন্মন্ত্রং পশুমান্ সত্তমানসঃ। রাজ্ঞোপি স ভবেন্মিত্র-মিতি যস্য মতির্ভবেৎ। মধুসিক্তৈঃ সিতৈঃ পুষ্পৈর্হুত্বা তমনুনা স্মরেৎ। মহৈশ্বর্য্যমথ প্রাপ্য বিশ্বখ্যাতো ভবেদ্‌ধ্রুবং। গোবর্দ্ধনধরং কৃষ্ণং ধ্যাত্বা মন্ত্রং জপেন্নরঃ। বাতবর্ষাদিভির্ঘোরৈ-র্ভয়ে সম্যগুপস্থিতে। ভয়মাশু বিনশ্যেত্তু নাত্র কার্য্যা বিচারণা। বৃন্দাবনগতং কৃষ্ণং বৃষ্টিকামো বিচিন্তয়ন্। জপেদষ্টসহস্রন্তু বৃষ্টিমাপ্নোত্যসংশয়ঃ। এবঞ্চ মনসা ধ্যাত্বা বৃষ্টিং বর্ষাসু চাহ্-রেৎ। এবং জলাশয়ে ধ্যাত্বা জপেদষ্টসহস্রকং। বৃষ্টির্ভবত্যকালেপি মহতী নাত্র সংশয়ঃ। গায়ন্তং বেণুনা কৃষ্ণং গানকামো বিচিন্তয়েৎ। আজ্যমষ্টশতং হুত্বা কিন্নরৈঃ সহ গীয়তে। জয়কামো জপেদ্‌যস্তু হরন্তং কল্পকদ্রুমং। সংস্তুতং দেবতাভিশ্চ গরুড়ারূঢ়মচ্যুতং। ধ্যাত্বা

পারে। এস্থলে অন্য মন্ত্র বলিতেছি, শ্রবণ কর। এই মন্ত্রের পূর্ব্বে কৃষ্ণের বীজ প্রদান করিতে হইবে। মন্ত্রার্থ যথা যিনি কালীয় সর্পের ফণামধ্যে দিব্য নৃত্য করিতেছেন, সেই নৃত্যরাজ দেবকীপুত্র অচ্যুত কৃষ্ণকে প্রণাম করি। জ্বরার্ত্তব্যক্তি কৃষ্ণের অর্চ্চনা করিয়া অষ্টোত্তরশত জপকরিবে এবং তৎকালে এইরূপ ধ্যান করিবে যে, নিজজ্বরের সহিত সমবেত গরুড়োপরি সংস্থিত কৃষ্ণ বাণনগরী দহন করিতেছেন। বলদেব ও প্রদ্যুম্ন নিকটে রহিয়াছেন, মহাদেব তাঁহার স্তব করিতেছেন। এইরূপ প্রয়োগ করিলে তৎক্ষণাৎ শীতলা, কামলা, চাতুর্থিক জ্বর, প্লীহা, গুল্ম, যকৃৎ, বায়ুরোগ, অপস্মাররোগ প্রভৃতি সমুদায় রোগ হইতে আরোগ্য হয়। এইরূপ প্রয়োগ করিয়া সাধক যাহার প্রতি দৃষ্টি করিবেন, তাহার ঐ সমুদায় রোগ তৎক্ষণাৎ বিদূরীত হইবে, সন্দেহমাত্র নাই। যষ্টিপাণি গোপাল বেণু হস্তে লইয়া দণ্ডায়মান আছেন, এইরূপ ধ্যান করিবা যিনি মন্ত্র জপ করেন, তিনি বহুসংখ্যক পশু লাভ করিতে পারেন। যিনি ঈদৃশ সাধনে প্রবৃত্ত হয়েন, তিনি রাজারও মিত্র হইতে পারেন। যিনি কৃষ্ণমন্ত্র উচ্চারণপূর্ব্বক মধুসিক্ত শুক্ল তণ্ডুল-দ্বারা হোম করেন, তিনি অতুল ঐশ্বর্য্যশালী ও বিশ্ববিখ্যাত হয়েন, সন্দেহ নাই। যে সময়ে ঘোর বায়ু, বর্ষা প্রভৃতির ভয় উপস্থিত হয়, সেই সময়ে গোবর্দ্ধনধারী কৃষ্ণের ধ্যানপূর্ব্বক মন্ত্র জপ করিলে তৎক্ষণাৎ সমুদায় ভয় বিদূরিত হয়। যিনি বৃষ্টি কামনাকরেন, তিনি বৃন্দাবনগত কৃষ্ণের ধ্যানপূর্ব্বক অষ্টোত্তর সহস্র জপ করিলে বৃষ্টি হয়, সন্দেহ নাই। মনে মনে ঐরূপ ধ্যান করিয়া বর্ষাকালে জপপূর্ব্বক বৃষ্টি আনয়ন করিতে হইবে। জলাশয়ে দণ্ডায়মান হইয়া ঐরূপ ধ্যান পূর্ব্বক অষ্টোত্তর সহস্র জপ করিলে অকালে মহতী বৃষ্টি হয়, সন্দেহ নাই। যিনি সঙ্গীত কামনা করেন, তিনি এইরূপ ভাবনা করিবেন যে, কৃষ্ণ বেণু লইয়া গান করিতেছেন এবং ঘৃতদ্বারা অষ্টোত্তর শত হোম করিবেন, এরূপ করিলে সাধক কিন্নরের সহিত সমান গান করিতে পারেন॥

যিনি শত্রুর পরাজয় কামনা করেন, তিনি এইরূপ ভাবনা করিবেন যে, গরুড়ারূঢ় অচ্যুত কৃষ্ণ কল্পবৃক্ষ হরণ

রক্তকরবীরসমিদ্ভির্জ্জুহুয়াদ্বশী। অষ্টোত্তরসহস্রন্তু সাক্ষাৎ পরাজিতো রিপুঃ। রাজাদিভয়মাপন্নে সংশয়ে দুর্গসংসদি। হুত্বা দশসহস্রন্তু তৎক্ষণান্নাশয়েদ্ধ্রুবং। নীলোৎপলাদিভির্হুত্বা অষ্টোত্তরসহস্রকং। শঙ্খাদিনিধিসংযুক্তং দ্বারকামধ্যগং হরিং। ধ্যাত্বা তণ্ডুলদূর্ব্বাভির্হুত্বা শান্তিমবাপ্নুয়াৎ। কদম্বমূলে গায়ন্তং গোপালং বনমালিনং। কদম্বকুসুমৈর্জ্জুষ্টং চিন্তয়িত্বা জনার্দ্দনং। অপামার্গশতৈর্হুত্বা অষ্টোত্তরসহস্রকং। সর্ব্বান্ লোকান্ বশীকৃত্য আশুবিজ্ঞো ভবিষ্যতি। রাজদ্বারে সভায়াঞ্চ ব্যবহারে চ মন্ত্রবিৎ। শতমষ্টোত্তরং জপ্ত্বা প্রথমং বাক্যমুচ্চরেৎ। অনেনৈব বিধানেন সর্ব্বত্র বিজয়ী ভবেৎ। মোক্ষকামো জপেদ্‌যস্তু পুণ্ডরীকাক্ষমব্যয়ম্। সনকাদিস্তুতং কৃষ্ণং শুক্লাম্বরধরং প্রভুং। শঙ্খচক্রধরং ধ্যাত্বা মন্ত্রং লক্ষং জপেন্নরঃ। তারসংপুটিতং কৃত্বা বিধিবৎ স্থানমাশ্রিতঃ। চক্রাব্জমণ্ডলং কৃষ্ণং পূজয়েদ্ভক্তিমাবহন্। স সংসারসাগরেভ্যো মুচ্যতে নাত্র সংশয়ঃ ॥

অথ দধিবামনঃ। পায়সান্নেন জুহুয়াৎ সহস্রং শ্রিয়মাপ্নুয়াৎ। ধান্যহোমেন ধান্যাপ্তিঃ শতপুষ্পসমুদ্ভবৈঃ। বীজৈঃ সহস্রসংখ্যাতৈর্হোমো ভয়বিনাশকৃৎ। দধ্যোদনেন শুদ্ধেন হুত্বা মুচ্যেত দুর্গতঃ। স্মৃত্বা ত্রৈবিক্রমং রূপং জপেন্মন্ত্রমনন্যধীঃ। মুক্তোবন্ধাদ্ভবেৎ সদ্যো নাত্র কার্য্যা বিচারণা ॥

---

করিতেছেন, দেবগণ তাঁহার স্তব করিতে প্রবৃত্ত হইয়াছেন এইরূপ ধ্যানপূর্ব্বক জপ করিয়া জিতেন্দ্রিয় ব্যক্তি রক্ত করবীর সমিধদ্বারা অষ্টোত্তর সহস্র হোম করিবেন, তাহা হইলে তাঁহার শত্রু তৎক্ষণাৎ পরাজিত হইবে। যে সময়ে রাজভয়, মহাশঙ্কট অথবা দুর্গাবরোধ উপস্থিত হইবে, তৎকালে উক্তরূপে দশসহস্র হোম করিলে সমুদায় ভয় বিদূরিত হয়, সন্দেহ নাই। নীলোৎপল প্রভৃতিদ্বারা অষ্টোত্তর সহস্র হোম করিয়া শঙ্খ পদ্ম প্রভৃতি নিধি সংযুক্ত দ্বারকামধ্যস্থিত হরির ধ্যানপূর্ব্বক পুনর্ব্বার তণ্ডুল দূর্ব্বাদ্বারা হোম করিলে সমুদায় শান্তি হয়। কদম্বকুসুম সুশোভিত কদম্বমূলস্থিত বনমালাধারী জনার্দ্দন গোপাল গান করিতেছেন, এইরূপ চিন্তা করিয়া প্রতিবারে শত সংখ্যক অপামার্গদ্বারা অষ্টোত্তর সহস্র হোম করিলে সাধক আশু বিজিত হয়েন এবং সমুদায় লোককে বশীভূত করেন। রাজদ্বারে সভাতে অথবা বিচারালয়ে প্রথমতঃ অষ্টোত্তরশত মন্ত্র জপ করিয়া প্রথম বাক্য উচ্চারণ করিবে, এইরূপ বিধানদ্বারা সাধক সর্ব্ববিজয়ী হইতে পারেন। যিনি মোক্ষকামনা করেন, তিনি সনকাদি মুনিগণকর্ত্তৃক স্তূয়মান শুক্লাম্বরধারী শঙ্খচক্রগদাধর পুণ্ডরীকাক্ষ অব্যয় প্রভু কৃষ্ণের ধ্যান করিয়া প্রণবপুটিত কৃষ্ণমন্ত্র যথাবিধানে একলক্ষ জপ করিবেন। পরন্তু ঐ জপের সময় যথাবিধানে একটি নির্দ্দিষ্ট স্থান পরিগ্রহ করিতে হইবে। যিনি ভক্তি সহকারে চক্রপদ্মধারী কৃষ্ণের ধ্যানপূর্ব্বক পূজা করিবেন, তিনি সংসারসাগর হইতে মুক্ত হইবেন, সন্দেহ নাই॥

অনন্তর দধিবামন প্রয়োগ বর্ণিত হইতেছে। যিনি পায়সান্নদ্বারা সহস্র হোম করেন, তাঁহার লক্ষ্মীলাভ হয়। যিনি ধান্যদ্বারা হোম করেন, তাঁহার ধান্যলাভ হয়। যিনি সহস্র সংখ্যক পদ্মবীজদ্বারা হোম করেন, তাঁহার সমুদায় ভয় বিদূরিত হয়। বিশুদ্ধ দধিমিশ্রিত অন্নদ্বারা হোম করিলে দুর্গ হইতে মুক্তিলাভ করিতে পারা যায়। যিনি ত্রিবিক্রমমূর্ত্তি ভাবনা পূর্ব্বক অনন্যহৃদয়ে মন্ত্র জপ করেন, তিনি তৎক্ষণাৎ বন্ধন হইতে মুক্ত হয়েন, এবিষয়ে অণুমাত্র সন্দেহ নাই॥

অথ হয়গ্রীবঃ। বিল্বৈঃ ফলৈঃ কৃতো হোমঃ শ্রীপদঃ পরিগীয়তে। কুন্দপুষ্পাণি জুহুয়াদিচ্ছন্ বাক্ শ্রিয়মুত্তমাং। মনুনানেন সংজপ্তং ঘৃতং ব্রাহ্মীরসৈঃ শৃতং। কবিতামাহরেৎ পুংসামনর্গলবিজৃম্ভিণীং। বচামনেন সংজপ্তাং ভক্ষয়েৎ প্রাতরন্বহং। সর্ব্ববেদাগমাদীনাং ব্যাখ্যাতা জায়তেঽচিরাৎ॥

অথ নৃসিংহঃ। শ্রীপুষ্পৈর্জ্জুহুয়ামন্ত্রী বিল্বকাষ্ঠৈধিতেঽনলে। সহস্রং শ্রিয়মাপ্নোতি পত্রৈর্ব্বা বিল্বসম্ভবৈঃ। শ্রীপুষ্পং লবঙ্গপুষ্পং। প্রসূনৈর্ব্বা ফলৈস্তত্বং দূর্ব্বাহোমাদরোগিতাং। দুঃস্বপ্নে নিশি সংজাতে ধ্যাত্বা মন্ত্রং শতং জপেৎ। অনিদ্রো মন্ত্রবিৎ পশ্চাৎ সুখদং তস্য জায়তে। ব্যাঘ্রচোরমৃগাদিভ্যো মহারণ্যে ভয়াকুলং। বক্ষ্যে মনুরয়ং জপ্তো ভয়েষ্বন্যেষু মন্ত্রিণং। অনেন মন্ত্রিতং ভস্ম বিষগ্রহমহাভবান্। নাশয়েদচিরাদেব মন্ত্রস্যাস্য প্রভাবতঃ। ঘোরাভিচারে সোন্মাদে মহোৎপাতে মহাভয়ে। জপেন্মন্ত্রং স্মরেদেনং দুঃখান্মুক্তো ভবেন্নরঃ। সিংহরূপং মহাভীমং নখদংষ্ট্রাতিভীষণং। স্মৃত্বাত্মানং বিভুং পশ্চাদ্ধ্যায়েন্মৃগশিশুং রিপুং। গৃহীত্বা গলদেশে তং পুনর্দ্দিক্ষু ক্ষিপেদ্দ্রুতং। পুত্রমিত্রকলত্রাদ্যৈরুচ্চাটো জায়তে রিপোঃ। পূর্ব্বমৃত্যুপদে সাধ্যনাম কৃত্বা স্বয়ং হরিঃ। নিশিতৈর্নখদংষ্ট্রাদ্যৈঃ খাদ্যমানং রিপুং স্মরেৎ।

---

অতঃপর হয়গ্রীব প্রয়োগ বিবৃত হইতেছে। প্রথমে বিল্বফলদ্বারা হোমকরিলে লক্ষ্মীলাভ হয়। যিনি বাক্‌পটুতা লাভ করিতে ইচ্ছা করেন, তিনি কুন্দপুষ্পদ্বারা হোম করিবেন। যিনি ব্রাহ্মীরসযুক্ত ঘৃতের উপরি হয়গ্রীব মন্ত্র জপ করিয়া তাহা পান করিবেন, তাঁহার মুখ হইতে অনর্গল বিশুদ্ধ কবিতারাশি নিঃসৃত হইতে থাকিবে। যিনি বচের উপরি হয়গ্রীবমন্ত্র জপ করিয়া প্রতিদিন প্রাতঃকালে ভক্ষণ করিবেন, তিনি অল্পকালমধ্যেই সমুদায় বেদ আগম প্রভৃতি ব্যাখ্যা করিতে পরিবেন॥

এক্ষণে নৃসিংহপ্রয়োগ বর্ণিত হইবে। যিনি বিল্বকাষ্ঠদ্বারা অগ্নি প্রজ্বালিত করিয়া তাহাতে লবঙ্গদ্বারা অথবা বিল্বপত্রদ্বারা সহস্র হোম করিবেন, তিনি নিশ্চয়ই লক্ষ্মীলাভ করিতে পারিবেন। ঐরূপ বিল্বপুষ্প অথবা বিল্বফলদ্বারা হোম করিলেও লক্ষ্মীলাভ হইবে। দূর্ব্বাদ্বারা হোম করিলে কুষ্ঠাদি রোগ আরোগ্য লাভ হইয়া থাকে। যদি রাত্রিকালে দুঃস্বপ্ন দর্শন হয়, তাহাহইলে নৃসিংহ ধ্যানপূর্ব্বক নৃসিংহ মন্ত্র এক শত হোম করিবে। যদি রাত্রিকালে নিদ্রা না হয়, তাহা হইলে ঐ মন্ত্র জপ করিলে সুখস্বচ্ছন্দে নিদ্রা হইবে। যদি কোনব্যক্তি মহারণ্যমধ্যে ব্যাঘ্র, দস্যু অথবা মৃগাদি হইতে ভয়াকুল হয়, তাহা হইলে ঐ মন্ত্র একশত জপ করিলে কোন ভয় থাকিবেক না। অন্য কোন প্রকার ভয় উপস্থিত হইলেও যদি এই মন্ত্র জপ করা হয়, তাহা হইলে সেই ভয় তৎক্ষণাৎ বিদূরিত হইবে। ঐমন্ত্রদ্বারা ভস্ম অভিমন্ত্রিত করিয়া যদি সর্ব্বাঙ্গে লেপন করা যায় তাহা হইলে এই মন্ত্রের প্রভাবে বিষ-জনিত ও গ্রহজনিত মহা ভয়ও বিদূরিত হয়। ঘোর অভিচার, উন্মাদ, মহোৎপাত প্রভৃতি মহাভয় উপস্থিত হইলে নৃসিংহমূর্ত্তি ধ্যানপূর্ব্বক এই মন্ত্র জপ করিবে। এইরূপ করিলে সাধক আপদ্ ও দুঃখ হইতে মুক্ত হইবেন, সন্দেহ নাই। আত্মাতে ভয়ানক মহাভীষণরূপ নখদংষ্ট্রায়ুধ সিংহরূপী বিভুর ধ্যান করিয়া পশ্চাৎ শত্রুকে মৃগশিশুস্বরূপ ভাবনা করিবেন এবং মনে মনে ঐ শত্রুর গলদেশে ধরিয়া তাহাকে তৎক্ষণাৎ একদিকে নিক্ষেপ করিয়া দিবেন। এরূপ করিলে পুত্র, মিত্র, কলত্রাদির সহিত শত্রুর উচ্চাটন হয়। পূর্ব্বে মৃত ব্যক্তির নামের ন্যায় সাধ্য নাম উল্লেখ করিয়া পরে এইরূপ

নিত্যমষ্টোত্তরশতং জপেন্মন্ত্রমতন্দ্রিতঃ। জায়তে মণ্ডলার্ব্বাক্ শত্রুসেনানিবারণং। বিভীতকাষ্ঠৈর্জ্বলিতে পাবকে রিপুমর্দ্দনং। বিচিন্ত্য দেবং নৃহরিং সপূজ্য কুসুমাদিভিঃ। সমূললূনৈর্জ্জুহুয়াচ্ছরৈর্দ্দশশতং পৃথক্। রিপুং খাদন্নিব জপেদ্বিভিন্নমিব নিঃক্ষিপেৎ। কৃত্বা সপ্তদিনং মন্ত্রী সেনামিষ্টাং মহীপতেঃ। প্রস্থাপয়েচ্ছুভে লগ্নে পররাষ্ট্রজয়েচ্ছয়া। তস্যাঃ পুরস্তা ন্নৃহরিং নিঘ্নন্তং রিপুমণ্ডলং। স্মৃত্বা প্রয়োগং কুর্ব্বীত যাবদায়াতি সা পুনঃ। বিজিত্য নিখিলান্ শত্রূন্ সহ বীরাশ্রয়া সুখং। অগস্ত্যবিজয়ী রাজা শ্রমে ক্ষেত্রধনাদিভিঃ। প্রীণয়েন্মন্ত্রিণং সম্যগ্বিভবৈঃ প্রীতমানসঃ। মন্ত্রী যদি ন সন্তুষ্টোহনর্থঃ স্যান্মহীপতেঃ॥

অথ বরাহঃ। রবৌ সিংহগতেঽষ্টম্যাং শুক্লপক্ষে সিতাং শিলাং। পঞ্চগব্যেষু নিঃক্ষিপ্য স্পৃষ্ট্বা তামযুতং জপেৎ। উত্তরাভিমুখো ভূত্বা তাং শিলাং নিখনেদ্ভুবি। শত্রুচৌরমহাভূতৈঃ কৃতাং বাধাং বিনাশয়েৎ। ভানূদয়ে ভৌমবারে সাধ্যক্ষেত্রাৎ সমাহরেৎ। মৃত্তিকাং সংজপন্মন্ত্রং তাং পুনর্ব্বিভজেত্রিধা। চুল্যামেকাং সমালিপ্য পাকপাত্রে তথা পরাং। গোদুগ্ধৈঃ পরমালোড্য শোধিতাংস্তণ্ডুলান্ ক্ষিপেৎ। শোধিতেঽগ্নৌ পচেৎ সম্যক্ চরুং মন্ত্রী জপেন্মনুং। অবতার্য্য চরুং পশ্চাদগ্নৌ দেবং যথাবিধি। ধূপদীপাদিকৈরিষ্ট্বা পুনরাজ্যপ্লুতং চরুং। জুহুয়াদেধিতে বহ্নৌ যাবদষ্টোত্তরং শতং। এবং সপ্তসু বারেষু জুহুয়াৎ ক্ষেত্রসিদ্ধয়ে।

---

ভাবনা করিতে হইবে যে, স্বয়ং নৃসিংহমূর্ত্তি হরি নিশিত নখদংষ্ট্রাদিদ্বারা শত্রুকে ছিন্ন ভিন্ন করিয়া ভক্ষণ করিতেছেন। এইরূপ ধ্যানপূর্ব্বক প্রতিদিন যথানিয়মে অষ্টোত্তরশত নৃসিংহমন্ত্র জপ করিতে হইবে। এইরূপ করিলে একবৎসরের মধ্যেই শত্রুসৈন্য সমুদায় নিবারিত হয়। বিভীতকাষ্ঠদ্বারা অগ্নিপ্রজ্বালিত করিয়া তাহাতে রিপুমর্দ্দন নৃসিংহদেবকে ধ্যান করিয়া গন্ধপুষ্পাদিদ্বারা পূজাপূর্ব্বক সাধক এইরূপ সপ্তদিন প্রয়োগ করিয়া বিজয়াভিলাষী মহীপতির সেনাগণকে পররাজ্য জয়ের নিমিত্ত শুভলগ্নে প্রেরণ করিবেন। এই সেনাগণের অগ্রভাগে ভগবান্ নৃসিংহ শত্রুসমূহ সংহার করিতেছেন, এইরূপ ভাবনা করিয়া সেনাগণের প্রত্যাগমণপর্য্যন্ত প্রতিদিন পুনঃ পুনঃ প্রয়োগ করিবেন। এরূপ করিলে রাজা নিখিল শত্রুগণকে ও শত্রুপক্ষীয় বীরগণকে যথাসুখে পরাজয়পূর্ব্বক আগমন করেন, এই বিজয়ী রাজা নিজরাজ্যে প্রত্যাগমণ করিয়াই প্রাতহৃদয়ে সাধককে গ্রাম, ক্ষেত্র, ধন, প্রভৃতিদ্বারা পরিতুষ্ট করিবেন। যদি সাধক পরিতুষ্ট না হয়েন, তাহাহইলে মহীপতির অনর্থ ঘটিবার বিলক্ষণ সম্ভাবনা॥

সম্প্রতি বরাহ বিধি নির্ণীত হইতেছে। সর্ব্বদা দিবাকর সিংহরাশিতে গমন করিলে শুক্লপক্ষীয় অষ্টমী তিথিতে শ্বেতবর্ণ শিলা লইয়া পঞ্চগবে নিঃক্ষেপপূর্ব্বক তাহা স্পর্শ করিয়া দশসহস্র জপ করিবে। পরে উত্তরাভিমুখ হইয়া ঐ শীলা মৃত্তিকামধ্যে নিমগ্ন করিলে শত্রুকৃত, চৌরকৃত অথবা মহাভূতকৃত সমুদায় বাধা দূরীভূত হয়। মঙ্গলবারে সূর্য্যোদয়সময় মন্ত্রজপ করিতে করিতে সাধ্য ব্যক্তির ক্ষেত্র হইতে মৃত্তিকা আহরণ করিবে। ঐ মৃত্তিকা তিন ভাগে বিভক্ত করিয়া একভাগ চুল্লীতে লেপন পূর্ব্বক অপর ভাগ পাকপাত্রে লেপন করিবে। পরে শোধিত তণ্ডুল ও গোদুগ্ধদ্বারা আলোড়িত করিয়া সেই পাকপাত্র নিঃক্ষেপ করিতে হইবে। অনন্তর উহাদ্বারা শোধিত অগ্নিতে চরু পাক কবিবে। ঐ চরুপাকের সময়ও মন্ত্র জপ করিতে হইবে। পরে ঐ চরু নামাইয়া ধূপ-দীপাদিদ্বারা অগ্নিতে বরাহদেবের যথাবিধি পূজা করিয়া ঐ ঘৃতযুক্ত চরুদ্বারা প্রজ্জ্বলিত অগ্নিতে অষ্টোত্তরশত হোম করিতে

প্রাতঃকালে ভৃগোর্ব্বারে মৃদং সাধ্যমহীতলাৎ। আদায় হবিরাপাদ্য পূর্ব্ববজ্জুহুয়াৎ সুধীঃ। বিরোধো নশ্যতি ক্ষেত্রে সহ চৌরাদ্যুপদ্রবৈঃ। রাজবৃক্ষসমুত্থাভিঃ সমিদ্ভির্ম্মনুনামুনা। ত্রিসহস্রং প্রজুহুয়াত্তস্য স্যুঃ সর্ব্বসম্পদঃ। শালিভির্জ্জুহুয়ান্মন্ত্রী নিত্যমষ্টোত্তরং শতং। সমৃদ্ধৈর্ধান্যসংঘাতৈঃ শোভতে তস্য মন্দিরং। তাবদাজ্যেন জুহুয়ান্মণ্ডলাৎ স্বর্ণমাপ্নুয়াৎ॥

অথ মৃত্যুঞ্জয়ঃ। দুগ্ধসিক্তৈঃ সুধাখণ্ডৈর্ম্মন্ত্রী মাসং সহস্রকং। আরাধ্যাগ্নৌ চ জুহুয়াদ্বিধিবদ্বিজিতেন্দ্রিয়ঃ। সুধাখণ্ডং গুড়ূচিঃ। সন্তুষ্টঃ শঙ্করস্তেন সুধাপ্লাবিতবিগ্রহঃ। আয়ুরারোগ্যসম্পত্তিযশঃপুত্রান্ বিবর্দ্ধয়েৎ। সুধা বটতিলা দূর্ব্বা পয়ঃ সর্পিঃ পয়ো হবিঃ। ইত্যুক্তৈঃ সপ্তভির্দ্রব্যৈর্জ্জুহুয়াৎ সপ্তবাসরং। ক্রমাদ্দশশতং নিত্যং অষ্টোত্তরমন্ত্রিতঃ। সপ্তাধিকান্ দ্বিজান্নিত্যং ভোজয়েন্মধুরান্বিতং। বিকারানুগুণং মন্ত্রী বর্দ্ধয়েদ্ধোমবাসরান্। গুরবে দক্ষিণাং দদ্যাদরুণাগাঃ পয়স্বিনীঃ। গুরুং সংপূজয়েৎ পশ্চাদ্ধনাদ্যৈর্দ্দেবতাধিয়া। অনেন বিধিনা সাধ্যঃ কৃত্যাদ্রোহাদিভিস্ততঃ। বিমুক্তঃ সুচিরং জীবেচ্ছরদাং শতমঞ্জসা। অভিচারে জ্বরে তীব্রে ঘোরান্মোদে শিরোগদে। অসাধ্যরোগে ক্ষেড়ার্ত্তৌ মোহে দাহে মহাভয়ে। হোমোঽয়ং শান্তিদঃ প্রোক্তঃ সর্ব্বসম্পৎপ্রদায়কঃ। দ্রব্যৈরেতৈঃ প্রজুহুয়াৎ ত্রিজন্মসু যথাবিধি। ভোজয়েন্মধুরৈর্ভোজ্যৈর্ব্রাহ্মণান বেদপারগান। দীর্ঘমায়ুরবাপ্নোতি বাঞ্ছিতাং

---

হইবে। এইরূপ সপ্তাহ করিলে ক্ষেত্র সিদ্ধি হয়। ভৃগুবারে প্রাতঃকালে সাধ্যব্যক্তির ভূমি হইতে মৃত্তিকা আহরণ করিবে, পূর্ব্বের ন্যায় ঐ মৃত্তিকাদ্বারা হবিঃ প্রস্তুত করিয়া হুতাশনে আহুতি প্রদান করিতে হইবে। এরূপ করিলে ক্ষেত্রে বিরোধ ও চৌরাদির উপদ্রব বিদূরীত হয়। যিনি বরাহমন্ত্র পাঠপূর্ব্বক রাজবৃক্ষের সমিধদ্বারা তিনসহস্র হোম করেন, তিনি সমুদায় সম্পত্তি লাভ করিতে পারেন। যিনি ধান্যদ্বারা প্রতিদিন অষ্টোত্তরশত হোম করেন, প্রচুর ধান্যসমূহে তাঁহার গৃহ শোভমান হয়। যিনি বরাহমন্ত্র পাঠপূর্ব্বক আজ্যদ্বারা প্রতিদিন অষ্টোত্তরশত হোম করেন, তিনি স্বর্ণ প্রাপ্ত হয়েন॥

অনন্তর মৃত্যুঞ্জয়প্রয়োগ বলিতেছি। যথাবিধি বিজিতেন্দ্রিয় হইয়া অগ্নিতে মৃত্যুঞ্জয়ের পূজাপূর্ব্বক দুগ্ধসিক্ত সুধাখণ্ডদ্বারা একমাস পর্য্যন্ত প্রতিদিন সহস্র হোম করিলে শঙ্কর সুধাপ্লাবিত শরীর ও সন্তুষ্ট হইয়া আয়ু, আরোগ্য, সম্পত্তি, যশ ও পুত্রবৃদ্ধি করেন। এস্থলে সুধাখণ্ড শব্দে গুড়ূচী। সুধাযুক্ত বট, তিল, দূর্ব্বা, দুগ্ধ, ঘৃত, দুগ্ধ, ঘৃত, এই সপ্ত দ্রব্যদ্বারা ক্রমশঃ সপ্তদিন অষ্টোত্তর সহস্র হোম করিবে। এই প্রয়োগ সময়ে প্রতিদিন সপ্তাধিক ব্রাহ্মণকে মিষ্টদ্রব্যাদিদ্বারা ভোজন করাইতে হইবে। সাধ্যব্যক্তির কতদূর বিকৃতি হইয়াছে, তাহা বিবেচনা করিয়া স্থলবিশেষে হোমের দিন বৃদ্ধি করিতে হইবে। এইকার্য্য সম্পন্ন হইলে গুরুকে দুগ্ধবতী অরুণবর্ণা ধেনু দক্ষিণা দিতে হইবে। পরে গুরুকে দেবতাজ্ঞান করিয়া ধন প্রদান পূর্ব্বক পূজা করিবে। এইরূপ প্রয়োগ করিলে সাধক কৃত্যাদ্রোহ প্রভৃতি হইতে বিমুক্ত হইয়া নিরাপদে শত বৎসর জীবন ধারণ করে। কেহ অভিচার করিলে, তীব্র জ্বর হইলে ঘোর উন্মাদরোগ, শিরোরোগ অথবা অন্যকোন অসাধ্যরোগ হইলে, অথবা গ্রহপীড়া, মোহ, দাহ, মহাভয় প্রভৃতি উপস্থিত হইলে এইরূপ হোমদ্বারা শান্তি লাভ হয় এবং সর্ব্ববিধ সম্পত্তি লাভ হইয়া থাকে। এই সমুদায় দ্রব্যদ্বারা অগ্নিতে যথাবিধি হোম করিয়া সুমধুর ভক্ষ্যভোজ্যদ্বারা বেদবিশারদ ব্রাহ্মণগণকে ভোজন করাইলে

বিন্দতে শ্রিয়ং। একদশাহুতির্নিত্যং দূর্ব্বাভির্জুহুয়াদ্বুধঃ। অপমৃত্যুজিদেব স্যাদায়ুরারোগ্য-বর্দ্ধনঃ। ত্রিজন্মসু সুধাবল্লীকাশ্মরীবকুলোদ্ভবৈঃ। সমিদ্বরৈঃ কৃতো হোমঃ সর্ব্বমৃত্যু-গদাপহঃ। সিদ্ধার্থৈর্ব্বিহিতৈর্হোমৈ র্মহাজ্বরবিনাশনঃ। অপামার্গসমিদ্ধোমাৎ সর্ব্বাময়-নিসূদনং॥

অথ দক্ষিণামূর্ত্তিঃ॥ ভিক্ষাহারো জপেন্মাসং মনুমেনং জিতেন্দ্রিয়ঃ। নিত্যং সহস্র-মষ্টার্দ্ধং পরাং বিন্দতি বাঙ্ময়ীং। ত্রিবারং জপ্তমেতেন মনুনা সলিলং পিবেৎ। নিত্যশো দক্ষিণামূর্ত্তীং ধ্যায়েৎ সাধকসত্তমঃ। শাস্ত্রবাখ্যানসামর্থ্যং লভতে বৎসরান্তরে। ব্রাহ্মী-সৈন্ধব-সিদ্ধার্থ-বচা-কুষ্ঠকণোৎপলৈঃ। সুগন্ধিসংযুতৈঃ কল্কৈঃ শৃতং ব্রাহ্মীরসৈর্ঘৃতং। মনুনানেন সংজপ্তমযুতং সাধু সাধিতং। নিপীতং কবিতা-কান্তি-র্বলায়ুঃ-শ্রী-ধৃতিপ্রদং॥

অথ ভৈরবী। জুহুয়াদরুণাম্ভোজৈর্ব্বিদোষৈর্ম্মধুরাপ্লুতৈঃ। লক্ষ্যসংখ্যং তদর্দ্ধং বা প্রত্যহং ভোজয়েদ্বিজান্। বনিতাযুবতীবশ্যাঃ প্রীণয়েদ্দেবতাধিয়া। হোমান্তে ধনধান্যাদ্যৈ স্তোষয়েদ্ গুরুমাত্মনঃ। এবং কৃতে জগদ্বশ্যো রমায়া ভবনং ভবেৎ। রক্তোৎপলৈ-স্ত্রিমধ্বক্তৈ-ররুণৈর্ব্বা হয়ারিজৈঃ। পুষ্পৈঃ পয়োহন্নৈঃ সঘৃতৈর্হোমাদ্বিশ্বং বশং নয়েৎ। বাক্সিদ্ধিং লভতে মন্ত্রী পলাশকুসুমৈর্হুতাৎ। কর্পূরাগুরুসংযুক্তং গুগ্গুলুং জুহুয়াৎ সুধীঃ। জ্ঞানং দিব্য-

সৌভাগ্য ও অভিপ্রেত লক্ষ্মীলাভ হয়। যিনি প্রতিদিন দূর্ব্বাদ্বারা একাদশ আহুতি প্রদান করেন, তাঁহার মৃত্যু ভয় থাকে না, বিশেষতঃ তাঁহার আয়ু ও আরোগ্য বৃদ্ধি হইয়া থাকে। সুধা, বল্লী, কাশ্মরী, ব, ল এই চতুষ্টয়ের সমিধদ্বারা হোম করিলে সমুদায় রোগ বিদূরিত হয় ও মৃত্যুভয় থাকে না। সিদ্ধার্থদ্বারা হোম করিলে মহাজ্বর বিদূরিত হয়। অপামার্গের সমিধদ্বারা হোম করিলে সমুদায় রোগ শান্তি হইয়া থাকে॥

এক্ষণে দক্ষিণকালিকা দেবীর প্রয়োগ বলা হইতেছে। ভিক্ষাহারী ও জিতেন্দ্রিয় হইয়া প্রতিদিন অষ্টোত্তরসহস্র জপ করিলে উত্তম বিদ্যালাভ হয়। প্রতিদিন এইমন্ত্র তিনবার জপদ্বারা সলিল অভিমন্ত্রিত করিয়া দক্ষিণামূর্ত্তির ধ্যানপূর্ব্বক পান করিলে সাধক একবৎসরের পর সমুদায় শাস্ত্র ব্যাখ্যা করিবার সামর্থ্য লাভ করে। ব্রাহ্মী, সৈন্ধব, সিদ্ধার্থ, বচ, কুষ্ঠ, কণা, উৎপল, এই সমুদায় দ্রব্যের ক্বাথ সুগন্ধি দ্রব্যে সংযুক্ত করিয়া তাহাতে ব্রাহ্মীরস দিয়া ঘৃতে সংশ্লিষ্ট করিতে হইবে। পরে তাহাতে দক্ষিণামূর্ত্তি মন্ত্র দশ সহস্র জপ করিয়া উত্তম সংস্কারপূর্ব্বক পান করিলে কবিতাশক্তি, কান্তি, বিপদ হইতে রক্ষা, দীর্ঘায়ু, লক্ষ্মী, ধৈর্য্য, এই সমুদায় লাভ করিতে পারা যায়॥

অনন্তর ভৈরবী প্রয়োগ কথিত হইতেছে। ত্রিমধুরযুক্ত দোষ শূন্য রক্তপদ্মদ্বারা লক্ষ বা তদর্দ্ধ হোম করিতে হইবে। হোমকালে প্রতিদিন ব্রাহ্মণভোজন করাইবে। সুন্দরীযুবতী রমণীদিগকে প্রতিদিন দেবতাবোধে অর্চ্চনাদ্বারা পরিতুষ্ট করিতে হইবে। হোম সমাপ্ত হইলে নিজ গুরুকে প্রচুর ধনধান্যাদিদ্বারা পরিতুষ্ট করিবে। এরূপ করিলে জগৎ বশীভূত হয় এবং সাধক লক্ষ্মীর আধার হইয়া থাকেন। অথবা ত্রিমধুরযুক্ত রক্তোৎপল কিম্বা রক্তবর্ণ করবীর পুষ্প অথবা ঘৃতও দুগ্ধযুক্ত অন্নদ্বারা হোমকরিলে সমুদায় জগৎ বশীভূত হয়। পলাশকুসুমদ্বারা হোম করিলে সাধক বাক্সিদ্ধি লাভ করেন। কর্পূর ও অগুরুসংযুক্ত গুগ্গুলদ্বারা হোম করিলে সাধক দিব্য জ্ঞানলাভ করেন এবং তদ্দ্বারা

ষবাপ্নোতি তেনৈব স ভবেৎ কবিঃ। ক্ষীরাক্তৈরমৃতাখণ্ডৈর্হোমঃ সর্ব্বাপমৃত্যুজিৎ। দূর্ব্বাভিরায়ুষে হোমঃ ক্ষীরাক্তাভির্দিনত্রয়ং। গিরিকর্ণীভবৈঃ পুষ্পৈ র্ব্রাহ্মণান্ বশমানয়েৎ। কহ্লারৈঃ পার্থিবান্ পুষ্পৈস্তদ্বধূঃ কর্ণিকারজৈঃ। মালতীকুসুমৈর্হুত্বা তৎপুত্রাংশ্চ বশং নয়েৎ। কোরণ্ডকুসুমৈর্ব্বৈশ্যান্ বৃষলান্ পাটলোদ্ভবৈঃ। অনুলোমবিলোমান্তেঃ স্থিতং সাধ্যাহ্বয়ান্বিতং। মন্ত্রমুচ্চার্য্য জুহুয়ান্মন্ত্রী মধুরলোড়িতৈঃ। সর্ষপৈঃ পটুসংমিশ্রৈর্ব্বশয়েৎ পার্থিবান্ ক্ষণাৎ। অনেনৈব বিধানেন তৎপত্নীং তৎসুতানপি। জাতীবিল্বফলৈঃ পুষ্পৈর্মধুরত্রয়সংযুতৈঃ। নরনারীনরপতীন্ হোমতো বশয়েদ্ ধ্রুবং। মালতীবকুলোদ্ভূতৈঃ পুষ্পৈশ্চন্দনলোড়িতৈঃ। জুহুয়াৎ কবিতাং মন্ত্রী লভতে বৎসরান্তরে। মধুরত্রয়সংযুক্তৈঃ ফলৈর্ব্বিল্বসমুদ্ভবৈঃ। জুহুয়াদ্বিশয়েল্লোকান্ শ্রিয়মাপ্নোতি বাঞ্ছিতাং। পাটলৈঃ কুসুমৈঃ কুন্দৈশ্চোৎপলৈর্নাগচম্পকৈঃ। নন্দ্যাবর্ত্তৈর্ব্বিকসিতৈঃ কৃতমালৈর্জুহোতি যঃ। জায়তে বৎসরাদর্ব্বাক্ শ্রিয়া বিজিতপার্থিবঃ। সাজ্যমন্নং প্রজুহুয়াদ্ভবেদন্নসমৃদ্ধিমান্। কস্তূরী কুঙ্কুমোপেতং কর্পূরং জুহুয়াদ্বশী। কন্দর্পাদধিকং সদ্যঃ সৌন্দর্য্যমধিগচ্ছতি। লাজান্ প্রজুহুয়ান্মন্ত্রী দধিক্ষীরঘৃতপ্লুতান্। বিজিত্য রোগানখিলান্ স জীবেচ্ছরদাং শতং। পাদদ্বয়ং মলয়জং পাদং কুঙ্কুমকেশরং। পাদং গোরোচনায়াশ্চ ত্রীণি পিষ্ট্বা হিমাম্ভসা।

---

তিনি সত্বর কবি হয়েন। দুগ্ধের সহিত গুড়ুচীখণ্ডদ্বারা হোম করিলে কোন অপমৃত্যু ভয় থাকে না, দুগ্ধের সহিত দূর্ব্বাদ্বারা তিনদিন হোম করিলে দীর্ঘপরমায়ুলাভ হয়। গিরিকর্ণীপুষ্পদ্বারা হোম করিলে ব্রাহ্মণগণকে বশীভূত করা যায়। কহ্লারপুষ্পদ্বারা হোম করিলে রাজগণ বশীভূত হয়েন। কর্ণিকারপুষ্পদ্বারা হোম করিলে রাজমহিষীকে বশীভূত করা যায়। মালতীকুসুমদ্বারা হোম করিলে রাজপুত্রগণ বশীভূত হয়েন। কোরণ্ডকুসুমদ্বারা হোম করিলে বৈশ্যদিগকে বশীভূত করা যায়। পাটল পুষ্পদ্বারা হোম করিলে বৃষলগণকে বশীভূত করা যায়। অনুলোম বিলোমে উচ্চারিত মন্ত্রমধ্যে সাধ্য ব্যক্তির নাম দিয়া যে মন্ত্র হইবে, তাহা উচ্চারণ করিয়া মধুরদ্বারা বিলোড়িত লবণ মিশ্রিত সর্ষপদ্বারা হোম করিলে সাধক অল্পক্ষণেই রাজাকে বশীভূত করিতে পারেন। এইরূপ প্রয়োগদ্বারা রাজমহিষী ও রাজপুত্রকে বশীভূত করিতে পারা যায়। মধুরত্রয় সংযুক্ত জাতীপুষ্প, বিল্বপুষ্প, জাতীফল ও বিল্বফলদ্বারা হোম করিলে নর, নারী ও নরপতি সকলেই বশীভূত হয়, সন্দেহ নাই। চন্দনযুক্ত মালতীপুষ্প ও বকুলপুষ্পদ্বারা হোম করিলে সাধক এক-বৎসরের মধ্যে কবিত্বশক্তি লাভ করেন। মধুরত্রয় সংযুক্ত বিল্বফলদ্বারা হোম করিলে সমুদায়লোক বশীভূত হয় এবং বাঞ্ছিত ধন সম্পত্তিলাভ হইয়া থাকে। পাটলপুষ্প, কুন্দপুষ্প, উৎপল, নাগপুষ্প, চম্পকপুষ্প, নন্দ্যাবর্ত্তপুষ্প এবং বিকসিত কৃতমালপুষ্পদ্বারা যিনি হোম করেন, তিনি একবৎসরের মধ্যে ভূপতি অপেক্ষাও ধনবান্ হইয়া থাকেন। ঘৃতযুক্ত অন্নদ্বারা হোম করিলে অপর্য্যাপ্ত অন্নশালী হইতে পারা যায়। যিনি বিজিতেন্দ্রিয় হইয়া কস্তূরী ও কুঙ্কুমের সহিত কর্পূরদ্বারা হোম করেন, তিনি তৎক্ষণাৎ কন্দর্প অপেক্ষাও সমধিক সৌন্দর্য্যশালী হয়েন। যিনি দধি, দুগ্ধ ও ঘৃতের সহিত লাজদ্বারা হোম করেন, তিনি নিরোগশরীর হইয়া শতবৎসর জীবিত থাকেন। চন্দন অর্দ্ধাংশ, কুঙ্কুম চতুর্থাংশ ও গোরোচনা চতুর্থাংশ এই তিন দ্রব্য শীতল জলে বাটিয়া কপালে তিলক করিয়া যে ব্যক্তিকে দর্শন ও

বিদধ্যাত্তিলকং ভালে যান্ পশ্যেদ্‌যৈর্ব্বিলোক্যতে। যান্ স্পৃশেৎ স্পৃশ্যতে যৈর্ব্বা বশ্যাঃ স্যুস্তস্য তেঽচিরাৎ। কর্পূরকপিচোরাণি সমভাগানি কল্পয়েৎ। চতুর্ভাগজটামাংসী তাবতী রোচনা মতা। কুঙ্কুমং সপ্তভাগং স্যাদ্দ্বিভাগং চন্দনং মতং। অগুরুর্নবভাগঃ স্যাদিতিভাগঃ ক্রমেণ তু। হিমাম্ভিঃ কন্যকাপিষ্টমেতৎ সর্ব্বং সুসাধিতং। আদায় তিলকং ভালে কুর্য্যাদ্ভূমিপতীন্নরান্। বনিতা মদগর্ব্বাঢ্যা মদোন্মত্তান্মতঙ্গজান্। সিংহব্যাঘ্রান্ মহাসত্ত্বান্ ভূতবেতালরাক্ষসান্। দর্শনাদেব বশয়েদিতি ॥

অথ সুন্দরী। জ্ঞানার্ণবে—মল্লিকা-মালতী-জাতী-কুসুমৈ-র্মধুমিশ্রিতৈঃ। ঘৃতপূর্ণৈর্হুনেদ্দেবি বাগীশত্বং প্রজায়তে। মূকস্যাপি হি মূঢ়স্য শিলারূপস্য নান্যথা। জবাপুষ্পৈরাজ্যসিক্তৈঃ করবীরৈস্তথাবিধৈঃ। হবনান্মোহয়েন্মন্ত্রী লোকত্রয়নিবাসিনঃ। কর্পূরং কুঙ্কুমং দেবি মিশ্রং মৃগমদেন হি। হবনান্মদনো দেবি মন্ত্রিণা বিজিতো ভবেৎ। সৌভাগ্যেন বিলাসেন সামর্থ্যেনাপি সুব্রতে। চম্পকৈঃ পটলৈর্হুত্বা শ্রিয়ং প্রোল্লসিতাম্বরাং। প্রাপ্নোতি মন্ত্রী মহতীং স্তম্ভয়ে জ্জগতীমিমাং। শ্রীখণ্ডং গুগ্‌গুলুং চন্দ্রমগুরুং হোময়েত্ততঃ। নাগেন্দ্রাসুর দেবানাং পুরন্ধ্রীর্ব্বশমানয়েৎ। সর্ব্বলোকা বশাস্তস্য ভবন্ত্যেব ন সংশয়ঃ। লক্ষহোমাল্লভেদ্রাজ্যং দারিদ্রভয়পীড়িতঃ। দুর্গোপশমনং দেবি পলত্রিমধুহোমতঃ। রুধিরাক্তেন ছাগস্য মাংসেন নিশি হোমতঃ। মধুরত্রয়যুক্তেন গুরুণোক্তবিধানতঃ। পররাষ্ট্রং মহাদুর্গং সমস্তং স্ববশং

স্পর্শ করিবে, অথবা যে ব্যক্তি তাঁহাকে দর্শন বা স্পর্শ করিবে, ত্বরায় তাহারা সকলেই তাহার বশীভূত হয়। কর্পূর, রক্তচন্দন ও চোরপুষ্প সমভাগে লইয়া চারিভাগ জটামাংসী, চারিভাগ গোরোচনা, সাতভাগ কুঙ্কুম, দুইভাগ চন্দন, এই সমুদায় দ্রব্য শীতল সলিলদ্বারা পেষণ করাইবে, পরে মন্ত্রপাঠপূর্ব্বক তাহা সংস্কার করিয়া তিলক করিলে দর্পোদ্ধতা রমণী, নর, নরপতি, মদমত্ত মাতঙ্গ, সিংহ, ব্যাঘ্র, করী প্রভৃতি মহাবল জন্তুগণ, ভূতগণ, বেতালগণ ও রাক্ষসগণ সকলে দর্শনমাত্রেই বশীভূত হয় ॥

এক্ষণে সুন্দরীসাধন কথিত হইতেছে। জ্ঞানার্ণবে কথিত আছে যে, ঘৃতপূর্ণ মধুমিশ্রিত মল্লিকা, মালতী এবং জাতীপুষ্পদ্বারা হোম করিলে বাগীশত্ব লাভ হয়। যদি কেহ মূক, মূঢ় বা জড় হয়, তাদৃশ ব্যক্তিরও বাক্‌পটুতা জন্মে সন্দেহ নাই। ঘৃতযুক্ত জবাপুষ্প এবং ঐরূপ করবীরপুষ্পদ্বারা হোম করিলে সাধক ত্রিলোকস্থ লোককে মোহিত করিতে পারেন। দেবি! কর্পূর ও কুঙ্কুমমিশ্রিত মৃগমদদ্বারা হোম করিলে সাধক সৌভাগ্যবিষয়ে, বিলাস বিষয়ে ও সামর্থ্যবিষয়ে মদনকে পরাজয় করিতে পারেন। চম্পক ও পাটলদ্বারা হোম করিলে অনন্যসাধারণ লক্ষ্মীলাভ করিতে পারা যায়। এবং উহাদ্বারা এই জগৎও স্তম্ভিত হইতে পারে। শ্রীখণ্ড, গুগ্‌গুলু, কর্পূর ও অগুরুদ্বারা হোম করিলে নাগ, অসুর ও দেবগণের পুরস্ত্রী বশীভূত করিতে পারা যায় এবং উহাদ্বারা সমুদায় লোকই বশীভূত হয়, সন্দেহ নাই। যিনি ঐরূপ লক্ষহোম করেন, তিনি নিতান্ত দরিদ্র হইলেও রাজ্যলাভ করিতে পারেন। যিনি একপল পরিমিত ত্রিমধুদ্বারা হোম করেন, তাঁহার দুর্গজনিত সমুদায় ভয় বিধ্বস্ত হয়। যিনি গুরুপ্রদর্শিত বিধান অনুসারে রাত্রিকালে মধুরত্রয়যুক্ত রুধিরাক্ত ছাগমাংসদ্বারা হোমকরেন, তিনি পররাজ্য ও মহাদুর্গ সমুদায়

নয়েৎ। গোক্ষীরং মধুদধ্যাজ্যং পৃথক্ হুত্বা বরাননে। আয়ুর্দ্ধনমথারোগ্যং সমৃদ্ধির্জায়তে নৃনাং। ক্রমেণ শৈলজে ক্ষীরমধুভ্যাং মৃত্যুনাশনং। দধিমাক্ষিকহোমেন সৌভাগ্যং ধনমাপ্নুয়াৎ। সিতয়া কেবলং হোমো বৈরিস্তম্ভনকারকঃ। হোমো দধিমধুক্ষীরলাজৈশ্চ বীরবন্দিতে। রোগহন্তা কালহন্তা মৃত্যুহন্তা ন সংশয়ঃ। কমলৈররুণৈর্হোমঃ সম্যক্ সম্পত্তিদায়কঃ। রক্তোৎপলৈর্জগদ্বশ্যং রাজানো বশগাঃ ক্ষণাৎ। নীলোৎপলৈর্ম্মহাদুষ্টা বশমায়ান্তি নান্যথা। শ্বেতোৎপলৈঃ শ্রিয়ং রাজ্যং লভতে হবনাৎ প্রিয়ে। তথা—অক্ষমালাং প্রপূজ্যাথ চন্দনেন সুপূজিতাং। সমাশ্রিত্য জপেদ্বিদ্যাং লক্ষমাত্রং সদা শুচিঃ। যোষিতো ভ্রাময়ন্ত্যেব মনস্তস্য সুনিশ্চিতং। তদা দ্বিতীয়লক্ষন্তু প্রজপেৎ সাধকোত্তমঃ। পাতালতলনাগেন্দ্রকন্যকাঃ ক্ষোভয়ন্তি তং। তাসাং কটাক্ষমাত্রেণ সংমোহয়তি সাধকং। তদা লক্ষত্রয়ং কুর্য্যাৎ সাধকঃ স্থিরমানসঃ। তৃতীয়লক্ষে সংজপ্তে ভ্রাময়ন্তি সুরাঙ্গনাঃ। অভিমানেন সৌন্দর্য্যসৌভাগ্যমদকারিণী। সাধকং ভ্রাময়ন্ত্যেব তত্রাসৌ স্থিরমানসঃ। তদা লক্ষত্রয়ং সাধু সর্ব্বপাপনিকৃন্তনং। এবং লক্ষত্রয়ে জপ্তে সাধকঃ সুস্থমানসঃ। সংমোহয়ন্তি স্বর্লোকং ভূর্লোকতলবাসিনঃ। পুরুষাযোষিতো বশ্যাশ্চরাচরময়াঃ প্রিয়ে। গোরোচনাদিভির্দ্দিব্যৈশ্চক্ররাজং সমালিখেৎ। অতীব সুন্দরী বশ্যা তন্মধ্যে প্রতিমাং বরাং। জ্বলন্তীং নামসহিতাং মহাবীজবিবর্জ্জিতাং। চিন্তয়েৎ ভক্ত্যা দেবীং যোজনানাং সহস্রতঃ। অদৃষ্টপূর্ব্বা দেবেশি শ্রুতমাত্রাপি দুর্লভা।

বশীভূত করিতে পারেন। যিনি পৃথক্ পৃথক্ দুগ্ধ, মধু, দধি ও ঘৃতদ্বারা হোম করেন, তিনি পরমায়ু, ধন, আরোগ্য, সুখসমৃদ্ধিলাভ করিতে পারেন। শৈলনন্দিনি! ক্রমশ দুগ্ধ ও মধুদ্বারা হোম করিলে মৃত্যুভয় থাকে না। মধুমিশ্রিত দধিদ্বারা হোম করিলে সৌভাগ্য ও ধনলাভ করিতে পারাযায়, কেবল শর্করাদ্বারা হোম করিলে শত্রুস্তম্ভন হয়। বীরবন্দিতে! দধি, মধু, ক্ষীর, ও লাজদ্বারা হোম করিলে কালভয়, মৃত্যুভয়, ও রোগ থাকেনা। রক্তপদ্মদ্বারা হোম করিলে অতুল সম্পত্তি লাভ হয়। রক্তোৎপলদ্বারা হোম করিলে অল্পকালমধ্যেই সমুদায় জগৎ ও রাজগণ বশীভূত হয়েন, নীলোৎপলদ্বারা হোম করিলে মহাদুষ্ট ব্যক্তিরাও বশীভূত হয়, সন্দেহ নাই। শ্বেতোৎপলদ্বারা হোম করিলে রাজ্য ও লক্ষ্মীলাভ করিতে পারা যায়। চন্দনার্চিত অক্ষমালা পূজা করিয়া বিশুদ্ধাচার হইয়া সেই অক্ষমালায় একলক্ষ জপ করিলে রমণী তাঁহার মন উদ্‌ভ্রান্ত করে, সন্দেহ নাই। ঐ অক্ষমালায় দুইলক্ষ জপকরিলে পাতালতলবাসিনী নাগকন্যারা তাঁহাকে বিক্ষুব্ধ করিতে থাকে এবং তাহারা কটাক্ষ নিক্ষেপদ্বারা সাধককে মোহাভিভূত করিয়া ফেলে। এই সময়ে সাধক স্থিরচিত্তহইয়া তৃতীয়লক্ষ জপ করিবেন। তৃতীয়লক্ষ জপ সম্পন্ন হইলে দেবকন্যারা তাঁহাকে উদ্‌ভ্রান্ত করিতে থাকেন। অভিমান, সৌন্দর্য্য, সৌভাগ্য ও মদকারিণী দেবকন্যারা যখন সাধককে উদ্‌ভ্রান্ত করিতে থাকিবেন, সেই সময়ে সাধক স্থিরচিত্ত হইয়া সর্ব্বপাপ অপনোদনের নিমিত্ত আর তিনলক্ষ জপ করিবেন। এই তিনলক্ষ জপ সমাপ্ত হইলে সুস্থ হৃদয়ে সাধক ভূলোকস্থিত ও দেবলোকস্থিত সমুদায় পুরুষ ও সমুদায় রমণীকে এবং স্থাবর জঙ্গম সমুদায় পদার্থকে বশীভূত করিতে পারেন। দেবেশি! গোরোচনা প্রভৃতিদ্বারা চক্ররাজ লিখিয়া সেই চক্রমধ্যে বীজবিবর্জ্জিতা নামসহিতা সমুজ্জ্বলপ্রভাসম্পন্না রমণীর আকৃতি সুন্দরী প্রতিমা চিন্তা করিতে হইবে। সাধক এরূপ করিলে সহস্রযোজন দূরস্থিতা অদৃষ্টপূর্ব্বা শ্রুতমাত্রা

রাজকন্যাথবা ভার্য্যা ভয়লজ্জাবিবর্জ্জিতা। আয়াতি সাধকং সম্যক্ মন্ত্রমূঢ়া সতী প্রিয়ে। চক্রমধ্যগতো ভূত্বা সাধকশ্চিন্তয়েৎ সদা। উদ্যদ্ভানুসহস্রাভমাত্মানমরুণং তথা। সাধ্যমপ্যরুণীভূতং চিন্তয়েৎ পরমেশ্বরি। অনেন ক্রমযোগেন স্বয়ং কন্দর্পরূপবান্। সর্ব্বসৌভাগ্যসুভগঃ সর্ব্বলোকবশঙ্করঃ। সর্ব্বরক্তোপচারৈশ্চ মুদ্রাসহিতবিগ্রহঃ। চক্রং সংপূজয়েদ্যস্তু যস্য নামবিদর্ভিতং। সভবেদ্দাসবদ্দেবি ধনাঢ্যো বাপি ভূপতিঃ। চক্রমধ্যগতং কুর্য্যান্নাম যস্যাস্তু যোষিতঃ। অদৃষ্টায়া মহেশানি যোনিমুদ্রাধরো বুধঃ। হটাদানয়তে শীঘ্রং যক্ষিণীং রাজকন্যকাং। নাগকন্যামপ্সরসং খেচরীং বা সুরাঙ্গনাং। বিদ্যাধরীং দিব্যরূপাং ঋষিকন্যাং রিপুস্ত্রিয়ং। মদনোদ্ভূতসন্তাপস্খলজ্জঘনমণ্ডলাং। কামবাণবিভিন্নান্তঃকরুণাং লোলচক্ষুষীং। মহাকামকলাধ্যানযোগাত্তু সুরবন্দিতে। ক্ষোভয়েৎ স্বর্গভূর্লোকপাতালতলযোষিতঃ। রোচনাভাগমেকন্তু ভাগমেকন্তু কুঙ্কুমং। অথ ভাগদ্বয়ং দেবি চন্দনং মর্দ্দয়েৎ সমং। একত্র তিলকং কুর্য্যাৎ ত্রৈলোক্যবশকারিণং। অষ্টোত্তরশতং বিদ্যাং মন্ত্রয়িত্বা বশং নয়েৎ। রাজানং নগরং গ্রামং যেন যদ্যৎ প্রদৃশ্যতে। মন্ত্রিণা পরমেশানি তৎসর্ব্বং তস্য বশ্যগং। তাম্বূলং ধূপমুদকং পত্রং পুষ্পং ফলং দধি। দুগ্ধং ঘৃতং চূর্ণমাত্রং বস্ত্রং কর্পূরমেব চ। কস্তূরীঘুসৃণঞ্চৈব লবঙ্গজাতিপত্রকং। জলস্থা বস্তুসকলং যদ্বস্তু পরমেশ্বরি। অষ্টোত্তরশতং জপ্ত্বা যস্মৈ যস্মৈ প্রযচ্ছতি। সবশ্যো জায়তে দেবি নাত্র কার্য্যা বিচারণা। স্ত্রিয়স্তু

দুর্লভা রাজকন্যা অথবা অন্যভার্য্যা মন্ত্রমূঢ়া ও লজ্জাভয়বিবর্জ্জিত হইয়া সাধকের নিকট আগমন করে। আপনাকে অর্দ্ধোদিত দিবাকরসহস্রের ন্যায় রক্তবর্ণ এবং সাধ্য ব্যক্তিকেও রক্তবর্ণময় বিবেচনা করিবে। এরূপ করিয়া পূজাদি করিলে সাধক স্বয়ং কন্দর্পের ন্যায় রূপবান্ সর্ব্বসৌভাগ্যসুভগ ও সর্ব্বলোকবশকারী হয়েন। এই সময়ে সর্ব্ববিধ রক্তোপচারদ্বারা ও সর্ব্বমুদ্রার সহিত সাধক যদি সাধ্যনামদ্বারা বিদর্ভিত করিয়া চক্রপূজা করেন, তাহাহইলে সেই সাধ্য ধনাঢ্য ভূপতি হইলেও দাসবৎ হইয়া থাকেন। সাধক যে রমণীকে কদাপি দর্শন করেন নাই, যদি তাহারও নাম চক্রমধ্যগত করিয়া যোনিমুদ্রা ধারণ করেন, তাহাহইলে যক্ষিণী, রাজকন্যা, নাগকন্যা, অপ্সরা, খেচরী, দেবকন্যা, বিদ্যাধরী, দিব্যরূপা ঋষিকন্যা অথবা শত্রুর পত্নীকে তৎক্ষণাৎ আনয়ন করিতে পারেন। মদনসম্ভূত সন্তাপে ঐ সকল রমণীর জঘন বসন স্খলিত হইতে থাকিবে, মদনবাণে তাহাদের অন্তঃকরণ বিভিন্ন হইবে। এইরূপ অবস্থায় তাহারা বিলোললোচনে সাধকের নিকট আসিয়া উপস্থিত হইবে। সুরবন্দিতে! উক্তপ্রকারে মহাকামকলার ধ্যান করিলে ভূর্লোক, স্বর্গলোক ও পাতালতলবাসিনী রমণীরা বিক্ষুব্ধহৃদয় হইয়া সাধকের নিকট আসিয়া উপস্থিত হইবে। একভাগ গোরোচনা, একভাগ কুঙ্কুম, দুইভাগ চন্দন একত্র করিয়া মর্দন করিতে হইবে। ইহাদ্বারা তিলক করিলে ত্রিলোক বশীভূত হয়। এই দ্রবে যে উপরি একশত মন্ত্র জপ করিয়া সাধক রাজা, নগর কিম্বা গ্রাম যাহার প্রতি দৃষ্টি করেন, তৎসমুদায়ই বশীভূত হয়। তাম্বূল, ধূপ, দীপ, জল, পত্র, পুষ্প, ফল, দধি, দুগ্ধ, ঘৃত, চূর্ণ, বস্ত্র, কর্পূর, কস্তূরী, কুঙ্কুম, লবঙ্গ, জাতী, তেজপত্র অথবা অন্যকোন জলীয় বস্তুর উপরি অষ্টোত্তরশত জপ করিয়া যে ব্যক্তিকে প্রদান করা যায়, সেই ব্যক্তি বশীভূত হইয়া থাকে সন্দেহ নাই। এই প্রয়োগদ্বারা সমুদায়

সকলা বশ্যা দাসীভূতা ভবন্তি তাঃ। হটাকর্ষণমেতত্তু কথিতং নান্যথা ভবেৎ॥ অথ বক্ষ্যে মহেশানি মহাপাতকনাশনং। শিবাং সংপূজয়েদ্দেবি সুগন্ধৈঃ কুসুমৈঃ প্রিয়ে। মহাপাতকযুক্তো যো তৎক্ষণাৎ পাবনো ভবেৎ। শমীদূর্ব্বাঙ্কুরাশ্বত্থপল্লবৈরথবার্কজৈঃ। মাসেন হন্তি কলুষং সপ্তজন্মকৃতং নরঃ। মুদ্রাসম্বন্ধযোগঃ সন্ পূর্ব্বোক্তধ্যানযোগতঃ। লক্ষমাত্রং জপেদ্যস্তু মহাপাপৈঃ প্রমুচ্যতে। লক্ষদ্বয়েন পাপানি সপ্তজন্মকৃতান্যপি। মহাপাতকমুখ্যানি নাশয়েন্নাত্র সংশয়ঃ। ততো লক্ষদ্বয়ং জপ্ত্বা মন্ত্রমত্র কুলেশ্বরি। মহাপাতককোটীস্তু নাশয়েন্নাত্র সংশয়ঃ। চতুর্লক্ষজপাদ্দেবি মহাবাগীশ্বরো ভবেৎ। কুবের ইব দেবেশি পঞ্চলক্ষ্যান্ন সংশয়ঃ। ষড়্লক্ষজপমাত্রেণ মহাবিদ্যাধরো ভবেৎ। সপ্তলক্ষজপান্মন্ত্রী খেচরীমেলকো ভবেৎ। অষ্টলক্ষজপান্মন্ত্রী দেবপূজ্যো ভবেন্নরঃ। অনিমাদ্যষ্টসিদ্ধীনাং নায়কো ভবতি প্রিয়ে। বশগাস্তস্য রাজানো যোষিতশ্চ বিশেষতঃ। নবলক্ষপ্রমাণানি জপেদ্দেবি চ সুন্দরীং। রুদ্রমূর্ত্তিঃ স্বয়ং কর্ত্তা স তু সাক্ষাৎ ন সংশয়ঃ। সর্ব্বৈর্ব্বন্দ্যশ্চ সুস্থশ্চ সর্ব্বসৌভাগ্যবান্ ভবেৎ॥

অথ ছিন্নমস্তা। শ্রীফলানাং পলাশানাং তথৈবোড়ুম্বরস্য চ। সর্ব্বসিদ্ধিপ্রদো হোমঃ কর্ত্তব্যোঽথ প্রযত্নতঃ। শতমষ্টোত্তরং হুত্বা জপং কুর্য্যাত্ততঃ পরং। মালতীকুসুমৈর্হোমঃ কর্ত্তব্যো মধুসংযুতৈঃ। ঘৃতেন সহিতো বাপি বাগীশত্বপ্রদায়কঃ। আজ্যযুক্তেন ভক্তেন বলি-

রমণী বশীভূত ও দাসার ন্যায় হইয়া থাকে। ইহাদ্বারা কি স্ত্রী, কি পুরুষ, সকলেরই আকর্ষণ হয়, সন্দেহ নাই। মহেশ্বরি! এক্ষণে মহাপাতকনাশের উপায় বলিতেছি, যিনি সুগন্ধকুসুমদ্বারা সুন্দরীর পূজা করেন, তিনি মহাপাতকযুক্ত হইলেও তৎক্ষণাৎ পবিত্র হয়েন। যিনি শমীপল্লব, দূর্ব্বাঙ্কুর, অশ্বত্থপল্লব অথবা অর্কপুষ্পদ্বারা দেবীর পূজা করেন, একমাস পরে তাঁহার সপ্তজন্মার্জ্জিত সমুদায় পাপ ক্ষয় হয়। যিনি মুদ্রা অবলম্বন করিয়া পূর্ব্বোক্ত ধ্যানপূর্ব্বক একলক্ষ জপ করেন, তিনি মহাপাতক হইতে বিনির্ম্মুক্ত হয়েন। ঐরূপে দুইলক্ষ জপ করিলে, সপ্তজন্মার্জ্জিত সমুদায় মহাপাতক বিদূরিত হয়। কুলেশ্বরি! ইহার পর আর দুইলক্ষ মন্ত্র জপ করিলে কোটি কোটি মহাপাতক বিদূরিত হয়, সন্দেহ নাই। এই চতুর্লক্ষ জপদ্বারা সম্পূর্ণ বাগীশ্বর হইতে পারে। পঞ্চলক্ষ জপ করিলে সাধক কুবেরের ন্যায় ধনবান্ হয়েন। ছয়লক্ষ জপ করিলে সাধক মহাবিদ্যাধর হইতে পারেন, সপ্তলক্ষ জপ করিলে খেচরীর সহিত সাধকের সমাগম হয়, অষ্টলক্ষ জপ করিলে সাধক দেবগণেরও পূজ্য হয়েন। বিশেষতঃ ইহাদ্বারা অনিমাদি অষ্টসিদ্ধি লাভ হইয়া থাকে, বিশেষতঃ রাজগণ ও রমণীগণ সাধকের বশীভূত হয়েন। দেবি! এই সুন্দরীমন্ত্র নবলক্ষ জপ করিলে সাধক রুদ্রমূর্ত্তি ও সর্ব্বময়কর্ত্তা হয়েন। বিশেষতঃ সাধক সকলের পূজ্য, সর্ব্বসৌভাগ্যশালী ও সুস্থ হয়েন॥

অনন্তর ছিন্নমস্তা প্রয়োগ কথিত হইতেছে। শ্রীফল, পলাশ ও উডুম্বরদ্বারা হোম করিলে সমুদায় কামনা সিদ্ধি হয়। অতএব এইরূপ হোম করা সর্ব্বপ্রযত্নে কর্ত্তব্য। এইরূপ অষ্টোত্তরশত হোমের পর জপ করিতে হইবে। মধুসংযুক্ত মালতীকুসুমদ্বারা হোম করিলে অথবা ঘৃত মধুসংযুক্ত মালতীকুসুমদ্বারা হোম করিলে বাক্‌পটুতা লাভ হয়। ঘৃত-

র্দ্দেয়ঃ সদামিষৈঃ। ষণ্মাসং দধিসংযুক্তৈর্লক্ষ্মীস্তস্য স্থিরা ভবেৎ। ছাগমাংসং সরক্তঞ্চ ঘৃতেন প্লাবিতং তথা। যো জুহুয়াৎ সদা দেবীং রাজা তস্য বশো ভবেৎ। শ্বেতেন করবীরেণ হোমং সম্যক্ করোতি যঃ। লক্ষমাত্রং বিধানেন স জীবেচ্ছরদাং শতং। জুহুয়াত্তিলপুষ্পেণ মধুনা তেন সাধকঃ। লক্ষসংখ্যানি যো দেবীং সিদ্ধিস্তস্য ন সংশয়ঃ। কর্ণিকারসহস্রাণি যো জুহোতি ঘৃতৈঃ সহ। সপ্রাপ্নোতি পরাং সিদ্ধিমীপ্সিতাং সুরসুন্দরি। ত্রিসন্ধ্যং মাসমাত্রন্তু বাগীশত্বমবাপ্নুয়াৎ॥

অথ শ্যামা। কালীতন্ত্রে—অথ কামবিধিং বক্ষ্যে যেন সর্ব্বত্র পারগঃ। সাধকঃ সাধয়েৎ সিদ্ধিং দেবানামপি দুর্লভাং। কুলাগারং পুষ্পিতায়া দৃষ্ট্বা যো জপতে নরঃ। অযুতৈকপ্রমাণেন সাধকঃ স্থিরমানসঃ। কেবলং গুপ্তভাবেন স তু বিদ্যানিধির্ভবেৎ। সংস্কৃতাঃ প্রাকৃতাঃ শব্দা লৌকিকা বৈদিকাস্তথা। বশমায়ান্তি তে সর্ব্বে সাধকস্য চ নান্যথা। অথবা মুক্তকেশস্তু হবির্ভুক্ত্বা সুসংযতঃ। প্রজপেদযুতং প্রাজ্ঞ এতদেব ফলং লভেৎ। নগ্নাং পরলতাং পশ্যন্ অযুতং যস্তু সাধকঃ। প্রজপেৎ স ভবেৎ শীঘ্রং বিদ্যায়া বল্লভঃ স্বয়ং। তস্য দর্শনমাত্রেণ বাদিনঃ কুণ্ঠতাং গতাঃ। গদ্যপদ্যময়ী বাণী সভায়াং তস্য জায়তে। তন্নাম্না সুধিয়ঃ সর্ব্বে প্রণমন্তি মুদান্বিতাঃ। তস্য বাক্যপরিচয়াজ্জড়া ভবন্তি বাগ্মিনঃ। কুলচূড়ামণৌ—রজোযুক্তং সমাসাদ্য তদ্গাত্রে স্বেষ্টদেবতাং। পূজয়িত্বা মহারাত্রৌ ত্রিদিনং প্রজপে-

যুক্ত অন্নদ্বারা ও দধিদ্বারা এবং আমিষদ্বারা ছয়মাস বলিপ্রদান করিলে, লক্ষ্মী স্থিরতরা হইয়া থাকেন। যিনি ঘৃতপ্লাবিত ছাগের মাংস ও শোণিতদ্বারা সর্ব্বদা দেবীর হোম করেন, রাজা তাঁহার বশীভূত হইয়া থাকেন। যিনি শ্বেতকরবীর পুষ্পদ্বারা যথাবিধানে লক্ষহোম করেন, তিনি একশত বৎসর জীবিত থাকেন। যিনি মধুযুক্ত তিলপুষ্পদ্বারা দেবীর লক্ষহোম করেন, তিনি সিদ্ধিলাভ করিতে পারেন সন্দেহ নাই। সুরসুন্দরি! যিনি ঘৃতের সহিত সহস্র কর্ণিকার পুষ্পদ্বারা হোম করেন, তিনি যথাভিলষিত পরমসিদ্ধি লাভ করিতে পারেন, সন্দেহ নাই। ত্রিসন্ধ্যা বা একমাস্ ঐরূপ হোম করিলে বাগীশত্ব লাভ করিতে পারা যায়॥

অনন্তর শ্যামাপ্রয়োগ কথিত হইতেছে। কালীতন্ত্রে—এক্ষণে কাম্যবিধি বলিতেছি, ইহাদ্বারা সর্ব্বত্র পারগ সাধক দেবগণেরও দুর্ল্লভ সিদ্ধিলাভ করিতে পারেন। যে সাধক স্থিরচিত্ত হইয়া পুষ্পিতা রমণীর কুলাগার দর্শনপূর্ব্বক গুপ্তভাবে দশসহস্র জপ করেন, তিনি সমুদায় বিদ্যার আধার হইতে পারেন। এই সাধকের পক্ষে সংস্কৃত, প্রাকৃত,লৌকিক বৈদিক সমুদায় শব্দই আয়ত্ত থাকে, সন্দেহ নাই। অথবা হবির্ভোজনপূর্ব্বক মুক্তকেশ হইয়া সংযত হৃদয়ে যিনি দশসহস্র জপ করেন, তিনিও এই ফললাভ করিতে পারেন। যে সাধক নগ্না পরলতা দর্শনপূর্ব্বক দশসহস্র মন্ত্র জপকরেন, শীঘ্রই বিদ্যা তাঁহার আয়ত্ত হয়েন। বিশেষতঃ এই সাধককে দর্শনকরিবামাত্র বাদিগণ কুণ্ঠিত হয়, সভামধ্যে তাঁহার মুখে গদ্যপদ্যময় বাক্য নিঃসৃত হইতে থাকে। এই সাধকের নাম শ্রবণ করিবামাত্র সকলেই প্রীতহৃদয়ে প্রণাম করেন, তাঁহার বাক্যানুসারে জড় ব্যক্তির মুখেও বাক্যনিঃসৃত হয়। কুলচূড়ামণিতে কথিত আছে—তিনদিন মহা নিশাকালে রজস্বলা রমণীর শরীরে নিজ ইষ্টদেবতার পূজা করিয়া প্রতিদিন অষ্টোত্তরসহস্র

মনুং। লক্ষপীঠফলং দেবি লভ্যতে নাত্র সংশয়ঃ। বেতালপাদুকাসিদ্ধিং খড়্গসিদ্ধিঞ্চ ভৈরব। অঞ্জনং তিলকং গুহ্যং সাধয়েৎ সাধকোত্তমঃ। প্রজপেৎ প্রতিদিনমষ্টোত্তরসহস্রমিত্যর্থঃ। যত্র জাপে চ হোমে চ সংখ্যা নোক্তা মনীষিভিঃ। তত্রৈব গণনা প্রোক্তা গজান্তকসহস্রকমিতি। বিদ্যাকামেন হোতব্যং পদ্মৈর্মধুসমন্বিতৈঃ। ধনকামেন হোতব্যং তিলাজ্যমধুসংযুতং। বন্ধূকপুষ্পহোমেন দাসঞ্চ কুরুতে নৃপং। সর্পির্লবণহোমেন সদাকর্ষতি কামিনীং। বকুলৈর্হোমমাত্রেণ সৌভাগ্যং লভতে নরঃ। মল্লিকাজাতিপুন্নাগকদম্বৈঃ পুষ্টিমাপ্নুয়াৎ। ক্ষীরাজ্যতগরৈর্হোমান্মহতীং কবিতাং লভেৎ। চন্দনাগুরুকাশ্মীরকর্পূরহোমতঃ পুনঃ। মন্ত্রী নীলসরস্বত্যাঃ সর্ব্বাভীষ্টমবাপ্নুয়াৎ। নীলসরস্বতীপদমুপলক্ষণং। কর্পূরহোমতো মন্ত্রী সর্ব্বাভীষ্টমবাপ্নুয়াৎ। সংপূজ্য মূলমন্ত্রেণ বিল্বপত্রৈর্ঘৃতান্বিতৈঃ। সহস্রং প্রত্যহং হুত্বা প্রাপ্নোতি পরমাং গতিং। প্রতিদিনমিতি মণ্ডলপর্য্যন্তং। ঘৃতাক্তমালতীপুষ্পহোমাদ্দ্রুতকবির্ভবেৎ। অত্র যত্র যত্র হোমে সংখ্যা নোক্তা তত্র তত্রাযুতসংখ্যয়া হোতব্যং তদুক্তং তত্রৈব। সর্ব্বস্যৈব তু হোমস্য নিয়মোঽযুতসংখ্যকঃ॥

অথ তর্পণং। মৎস্যসূক্তে—মধুনা তর্পণং কুর্য্যাৎ সর্ব্বকামপ্রপূরকং। মন্ত্রসিদ্ধিকরং সাক্ষান্মহাপাতকনাশনং। নীলতন্ত্রে—কর্পূরমিশ্রিতৈস্তোয়ৈর্গ্রাসমাত্রং হি তর্পয়েৎ। বন্ধ্-

করিয়া মন্ত্র জপ করিলে লক্ষপীঠের ফললাভ করিতে পারা যায় সন্দেহ নাই। বিশেষতঃ এইরূপ সাধনদ্বারা বেতালসিদ্ধি, পাদুকাসিদ্ধি, খড়্গসিদ্ধি, অঞ্জনসিদ্ধি, তিলকসিদ্ধি ও অন্যান্য গুহ্যসিদ্ধিও হইতে পারে। এখানে যে প্রতিদিন অষ্টোত্তরসহস্র জপ করিতে হইবে, তাহার প্রমাণ এই যে, যেখানে জপবিষয়ে বা হোমবিষয়ে সংখ্যা কথিত হয় নাই, সেখানে জ্ঞানী ব্যক্তিরা অষ্টোত্তরসহস্র জপেরই বিধান করিয়াছেন। যিনি বিদ্যাকামনা করেন, তিনি মধুমিশ্রিত পদ্মদ্বারা হোম করিবেন, যিনি ধনকামনা করেন, তিনি মধুসংযুক্ত সতিল ঘৃতদ্বারা হোম করিবেন। বন্ধূকপুষ্পদ্বারা হোম করিলে ভূপতি দাসবৎ হইয়া থাকেন। লবণযুক্ত ঘৃতদ্বারা হোম করিলে কামিনীকে আকর্ষণ করিতে পারা যায়। বকুলকুসুমদ্বারা হোম করিবামাত্র মনুষ্য সৌভাগ্যশালী হয়। মল্লিকা, জাতী, পুন্নাগ ও কদম্বপুষ্পদ্বারা হোম করিলে পুষ্টিলাভ হয়। দুগ্ধ, ঘৃত ও তগরপুষ্পদ্বারা হোম করিলে অসাধারণ কবিত্বশক্তি লাভ করিতে পারা যায়। যদি কোন সাধক চন্দন, অগুরু, কর্পূর ও কুঙ্কুমদ্বারা নীলসরস্বতীর হোম করেন, তাহা হইলে তিনি সর্ব্ববিধ অভীষ্ট লাভ করিতে পারেন। এখানে নীলসরস্বতী পদ উপলক্ষমাত্র; ফলতঃ কালিকারই হোম করিতে হইবে। কর্পূরদ্বারা হোম করিলে সাধক সর্ব্বপ্রকার অভীষ্টলাভ করিতে পারেন। মূলমন্ত্রদ্বারা পূজা করিয়া ঘৃতান্বিত বিল্বপত্রদ্বারা একবৎসর প্রতিদিন সহস্রহোম করিলে পরম গতিলাভ হয়। ঘৃতাক্ত মালতীপুষ্পদ্বারা হোম করিলে দ্রুতকবি হইতে পারা যায়। এস্থলে যেখানে যেখানে হোমসংখ্যা কথিত হয় নাই, সেই সেই স্থানে অযুত হোম করিতে হইবে। ঐ কালীতন্ত্রে কথিত আছে, সমুদায় হোমই দশসহস্র করিবার নিয়ম আছে॥

অনন্তর তর্পণবৃত্তান্ত প্রকটিত হইতেছে। মৎস্যসূক্তে। মধুদ্বারা তর্পণ করিলে সমুদায় কামনা পরিপূর্ণ হয়, মন্ত্রসিদ্ধি হয় এবং মহাপাতক বিদূরিত হইয়া যায়। নীলতন্ত্রে কথিত আছে, যিনি কর্পূরমিশ্রিত সলিলদ্বারা

কৃত্য নৃপান্ সর্ব্বান্ ভোগী স্যাদ্‌যাবদায়ুষং। ঘৃতৈঃ পূর্ণায়ুষঃ সিদ্ধৈদুগ্ধৈরারোগ্যসিদ্ধয়ে। অগুরুমিশ্রিতৈস্তোয়ৈঃ সর্ব্বকালং সুখী ভবেৎ। নারিকেলোদকৈর্ম্মিশ্রৈস্তোয়ৈঃ সর্ব্বার্থসিদ্ধয়ে। মরীচমিশ্রিতৈস্তোয়ৈস্তথা শত্রূন্ বিনাশয়েৎ। কেবলৈরুষ্ণতোয়ৈশ্চ শত্রুমুচ্চাটয়েৎ ক্ষণাৎ। জ্বরারিষ্টো ভবেত্তেন দুগ্ধসেকাৎ সমং নয়েৎ। সিদ্ধসারস্বতে—শতাভিজপ্তমাত্রেণ রোচনাতিলকং নরঃ। কৃত্বা পশ্যতি যং মন্ত্রী তং কুর্য্যাদ্দাসবৎ সুধীঃ। ফেৎকারীয়ে—উপচারবিশেষেণ রাজপত্নীং বশং নয়েৎ। রাজানং জপমাত্রেণ বলিনা সকলং জগৎ। উপচারবিশেষেণেতি অধিকারভেদে বোদ্ধব্যং জপমাত্রেণেতি পূজাবহির্ভাবেনেত্যর্থঃ। বলিদ্রব্যন্তু মৎস্যসূক্তে—রম্ভাজাতীবীজপূরং সুগন্ধিপরিশ্রিতং। মিশ্রীকৃত্য বলিন্দদ্যাদষ্টম্যাঞ্চ বিশেষতঃ। বলিমন্ত্রস্তু—প্রণবং পূর্ব্বমুচ্চার্য্য উগ্রতারে ততঃপরং। বিকটদংষ্ট্রে পরপক্ষং মোহয়দ্বয়মুচ্চরেৎ। মারয় খাদয় শত্রূন্ পচদ্বয়ং বদেত্ততঃ। যে মাং হিংসিতুমুদ্যতাঃ যোগিনীচক্রে তান্ হারয় হুঁ ফট্ স্বাহা পরবিদ্যামাকর্ষয় কূটদ্বয়ং কপালে গৃহ্ণ গৃহ্ণ বলিং স্বাহেতি। অয়ন্তারাবিষয়ে কালিকাদৌ তৎপটলোক্তবলিসম্ভারো বোদ্ধব্যঃ।

অথ নিগ্রহাদ্যুপায়ঃ। বীরতন্ত্রে—শ্মশানাঙ্গারমাদায় মঙ্গলে বাসরে নিশি। কৃষ্ণবস্ত্রেণ সংবেষ্ট্য বধ্নীয়াদ্রক্ততন্তুনা। শতাভিমন্ত্রিতং কৃত্বা নিক্ষিপেদ্বৈরিবেশ্মনি। সপ্তাহাভ্যন্তরে

---

একমাস তর্পণ করেন, তিনি সমুদায় রাজগণকে বশীভূত করিয়া যাবজ্জীবন সমুদায় ভোগ্যবস্তু ভোগ করিতে পারেন। যিনি সম্পূর্ণ পরমায়ু কামনা করেন, তিনি ঘৃতদ্বারা তর্পণ করিবেন। যিনি আরোগ্য কামনা করেন, তিনি দুগ্ধদ্বারা তর্পণ করিবেন। অগুরুমিশ্রিত সলিলদ্বারা তর্পণ করিলে চিরকাল সুখী হইতে পারা যায়। নারিকেলোদকমিশ্রিত সলিলদ্বারা তর্পণ করিলে সমুদায় কামনা সিদ্ধি হয়, মরীচমিশ্রিত সলিলদ্বারা তর্পণ করিলে শত্রুগণ বিনষ্ট হয়। কেবল উষ্ণসলিলদ্বারা তর্পণ করিলে তৎক্ষণাৎ শত্রুর উচ্চাটন হয়। বিশেষতঃ ইহাদ্বারা শত্রু জ্বরাক্রান্ত হইয়া থাকে, দুগ্ধদ্বারা অভিষেক করিলে তাহার শান্তি হয়। গোরোচনার উপরি একশত মন্ত্রজপপূর্ব্বক সাধক যাহার প্রতি দৃষ্টিপাত করিবেন, সেই ব্যক্তি দাসবৎ হইয়া থাকিবে। উপচারবিশেষদ্বারা পূজা করিলে রাজপত্নীকে বশীভূত করিতে পারা যায়। কেবল জপমাত্রদ্বারা রাজা বশীভূত হয়েন, বলিপ্রদান করিলে সমুদায় জগৎ বশীভূত হয়। অধিকারীভেদে এই উপচারবিশেষ প্রদান করিতে হইবে। জপমাত্রের তাৎপর্য্য এই যে, পূজাঙ্গ জপ ব্যতীত পুনর্ব্বার জপ করিতে হইবে। বলিদ্রব্য মৎস্যসূক্তে কথিত আছে, যথা—রম্ভা, জাতী, বীজপূর ও সুগন্ধিদ্রব্য এই সমুদায় একত্র মিশ্রিত করিয়া বলিপ্রদান করিতে হইবে। অষ্টমীর দিন বলিপ্রদান বিশেষ ফলপ্রদ। বলিমন্ত্র যথা—ওঁ উগ্রতারে বিকটদংষ্ট্রে পরপক্ষং মোহয় মোহয় মারয় খাদয় শত্রূন্ পচ পচ যে মাং হিংসিতুমুদ্যতা যোগিনীচক্রে তান্ হারয় হুঁ ফট্ স্বাহা পরবিদ্যামাকর্ষয় ক্রুট ক্রুট কপালে গৃহ্ণ গৃহ্ণ বলিং স্বাহা। এই বলি তারাবিষয়ক। কালিকাদিবিষয়ে তত্তৎপটলোক্ত বলিমন্ত্র প্রয়োগ করিতে হইবে॥

অথ নিগ্রহাদির উপায়। বীরতন্ত্রে—মঙ্গলবারে নিশাকালে শ্মশানের অঙ্গার গ্রহণপূর্ব্বক কৃষ্ণবস্ত্রদ্বারা বেষ্টন করিয়া রক্তসূত্রে বন্ধন করিতে হইবে। পরে তাহার উপরি একশত মন্ত্রজপ করিয়া উহা শত্রুভবনে নিক্ষেপ করিবে।

তস্য চোচ্চাটনমিদং মহৎ। তদুক্তং ফেৎকারীয়ে—নরাস্থিনি লিখেন্মন্ত্রং ক্ষারযুক্তহরিদ্রয়া। সহস্রং পরিসংজপ্য নিশায়াং শনিবাসরে। নিঃক্ষিপ্যতে যস্য গৃহে মৃত্যুস্তস্য দ্বিমাসতঃ। ক্ষেত্রে তু শস্যহানিঃ স্যাদ্‌যবহানিস্তুরঙ্গমে। ধনহানির্ধনাগারে গ্রামমধ্যে তু তৎ ক্ষয়ঃ। ক্ষারস্তু শ্যেনবিটযুক্তং বিট্‌লবণং। হৃল্লেখাধিগতরেফমধ্যে অমুকামুকয়োর্ম্মহাদ্বেষং কুরু ইতি। তদুক্তং—দ্বেষে তু বিলিখেন্মন্ত্রং প্রেতকর্পটকে সুধীঃ। দ্বেষ্যদ্বেষকয়োর্নাম্না তস্য দ্বেষো মহান্‌ ভবেৎ। বিলিখেন্মন্ত্রমিতি লিখিত্বা হৃল্লেখা রেফমধ্যে। অমুকং মারয় মারয়েত্যাদি সাধ্যসহিতমিত্যর্থঃ। অথবা সাধ্যং লিখিত্বা তদন্তে মন্ত্রং লিখেৎ। সহস্রং পরিজপ্যেতি অমুকং মারয়মারয়েতি অন্তে মন্ত্রজাপঃ। বিদ্বেষে তু অমুকামুকয়োর্ব্বিদ্বেষং কুরু কুরু ইত্যস্যান্তে মন্ত্রমুচ্চার্য্য সহস্রং জপেৎ॥

অথ বেতালাদিসিদ্ধিঃ। তদুক্তং কুলচূড়ামণৌ—ভৈরব-উবাচ। বেতালাদিমহাসিদ্ধিঃ কথং ভবতি চণ্ডিকে। তন্মে কথয় দেবেশি যদি স্নেহোঽস্তি মাং প্রতি। দেব্যুবাচ। নিম্ববৃক্ষোদ্ভবং কাষ্ঠং শ্মশানে সাধকোত্তমঃ। ভৌমবারে মধ্যরাত্রৌ গত্বা কুলযুগান্বিতঃ। খনিত্বা চাষ্টলক্ষং বৈ জপেন্মহিষমর্দ্দিনীং। তৎসহস্রং হুনেত্তদ্বত্তত্রৈব পিতৃকাননে। কাষ্ঠমুদ্ধৃত্য তস্মিন্‌ বৈ দণ্ডপাদুকচিহ্নিতং। কৃত্বা দুর্গাষ্টমীরাত্রৌ শ্মশানে নিক্ষিপেত্ততঃ। তস্যোপরি

---

এরূপ করিলে সপ্তাহের মধ্যে শক্রর উচ্চাটন হইবে। ফেৎকারিণীতন্ত্রে কথিত আছে—শনিবারে নিশাকালে মনুষ্যের অস্থির উপরি ক্ষারযুক্ত হরিদ্রাদ্বারা মন্ত্র লিখিয়া তদুপরি সহস্র মন্ত্রজপপূর্ব্বক যাহার গৃহে তাহা নিক্ষেপ করিবে, সেই ব্যক্তি দুইমাসমধ্যেই মৃত্যুমুখে পতিত হইবে। এই অস্থি যদি ক্ষেত্রে নিক্ষেপ করা হয়, তাহা হইলে শস্যহানি হয়, যদি অশ্বের উপরি নিক্ষেপ করা যায়, তাহা হইলে তাহার ধাবমান হইবার সামর্থ্য থাকে না। যদি উহা ধনাগারে নিক্ষেপ করা যায়, তাহা হইলে ধনহানি হয়। যদি গ্রামমধ্যে নিক্ষেপ করা যায়, তাহা হইলে গ্রামক্ষয় হইয়া থাকে। এখানে ক্ষার শব্দের অর্থ শ্যেনবিষ্ঠাযুক্ত বিট্‌লবণ। ঊর্দ্ধে হৃল্লেখা, নিম্নে রেফ ইহার মধ্যে 'অমুকামুকয়োর্ম্মহাদ্বেষং কুরু' এই মন্ত্র লিখিতে হইবে। কথিত আছে বিদ্বেষণস্থলে যদি প্রেতবস্ত্রে দ্বেষ্য ও দ্বেষকের নামসমেত মন্ত্র লেখে, তাহা হইলে তাহাদের উভয়ের পরস্পর মহাদ্বেষ জন্মে। এস্থলে হৃল্লেখা ও রেফের মধ্যে মন্ত্র লিখিতে হইবে। অভিচারস্থলে 'অমুকং মারয় মারয়' ইত্যাদি সাধ্যসহিত মন্ত্রলেখা কর্ত্তব্য, অথবা অগ্রে সাধ্যবিষয় লিখিয়া তদন্তে মন্ত্র লিখিবে। যেখানে সহস্রজপের বিধান আছে, সে স্থলে অমুকং মারয় মারয় ইহার অন্তে মন্ত্র জপ করা বিধেয়। বিদ্বেষণস্থলে 'অমুকামুকয়োর্দ্বেষং কুরু' এই বাক্যের অন্তে মন্ত্র উচ্চারণপূর্ব্বক সহস্র জপ করিবে॥

পরে বেতাল সিদ্ধ হইবার নিয়ম বলিতেছি। কুলচূড়ামণিতে কথিত আছে; ভৈরব কহিলেন, চণ্ডিকে! যদি আমার প্রতি তোমার স্নেহ থাকে, তাহা হইলে কিরূপে বেতাল আদি মহাসিদ্ধি হয়, তাহা আমাকে বল। দেবী কহিলেন, কুলতিথি ও কুলনক্ষত্রে মঙ্গলবারে অর্দ্ধরাত্রিসময়ে সাধক নিম্বকাষ্ঠ শ্মশানে প্রোথিত করিয়া সেই স্থানে উপবেশনপূর্ব্বক অষ্টাধিকলক্ষ মহিষমর্দ্দিনীমন্ত্র জপ করিবে। সেইরূপ সেই শ্মশানে থাকিয়া সহস্রহোম করিবে। অনন্তর সেই নিম্বকাষ্ঠ উদ্ধৃত করিয়া তাহাতে দণ্ড ও পাদুকা অঙ্কিত করিতে হইবে। পরে দুর্গাষ্টমী রজনীতে

শবং কৃত্বা পূজয়িত্বা যথাবিধি। শবাসনগতো বীরো জপেদষ্টসহস্রকং। ততো মাতৃবলিং দত্বা কাষ্ঠমামন্ত্রয়েত্ততঃ। স্ফেং স্ফেং দণ্ড মহাভাগ যোগিনীহৃদয়প্রিয়ঃ। মম হস্তস্থিতো নাথ মমাজ্ঞাং পরিপালয়। এবমামন্ত্র্য বেতালং যত্র যত্র প্রযুজ্যতে। তং তং চূর্ণীবিধায়াথ পুনরায়াতি কৌলিকং। গচ্ছ গচ্ছ দ্রুতং গচ্ছ পাদুকে বরবর্ণিনি। মৎপাদস্পর্শমাত্রেণ গচ্ছ ত্বং শতযোজনং। অষ্টলৌহং সমাসাদ্য দশপঞ্চাঙ্গুলাকৃতিং। খড়্গং কৃত্বা তত্র মন্ত্রং লিখিত্বা প্রজপেন্মনুং। তৎসহস্রং ততো হুত্বা মহাশবকলেবরে। খনিত্বা জীববৃক্ষাগ্রে বদ্ধা শুষ্কন্তু ভাবয়েৎ। কুলাষ্টম্যা মর্দ্ধরাত্রৌ চিতামধ্যে সমাহিতঃ। প্রতিপর্ব্বসমামন্ত্র্য হুনেৎ পিতৃবনে ততঃ। মধুরত্রয়সংযুক্তং বিল্বপত্রেণ সংযুতং। পাদাদিমূর্দ্ধপর্য্যন্তং হোমান্তে বলিমাহরেৎ। বল্যন্তে পরমা মায়া দেবী মহিষমর্দ্দিনী। আয়ান্তী বলিপূর্ণাস্যা বরহস্তা হসন্মুখী। গৃহং বৎসেতি শব্দে বৈ খড়্গমুত্তোল্য ধারয়েৎ। ঘোরদংষ্ট্রে মহাকালি করবালস্বরূপিণি। আং হ্রাং হ্রীং ঘ্রূং ঈং উং কুরু কল্যাণং বিপক্ষচ্ছেদবিস্তরং। এবমামন্ত্র্য খড়্গন্তু যমুদ্দিশ্য ক্ষিপেন্নরঃ। ছিত্ত্বা ছিত্ত্বা পুনশ্ছিত্ত্বা গচ্ছত্যাকৃষ্যতে পুনঃ। অথবা কৃষ্ণমার্জ্জারমেকঘাতেন ঘাতয়েৎ। কুজে চতুষ্পথে রাত্রৌ নিখনেন্মন্ত্রিণং ততঃ। তত্র মোচাং সমারোপ্য যাবৎ পত্রং প্রজায়তে। তাবৎ ভুক্ত্বা হবিষ্যান্নং প্রতিরাত্রং জপে। অষ্টোত্তরসহস্রন্তু একাকী দীপ-

ঐ নিম্বকাষ্ঠ শ্মশানে নিক্ষেপপূর্ব্বক তাহার উপরি শব নির্ম্মাণ করিয়া যথাবিধি পূজা করিবে। অনন্তর সেই শবাসনে উপবেশনপূর্ব্বক অষ্টাধিকসহস্র জপ করিয়া মাতৃগণের বলি দিয়া কাষ্ঠকে আমন্ত্রণ করিবে। আমন্ত্রণের মন্ত্র স্ফেং স্ফেং ইত্যাদি সাধক এইরূপ আমন্ত্রণপূর্ব্বক যেখানে যেখানে বেতালকে নিযুক্ত করিয়া প্রয়োগ করিবেন, ঐ দণ্ড সেই সেই ব্যক্তিকে চূর্ণ করিয়া পুনর্ব্বার সাধকের হস্তে প্রত্যাগমন করিবে। অথবা এইরূপ আমন্ত্রণ করিবে যে, পাদুকে! তুমি আমার পাদস্পর্শমাত্র শীঘ্র শতযোজনপথ গমন কর। অষ্টলৌহদ্বারা পঞ্চাশৎ-অঙ্গুলপরিমিত খড়্গ নির্ম্মাণপূর্ব্বক তাহাতে মন্ত্র লিখিয়া মন্ত্রজপ করিতে হইবে। পরে মহাশবশরীরে সহস্রহোম করিয়া সেই দিবস ঐ মহাশব ভূমধ্যে প্রোথিত করিয়া রাখিবে। পরদিবস ঐ শব উত্তোলনপূর্ব্বক সজীব বৃক্ষের অগ্রভাগে বন্ধন করিয়া উহা শুষ্ক করিবে। পরে প্রতিপর্ব্বে শ্মশানে গমন করিয়া ঐ শবের আমন্ত্রণপূর্ব্বক কুলাষ্টমীদিবসে অর্দ্ধরাত্রিসময়ে সমাহিতহৃদয়ে চিতামধ্যে উহার হোম করিতে হইবে। ঐ শবের পাদ অবধি মস্তক পর্য্যন্ত বিল্বপত্র ও মধুরত্রয় সংযুক্ত করিয়া হোম করিতে হইবে। হোমসমাপন হইলে বলিপ্রদান করিবে। যখন বলি সমাপ্ত হইবে, তখন বলিপূর্ণবদনা বরহস্তা হসন্মুখী পরমা মায়াদেবী মহিষমর্দ্দিনী সেই স্থানে আসিয়া উপস্থিত হইবেন এবং তিনি সেই খড়্গ উত্তোলনপূর্ব্বক সাধকের হস্তে দিবেন ও বলিবেন, বৎস! গ্রহণ কর। অনন্তর সাধক ঐ খড়্গ লইয়া ঘোরদংষ্ট্রে মহাকালি ইত্যাদি মন্ত্রদ্বারা আমন্ত্রণপূর্ব্বক যে ব্যক্তির উদ্দেশে ঐ খড়্গ নিক্ষেপ করিবেন, সেই ব্যক্তিকেই খণ্ড খণ্ড করিয়া ছেদনপূর্ব্বক খড়্গ পুনর্ব্বার সাধকের হস্তে আসিয়া উপস্থিত হইবে। অথবা এক আঘাতে কৃষ্ণমার্জ্জার ছেদন করিয়া মঙ্গলবারে নিশাকালে মন্ত্রপাঠপূর্ব্বক উহা চতুষ্পথে প্রোথিত করিবে। তাহার উপরি কদলীবৃক্ষ রোপণ করিয়া তাহার পত্র উৎপন্ন হইলে তাহাতে হবিষ্যান্ন ভোজনপূর্ব্বক

বর্জ্জিতঃ। উৎপন্নং পত্রমালোক্য ছিত্ত্বা নিশ্ছিদ্রমানয়েৎ। তত্র ভুক্ত্বা হবিষ্যাশী তদ্দিনে তটিনীতটে। তমানীয় সুহৃৎসঙ্গঃ ক্ষালয়েন্মন্ত্রমুচ্চরন্। ততঃ স্রোতোমুখং বৎস যদস্থি প্রতিগচ্ছতি। তদানীয় যজেত্তত্র কালিকাং ঘোরনিস্বনাং। অভিমন্ত্র্য সহস্রন্তু কালীমন্ত্রং প্রযত্নতঃ। সিদ্ধাঞ্জনো ভবেন্মন্ত্রী নাত্র কার্য্যা বিচারণা। চন্দনাগুরুকস্তূরীমিশ্রিতঞ্চাস্থিবর্দ্ধিতং। কৃত্বা তিলকমাদায় সর্ব্বং জয়তি সাধকঃ। কুলমীনং কুলান্নঞ্চ কুলমদ্যং কুলেশ্বর। কুলস্থানে সমানীয় দত্ত্বা দেব্যৈ প্রযত্নতঃ। অষ্টোত্তরসহস্রন্তু জপ্ত্বা ভূমিতলে স্থিতঃ। ভূমৌ ফুৎকারমাত্রেণ বিবরং তত্র জায়তে। শতযোজনদূরে বা যত্র সাধ্যস্থিতির্ভবেৎ। তত্রৈব গমনং তস্য ভূতলান্তঃপ্রসর্পিণঃ। এবং বিবরমধ্যে তু গবাক্ষকুহরেঽপি বা। কায়সঙ্কোচমাসাদ্য গচ্ছত্যবিকলো নরঃ। দুর্গামন্ত্রং বিনা বৎস কালীমন্ত্রং তথৈব চ। সিদ্ধয়ঃ কুলনাথেশ জায়ন্তে ন কথঞ্চন॥

অথ বালকসংস্কারঃ। মধুলাজাভ্যাং নাড়ীচ্ছেদাৎ প্রাক্ স্বর্ণশলাকয়া যজ্ঞদারুশিখয়া শ্বেতদূর্ব্বয়া বা বালকস্য জিহ্বামোষ্ঠং বা দক্ষিণপাণিনা ত্রিবারং সম্মার্জ্জ্য তত্র পিতা পংক্ত্যাকারেণ মূলমন্ত্রং বিলিখ্য দেবীং পূজয়েৎ। তদুক্তং মৎস্যসূক্তে—অথবা মধুলাজাভ্যাং জিহ্বায়াং বালকস্য চ। নাড়ীচ্ছেদাদযথাপূর্ব্বং লিখেৎ স্বর্ণশলাকয়া। মূলমন্ত্রং লিখেন্মন্ত্রী যস্তোষ্ঠে শ্বেতদূর্ব্বয়া। বাক্যোচ্চারেণতো বালো বাগ্মী দ্রুতকবির্ভবেৎ। মহোগ্রতারা-

একাকী প্রদীপরহিত স্থলে নির্ভয়হৃদয়ে প্রতিদিন অষ্টোত্তরসহস্র জপ করিবে; পরে পুনর্ব্বার পত্র উৎপন্ন হইলে সেই ছিদ্ররহিতপত্র ছেদনপূর্ব্বক আনিয়া তাহাতে হবিষ্যান্ন ভোজনপূর্ব্বক সেই দিবস ঐ কৃষ্ণমার্জ্জারের অস্থি উত্তোলন করিবে, পরে উহা সুহৃজ্জনের সহিত নদীতটে লইয়া গিয়া মন্ত্রপাঠপূর্ব্বক প্রক্ষালন করিবে, পরে দেখিবে ঐ অস্থিসমুদায়ের মধ্যে যে অস্থি স্রোতের প্রতিকূলে গমন করে, তাহাই আনিয়া তাহাতে ঘোরনিঃস্বনা কালিকার পূজা করিবে। অনন্তর প্রযত্নসহকারে সহস্র কালীমন্ত্রদ্বারা উহা অভিমন্ত্রিত করিবে, এইরূপ করিলে সাধক সিদ্ধাঞ্জন হইবেন সন্দেহ নাই। চন্দন, অগুরু ও কস্তূরীর সহিত ঐ অস্থি মিশ্রিত করিয়া তিলক করিলে সাধক সকলকেই জয় করিতে পারেন। কুলেশ্বর! কুলমীন, কুলান্ন ও কুলমদ্য কুলস্থানে আনয়নপূর্ব্বক প্রযত্নসহকারে দেবীকে প্রদান করিয়া ভূমিতে বসিয়া অষ্টোত্তরসহস্র জপ করিবে। এইরূপ করিয়া ভূমিতে ফুৎকার করিবামাত্র গর্ত্ত হইয়া যাইবে। যদি সাধ্য শতযোজন দূরেও অবস্থান করে, তাহা হইলে সাধক ঐ ভূবিবর দিয়া সেই স্থানে গমন করিতে পারিবে। এইরূপ, বিবরমধ্যে বা গবাক্ষমধ্যে সাধক দেহ সঙ্কুচিত করিয়া গমন করিতে পারিবে, তাহাতে কোন কষ্ট হইবে না। কুলনাথেশ! দুর্গামন্ত্রী ও কালীমন্ত্রী ব্যতিরেকে অন্য কোন মন্ত্রোপাসকের এবিষয়ে সিদ্ধি হইবে না॥

এক্ষণে বালকসংস্কার বলিব। নাড়ীচ্ছেদের পূর্ব্বে বালকের জিহ্বা বা ওষ্ঠ তিনবার দক্ষিণ হস্তদ্বারা মার্জ্জিত করিয়া পিতা স্বর্ণশলাকাদ্বারা যজ্ঞদারুশিখাদ্বারা অথবা শ্বেতদূর্ব্বাদ্বারা মধু ও লাজ দিয়া পংক্ত্যাকারে মূলমন্ত্র লিখিয়া তাহাতে দেবীর পূজা করিবে। মৎস্যসূক্তে কথিত আছে—অথবা বালকের নাড়ীচ্ছেদের পূর্ব্বে বালকের জিহ্বা বা ওষ্ঠে স্বর্ণশলাকাদ্বারা বা শ্বেতদূর্ব্বাদ্বারা মধু ও লাজ দিয়া সাধক মূলমন্ত্র লিখিবেন, এরূপ করিলে ঐ বালক বাক্যো-

কল্পে তু—নৈমিত্তিকসংস্কারানন্তরমেব মন্ত্রলিখনং কার্য্যং। তদুক্তং মহোগ্রে—জন্মসংস্কারকং নাম পুত্রে জাতে প্রশস্ততে। জিহ্বায়াস্তু লিখেন্মন্ত্রং যজ্ঞদারুকুশেন বা। বারত্রয়ন্তু সম্মার্জ্জ্য দক্ষিণেনৈব পাণিনা। মূলমুচ্চার্য্য প্রত্যেকং পংক্তিং কুর্য্যাৎ সুশোভনং। আদৌ সংস্কারঃ কর্ত্তব্যস্তদন্তে বিলিখেন্মনুং। গন্ধচন্দনপুষ্পৈশ্চ পূজয়েত্তারিণীং শিবাং। উত্তরাভিমুখো ভূত্বা স্থাপয়েৎ পীঠমুত্তমং। পূজয়েত্তারিণীং দেবীং নানাভক্ষ্যৈঃ সুশোভনৈঃ। কবির্ব্বাগ্মী ভবেৎ পুত্রঃ সত্যবাদী জিতেন্দ্রিয়ঃ। অত্র তারিণীপদমুপলক্ষণং দেবীমাত্রমেব বোদ্ধব্যং। বৃহৎশ্রীক্রমাদিতন্ত্রে বালকসংস্কারদর্শনাৎ। তদুক্তং তত্রৈব—বালকস্য তু জিহ্বায়াং ত্রিদিনাভ্যন্তরে লিখেৎ। মধুনা শ্বেতদূর্ব্বাভির্লিখেৎ স্বর্ণশলাকয়া। আম্বং বাগ্‌ভবকূটঞ্চ লিখেদ্বৈ জননান্তরং। এতেন তদ্দিনাশক্তৌ ত্রিরাত্রাভ্যন্তর-ইতি সূচিতং। আম্বমিতি ভৈরব্যা বাগ্‌ভবকূটমিত্যর্থঃ। অথৈকাদশাহে দেবতাং সংপূজ্য মন্ত্রং লিখেদিতি কশ্চিৎ। অথ যদি পিতা দূরস্থো ভবতি পিতৃব্যো মাতুলো বা মন্ত্রং লিখেদিতি। তদুক্তং মহোগ্রে—পিতুর্ভ্রাতা লিখেন্মন্ত্রং মাতুর্ভ্রাতাথবা পুনঃ। পিতুরেব লিখেন্মন্ত্রং নান্যএব কদাচন। মাতুঃ ক্রোড়ে তু সংস্থাপ্য দর্ভানাস্তীর্য্য যত্নতঃ। শান্তিং কুর্য্যাদ্বালকস্য ব্রাহ্মণৈঃ সহ সাধকঃ॥

অথ শান্তিমন্ত্রঃ। ইমং পুত্রং কাময়তঃ কামজানামিহৈব হি। দেবেভ্যঃ পুষ্ণাতি সর্ব্বমিদং মজ্জননং শিবশান্তিস্তারায়ৈ কেশবেভ্যস্তারায়ৈ রুদ্রেভ্য উমায়ৈ শিবায় শিবযশসে। ইত্যনেন কুশোদকেন শান্তিং কুর্য্যাৎ॥

অথ ছাগাদিবলিঃ। মুণ্ডমালায়াং—ছাগে দত্তে ভবেদ্বাগ্মী মেষে দত্তে কবির্ভবেৎ। মহিষে

---

চ্চারণে সমর্থ হইবামাত্র বাগ্মী ও দ্রুতকবি হইবে। মহোগ্রতারাকল্পে বালকের নৈমিত্তিক সংস্কারের পর মন্ত্র লিখিবার ব্যবস্থা আছে। মহোগ্রে কথিত আছে পুত্রজন্মিবার পরেই জাতকর্ম্মরূপ সংস্কার করা বিধেয়, পরে বালকের জিহ্বা দক্ষিণহস্তদ্বারা মার্জ্জিত করিয়া তাহাতে যজ্ঞদারু বা কুশদ্বারা মন্ত্র লিখিতে হইবে। মূলমন্ত্র উচ্চারণপূর্ব্বক প্রত্যেক পংক্তি সুশোভিত করিতে হইবে। অগ্রে বালকের সংস্কার পশ্চাৎ মন্ত্রলেখা বিধেয়। গন্ধ, চন্দন ও পুষ্পদ্বারা ঐস্থলে তারিণীর পূজা করিতে হইবে। সাধক উত্তরাভিমুখ হইয়া পীঠস্থাপনপূর্ব্বক বহুবিধ ও সুশোভন ভক্ষ্যবস্তুদ্বারা তারার পূজা করিলে বালক সত্যবাদী জিতেন্দ্রিয় কবি ও বাগ্মী হইবে। এস্থলে তারিণীপদ উপলক্ষণমাত্র। সমুদায় দেবীবিষয়েই এইরূপ হইবে। বৃহৎশ্রীক্রমাদিতন্ত্রে বালক সংস্কারবিষয় কথিত আছে—বালক জন্মিবার পর তিন দিনের মধ্যে শ্বেতদূর্ব্বাদ্বারা বা স্বর্ণশলাকাদ্বরা মধুদিয়া ভৈরবীর বাগ্‌ভব কুট লিখিতে হইবে। ইহাদ্বারা জ্ঞাত হওয়া যাইতেছে যে, জন্মদিনে অসমর্থ হইলে ত্রিরাত্রির মধ্যে মন্ত্র লেখা যাইতে পারে। কেহ কেহ বলেন যে, একাদশ দিবসে দেবতার পূজা করিয়া মন্ত্র লিখিবে। পিতা যদি দূরদেশে থাকেন, তাহা হইলে পিতৃব্য বা মাতুল মন্ত্র লিখিতে পারিবেন। মহোগ্রে কথিত আছে, পিতা পিতার ভ্রাতা অথবা মাতার ভ্রাতা মন্ত্র লিখিতে পারেন, আর কেহ লিখিতে পারিবেন না। সাধক ব্রহ্মাণগণের সহিত সমবেত হইয়া মাতার ক্রোড়ে দর্ভাস্তরণোপরি সংস্থাপিত বালকের শান্তি করিবেন। "ইমং" পুত্রম্ ইত্যাদি মন্ত্রে কুশোদকদ্বারা শান্তি করিতে হইবে॥

ধনসমৃদ্ধিঃ স্যান্মৃগে মোক্ষফলং লভেৎ। পক্ষিদানে সমৃদ্ধিঃ স্যাদ্গোধিকায়াং মহাফলং। নরে দত্তে মহর্দ্ধিঃ স্যাদষ্টসিদ্ধিরনুত্তমা। এবং জানন্ বলিং দদ্যান্নান্যো হি পরমেশ্বরি। সিংহ-ব্যাঘ্রনরান্ দত্ত্বা ব্রাহ্মণো নরকং ব্রজেৎ। ইতি বচনং। ব্রাহ্মণানাং নরবলিদানে নাধিকারঃ। তথা—চণ্ডালবলিদানেন মহাসিদ্ধিঃ প্রজায়তে। তত্র সলক্ষণং পশুং দেব্যগ্রে সংস্থাপ্য বক্ষ্যমাণেন বিধিনা উৎসৃজেৎ। তদুক্তং জামলে—দেব্যা অগ্রে স্থাপয়িত্বা পশুং লক্ষণসংযুতং। শ্বেতসর্ষপবিক্ষেপাদ্ভূতানুৎসারয়েত্ততঃ। অর্ঘ্যোদকেন সংপ্রোক্ষ্য অস্ত্রমন্ত্রেণ রক্ষণং। কবচেন সমাগুণ্ঠ্য ধেনুমুদ্রামৃতীকৃতং। গন্ধচন্দনপুষ্পাদ্যৈঃ পূজয়িত্বা পশুং ততঃ। বামহস্তেন তং ধৃত্বা সপ্তধা তত্ত্বমুদ্রয়া। প্রোক্ষয়েন্মূলমন্ত্রেণ ততঃ পূজাং সমাচরেৎ। ততঃ শ্বেতসর্ষপেণ ভূতোৎসারণং কৃত্বা অর্ঘ্যোদকেন সংপ্রোক্ষ্যাস্ত্রেণ সংরক্ষ্য কবচেনাবগুণ্ঠ্য ধেনুমুদ্রয়ামৃতীকৃত্য গন্ধপুষ্পাক্ষতৈঃ সংপূজ্য কর্ণে ইমং মন্ত্রং পঠেৎ। পশুপাশায় বিদ্মহে বিশ্বকর্ম্মণে ধীমহি তন্নো জীব প্রচোদয়াৎ। ততো হ্রীং কালি কালি বজ্রেশ্বরি লৌহদণ্ডায়ৈ নমঃ। ইতি মন্ত্রেণ খড়্গং পূজয়েৎ। ততঃ খড়্গস্যাগ্রমধ্যমূলং ক্রমেণৈব পূজয়েৎ। তথা হুঁ বাগীশ্বরীব্রহ্মভ্যাং নমঃ, হুঁ লক্ষ্মীনারায়ণাভ্যাং নমঃ। হুঁ উমামহেশ্বরাভ্যাং নমঃ। ততঃ ব্রহ্মবিষ্ণুশিবশক্তিযুক্তায় খড়্গায় নমঃ। ইতি সর্ব্বত্র পূজয়েৎ। ততঃ খড়্গং প্রণমেৎ। খড়্গায় খরশাণায় শক্তিকার্য্যার্থতৎপর। পশুশ্ছেদ্যস্ত্বয়া শীঘ্রং খড়্গনাথ নমোঽস্তু তে। ততো

এক্ষণে ছাগাদিবলি কথিত হইতেছে। মুণ্ডমালাতন্ত্রে কথিত আছে, ছাগ বলিপ্রদান করিলে বাগ্মী, মেষ বলিদিলে কবি, মহিষ বলি দিলে ধনসমৃদ্ধি সমপন্ন, মৃগ বলিদিলে মোক্ষফলভাগী, পক্ষী বলিদান করিলে সমৃদ্ধিশালী, গোধিকা বলিদান করিলে মহাফলভাগী এবং নরবলি দিলে মহাসমৃদ্ধি সম্পন্ন ও অষ্টসিদ্ধির অধিকারী হইতে পারে। এইরূপ বিবেচনা করিয়া বলি প্রদান করিলে সকলের সকল বলিদানে অধিকার নাই। ব্রাহ্মণ যদি সিংহবলি, ব্যাঘ্রবলি বা নরবলি দেন, তাহা হইলে তাঁহাকে নরকে গমন করিতে হয়। এই বচনানুসারে ব্রাহ্মণদিগের নরবলিদানে অধিকার নাই, আরও কথিত আছে, চণ্ডাল বলিদান করিলে মহাসিদ্ধিলাভ হয়। তন্মধ্যে লক্ষণযুক্ত পশু দেবীর সম্মুখে সংস্থাপনপূর্ব্বক বক্ষ্যমাণ বিধানানুসারে উৎসর্গ করিবেন। জামলে কথিত আছে, লক্ষণযুক্ত পশুদেবীর সম্মুখে স্থাপন করিয়া শ্বেতসর্ষপ নিক্ষেপপূর্ব্বক ভূতাপসরণ করিবে। পরে অর্ঘ্যোদকদ্বারা প্রোক্ষণ, ফট্ এই মন্ত্রদ্বারা রক্ষণ, হুঁ এই মন্ত্রদ্বারা অবগুণ্ঠন এবং ধেনুমুদ্রাদ্বারা অমৃতীকরণ এই সমুদায় প্রক্রিয়া করিয়া গন্ধ, চন্দন ও পুষ্পাদিদ্বারা পশুর পূজা করিবে। পরে বামহস্তদ্বারা পশু ধরিয়া সাতবার তত্ত্বমুদ্রাদ্বারা প্রোক্ষণপূর্ব্বক পশ্চাৎ মূলমন্ত্রে পূজা করিবে। এইরূপ শ্বেতসর্ষপদ্বারা ভূতাপসরণ, অর্ঘ্যোদকদ্বারা প্রোক্ষণ ফট্ এই মন্ত্রদ্বারা রক্ষণ হুঁ এই মন্ত্রদ্বারা অবগুণ্ঠন ধেনুমুদ্রাদ্বারা অমৃতীকরণ এবং গন্ধপুষ্পাক্ষতদ্বারা পূজা করিয়া পশ্চাৎ পশুপাশায় বিদ্মহে এই মন্ত্র পশুকর্ণে পাঠ করিবে। পরে হ্রীং কালি কালি বজ্রেশ্বরি লৌহদণ্ডায় নমঃ, এই মন্ত্রে খড়্গের পূজা করিয়া হুঁ বাগীশ্বরীব্রহ্মভ্যাং নমঃ ইত্যাদি মন্ত্র চতুষ্টয়দ্বারা খড়্গের অগ্রভাগ, মধ্যেদেশ, মূলপ্রদেশ এবং সর্ব্বাংশে পূজা করিবে। পরে খড়্গায় খরশাণায় এই মন্ত্র পাঠপূর্ব্বক খড়্গকে প্রণাম করিতে হইবে। পরে অমুক দেবতার প্রীতি কামনায় আমি এই

মহাবাক্যং অমুকদেবতা প্রীতিকাম ইমং পশুং তুভ্যমহং সম্প্রদদে ইতি। ততো নিবেদয়েৎ। যথোক্তেন বিধানেন তুভ্যমস্তু সমর্পিতং। ততো বলিং ছিন্দ্যাৎ ততো রুধিরং সমাংসং বলিং দেব্যৈ দদ্যাৎ। রুধিরদানে স্থাননির্ণয়ঃ। কালিকাপুরাণে—ছাগস্তু বামতো দদ্যা-ন্মহিষস্তু ভবেৎ পুরঃ। দক্ষিণে বামতো দদ্যাদগ্রতো দেহশোণিতং। তথা—সৌবর্ণে রাজতে তাম্রে কাংস্যাধারে তথৈব চ। নিধায় দেব্যৈ দদ্যাত্তু তদ্রক্তং মন্ত্রপূর্ব্বকং। ততো-হবশিষ্টং বটুকাদিভ্যো বলিন্দদ্যাৎ। যথা হুঁ বটুকায় নমঃ। ইতি গন্ধাদিভিঃ সংপূজ্য পূর্ব্ববন্মন্ত্রেণ বায়ব্যে বলিন্দদ্যাৎ। হুঁ যাং যোগিনীভ্যো নমঃ ইতি সংপূজ্য ঈশানে পূর্ব্বমন্ত্রেণ বলিং দদ্যাৎ। হুঁ ক্ষাং ক্ষেত্রপালায় নমঃ। ইতি সংপূজ্য পূর্ব্বমন্ত্রেণ নৈঋত্যাং বলিং দদ্যাৎ। হুঁ গাং গণপতয়ে নমঃ। ইতি সংপূজ্যাগ্নেয্যাং গণেশায় বলিং দদ্যাৎ। স্বগাত্র-রুধিরদানে তু। নাভেরধস্থাদ্রুধিরং পৃষ্ঠভাগস্য চ প্রিয়ে। স্বগাত্ররুধিরং দদ্যান্ন কদাচিত্তু সাধকঃ। নোষ্ঠস্য চিবুকস্যাপি নেন্দ্রিয়াণাং তথৈব চ। কণ্ঠাধোনাভিতশ্চোর্দ্ধহৃদ্ভাগস্য চ যত্নতঃ। পার্শ্বয়োশ্চাপি রুধিরং দুর্গায়ৈ চ নিবেদয়েৎ। ন চ রোগাদিসম্ভূতং নান্যঘাতাদ্ধি ভৈরব। ফলন্তু কুমারীতন্ত্রে—গৃহীত্বা শোণিতং পাত্রে স্বকায়হৃদয়োদ্ভবং। পূজয়েত্ত্রিপুরা-দেবীং সর্ব্বসৌভাগ্যহেতবে। তথা—স্বগাত্ররুধিরং দত্ত্বা নত্বা রাজত্বমাপ্নুয়াৎ। অন্যচ্চ—যঃ স্বহৃদয়সংঘাতং মাংসং মাষপ্রমাণতঃ। তিলমুদ্গপ্রমাণম্বা দদ্যাদ্ভক্তিযুতো নরঃ। ষণ্মাসাভ্য-

পশু তোমাকে প্রদান করিতেছি, এই মহাবাক্য পাঠপূর্ব্বক নিবেদন করিবে এবং বলিবে, যথোক্ত বিধানানুসারে তোমাকে সমর্পণ করিলাম। অনন্তর পশুচ্ছেদনপূর্ব্বক সমাংসরুধির দেবীকে নিবেদন করিতে হইবে। কালীকাপুরাণে রুধিরদানের স্থান নির্ণীত আছে, যথা—বামদিকে ছাগ ও সম্মুখে মহিষপ্রদান করিতে হইবে। দক্ষিণদিকে, বামদিকে অথবা সম্মুখে দেহশোণিত দিতে হইবে। স্বর্ণপাত্রে, রজতপাত্রে, তাম্রপাত্রে অথবা কাংস্যপাত্রে রুধির স্থাপন করিয়া মন্ত্র পাঠপূর্ব্বক তাহা দেবীকে নিবেদন করিবে। অনন্তর অবশিষ্ট রুধিরদ্বারা বটুকাদির বলি দিতে হইবে। যথা হুঁ বটুকায় নমঃ এই মন্ত্র পাঠপূর্ব্বক গন্ধাদিদ্বারা পূজা করিয়া পূর্ব্ববৎ মন্ত্রে বায়ুকোণে বলিপ্রদান করিবে। হুঁ যাং যোগিনীভ্যো নমঃ এই মন্ত্রে পূজা করিয়া ঈশানকোণে পূর্ব্বমন্ত্রে বলিপ্রদান করিবে। হুঁ ক্ষাং ক্ষেত্রপালায় নমঃ এই মন্ত্রে পূজা করিয়া পূর্ব্বমন্ত্রে নৈঋতকোণে বলিদিতে হইবে। হুঁ গাং গণপতয়ে নমঃ এই মন্ত্রে পূজাপূর্ব্বক অগ্নি-কোণে গণেশের বলিপ্রদান করিবে। স্বগাত্ররুধিরদানে বিশেষ এই যে, সাধক কখনই নিজ নাভির অধোভাগের রুধির এবং পৃষ্ঠভাগের রুধির প্রদান করিবে না। ওষ্ঠ, চিবুক ও ইন্দ্রিয়ের রুধির প্রদান করিতে পারিবে না, কণ্ঠের নিম্নে নাভিস্থলের ঊর্দ্ধে হৃদয়স্থলের শোণিত এবং পার্শ্বদ্বয়ের যে শোণিত তাহা দুর্গাকে নিবেদন করিবে। অন্যে আঘাত করিলে যে রুধির নির্গত হয় এবং রোগাদি হইতে যে রুধির নিঃসৃত হয়, তাহা নিবেদন করিতে পারিবে না। ইহার ফলিতার্থ কুমারীকল্পে আছে যে, নিজহৃদয়সমুত্থ শোণিত কোন পাত্রে স্থাপনপূর্ব্বক সর্ব্ব-সৌভাগ্য প্রাপ্তির নিমিত্ত ত্রিপুরাদেবীর পূজা করিবে। এইরূপে স্বগাত্ররুধির দানপূর্ব্বক প্রণাম করিলে রাজত্ব লাভ হয়, অপর কথিত আছে, যদি কোন ব্যক্তি ভক্তিযুক্ত হৃদয়ে একমাষপরিমাণ, এক তিলপরিমাণ অথবা এক

স্তরে তস্য কামমিষ্টং ভবেদিতি। অন্যচ্চ। মদ্যং দত্ত্বা মহাদেব্যৈ ব্রাহ্মণো নরকং ব্রজেৎ। স্বগাত্ররুধিরং দত্ত্বা আত্মহত্যামবাপ্নুয়াৎ। ইতি বলিবিধিঃ॥

অথ কুলাচারোনিরূপ্যতে। কালীতন্ত্রে—অথাচারং প্রবক্ষ্যামি যৎ কৃতেঽমৃতমশ্নুতে। সর্ব্বভূতহিতে যুক্তঃ সময়াচারপালকঃ। অনিত্যকর্ম্মসংযোগী নিত্যানুষ্ঠানতৎপরঃ। মন্ত্রারাধনমাত্রেণ ভক্তিভাবেন তৎপরঃ। পরস্যাং দেবতায়াস্তু সর্ব্বকর্ম্মনিবেদকঃ। অন্যমন্ত্রার্চ্চনে শ্রদ্ধামন্যমন্ত্রপ্রপূজনং। কুলস্ত্রীবীরনিন্দাঞ্চ তদ্দ্রব্যস্যাপহারণং। স্ত্রীষু রোষং প্রহারঞ্চ বর্জ্জয়েন্মতিমান্ সদা। স্ত্রীময়ঞ্চ জগৎ সর্ব্বং স্বয়ং তাবত্তথা ভবেৎ। পেয়ং চর্ব্ব্যং তথা চোষ্যং, ভোজ্যং লেহ্যং গৃহং সুখং। সর্ব্বঞ্চ যুবতীরূপং ভাবয়েন্মতিমান্ সদা। কুলজাং যুবতীং বীক্ষ্য নমস্কুর্য্যাৎ সমাহিতঃ। যদি ভাগ্যবশাদ্দেবি কুলদৃষ্টিঃ প্রজায়তে। তদৈব মানসীং পূজাং তত্র তাসাং প্রকল্পয়েৎ। তাসাং ভগাদিদেবীনাং। তথাচ—ভগিনীং ভগচিহ্নাঞ্চ ভগাস্যাং ভগমালিনীং। ভগদন্তাং ভগাক্ষীঞ্চ ভগকর্ণীং ভগত্বচাং। ভগনাসাং ভগস্তনীং ভগস্থাং ভগসর্পিণীং। সংপূজ্য তাভ্যোগন্ধাদ্যৈর্ম্মানসৈর্গুরুমেব চ। নমস্কৃত্য প্রণামেনবং ক্ষমস্বেতি ততঃ সুধীঃ। বালাং বা যৌবনোন্মত্তাং বৃদ্ধাম্বা সুন্দরীং তথা। কুৎসিতাং বা মহাদুষ্টাং নমস্কৃত্য বিভাবয়েৎ। তাসাং প্রহারং নিন্দাঞ্চ কৌটিল্যমপ্রিয়ং তথা। সর্ব্বথা চ ন কুর্য্যাত্তু চান্যথা সিদ্ধিরোধকৃৎ। স্ত্রিয়ো

---

মুদ্গপরিমাণ নিজহৃদয়সংজাত মাংস দেবীকে দান করে, ছয়মাসের মধ্যে তাহার সমুদায় কামনা পূর্ণ হয়। অন্যত্র কথিত হইয়াছে, যদি কোন ব্রাহ্মণ দেবীকে মদ্যপ্রদান করেন, তাহাহইলে তিনি নরকগামী হয়েন। যদি তিনি স্বগাত্ররুধির দান করেন, তাহাহইলে আত্মহত্যাপাতকে পাতকী হয়েন, ইতি বলিবিধিঃ॥

অনন্তর কুলাচারনিরূপণ কথিত হইতেছে। কালীতন্ত্রে কথিত আছে—যাহাদ্বারা অমৃত অর্থাৎ মোক্ষপদ লাভ করিতে পারা যায়, তাদৃশ আচার বলিতেছি। সর্ব্বভূতের হিতানুষ্ঠানে নিয়ত নিযুক্ত থাকিবে, সাময়িক আচার পরিপালন করিবে। অনিত্যফলজনক কর্ম্ম পরিত্যাগপূর্ব্বক নিত্যানুষ্ঠানে তৎপর হইবে। ভক্তিযুক্ত ও তৎপর হইয়া সর্ব্বদা মন্ত্রচিন্তা করিবে, নিজ ইষ্টদেবতাতে সমুদায় কর্ম্মসমর্পণ করিতে হইবে। অন্যমন্ত্রার্চনে শ্রদ্ধা, অন্যমন্ত্রপূজা, কুলস্ত্রীনিন্দা, বীরনিন্দা, কুলস্ত্রী ও বীরের দ্রব্য অপহরণ, স্ত্রীলোকের প্রতি ক্রোধ ও স্ত্রীলোককে প্রহার, এই সমুদায় বিষয় মতিমান্ ব্যক্তি সর্ব্বদা পরিত্যাগ করিবে। সমুদায় জগৎ স্ত্রীময় ভাবনাকরিতে হইবে। আপনাকেও স্ত্রীময় জ্ঞান করিবে। জ্ঞানবান্ ব্যক্তি চর্ব্ব্য, চোষ্য, লেহ্য, পেয়, ভোজ্য, গৃহ, সুখ সমুদায়ই সর্ব্বদা যুবতীময় ভাবনা করিবে। যুবতী কৌলতনয়া দেখিলে সমাহিতহৃদয়ে নমস্কার করিবে। দেবি! যদি সৌভাগ্যবশতঃ কুলদর্শন হয়, তাহাহইলে তাহাতে তৎক্ষণাৎ ভগিনী, ভগচিহ্না, ভগাস্যা, ভগমালিনী, ভগদন্তা, ভগাক্ষী, ভগকর্ণী, ভগত্বচা, ভগনাসা, ভগস্তনী, ভগস্থা, ভগসর্পিণী এই সমুদায় দেবতার মানসপূজা করিবে। এইরূপে গন্ধাদিদ্বারা মানসপূজা করিয়া গুরুকে প্রণামপূর্ব্বক ক্ষমস্ব বলিয়া বিসর্জ্জন করিবে। বালিকা, যৌবনোন্মত্তা, বৃদ্ধা, সুন্দরী, কুৎসিতা অথবা মহাদুষ্টা রমণীকেও নমস্কার করিয়া ইষ্টদেবতাস্বরূপ ভাবনা করিবে। স্ত্রীলোকের নিন্দা করা, স্ত্রীলোকের

দেব্যঃ স্ত্রিয়ঃ প্রাণাঃ স্ত্রিয়শ্চৈব বিভূষণং। স্ত্রীসঙ্গিনা সদা ভাব্যমন্যথা স্বস্ত্রিয়া অপি। বিপরীতরতা সা তু ভবিতা হৃদয়োপরি। তদ্ধস্তাবচিতং পুষ্পং তদ্ধস্তাবচিতং জলং। তদ্ধস্তাবচিতং দ্রব্যং দেবতাভ্যো নিবেদয়েৎ। স্ত্রীদ্বেষো নৈব কর্ত্তব্যো বিশেষাৎ পূজনং মহৎ। জপস্থানে মহাশঙ্খং বিন্যস্যোর্দ্ধে জপঞ্চরেৎ। স্ত্রিয়ং গচ্ছন্ স্পৃশন্ পশ্যন্ বিশেষাৎ কুলজাং শুভাং। ভক্ষ্যান্ তাম্বূলমৎস্যাংশ্চ ভক্ষ্যদ্রব্যান্ যথা রুচি। ভক্ত্যাদ্যশেষভক্ষ্যাণি ভুক্ত্বা শেষং জপঞ্চরেৎ। বীরতন্ত্রে—দিক্কালনিয়মো নাত্র স্থিত্যাদিনিয়মো নচ। জপে ন কালনিয়মোনার্চ্চাদিবলিম্বপি। স্বেচ্ছানিয়ম উক্তশ্চ মহামন্ত্রস্য সাধনে। বস্ত্রাসনস্থানদেহাগারস্পর্শাদিবারিণঃ। শুদ্ধিং ন চাচরেত্তত্র নির্ব্বিকল্পং মনশ্চরেৎ। কুলার্ণবে—কুলাচারগৃহং গত্বা ভক্ত্যা পাপবিশুদ্ধয়ে। যাচয়েদমৃতং কৌলং তদভাবে জলং পিবেৎ। কুলাচারেণ যদ্দত্তং কৃত্বা পাত্রন্তু ভক্তিতঃ। নমস্কৃত্য চ গৃহ্ণীয়াদন্যথা নরকং ব্রজেৎ। অন্যত্রাপি—ন বৃথা গময়েৎ কালং দ্যূতক্রীড়াদিনা সুধীঃ। গময়েদ্দেবতাপূজাজপযাগস্তবাদিনা। বীরাণাং জপযাগস্তু সর্ব্বকালে প্রশস্যতে। সর্ব্বদেশে সর্ব্বপীঠে কর্ত্তব্যো নাত্র সংশয়ঃ। শিবাগমে—শক্তিঃ শিবঃ শিবঃ শক্তিঃ শক্তির্ব্রহ্মা জনার্দ্দনঃ। শক্তিরিন্দ্রো রবিঃ শক্তিঃ শক্তিশ্চন্দ্রো গ্রহা ধ্রুবং। শক্তিরূপং জগৎ সর্ব্বং যো ন জানাতি নারকী। বীরতন্ত্রে—স্নানাদিমানসং

প্রতি কুটিলতাপ্রকাশ করা, স্ত্রীলোকের অপ্রিয়কার্য্য করা, এসমুদায় সর্ব্বতোভাবে পরিত্যাগ করিবে। যদি না করে, তাহাহইলে সিদ্ধির ব্যাঘাত হইবে। স্ত্রীলোককে দেবতাস্বরূপ, স্ত্রীলোককে জীবনস্বরূপ, স্ত্রীলোককে বিভূষণস্বরূপ জ্ঞান করিবে, সর্ব্বদা স্ত্রীলোকসমভিব্যাহারে থাকিবে, যদি এরূপ না ঘটিয়া উঠে, তাহাহইলে অন্ততঃ বিবাহিত স্ত্রীসমভিব্যাহারে থাকিবে। এই রমণী বিপরীতরতিতে আসক্তা হইয়া হৃদয়োপরি থাকিবে। রমণী পুষ্পচয়ন করিয়া দিবে, রমণী জল আনিয়া দিবে, রমণী পূজার দ্রব্য আয়োজন করিয়া দিবে; তাহাহইলে সাধক তৎসমুদায় দেবতাকে নিবেদন করিবেন। স্ত্রীলোকের দ্বেষ করা কোনক্রমেই কর্ত্তব্য নহে, বিশেষতঃ সর্ব্বদাই তাহাদিগের পূজা করিতে হইবে। জপস্থানে মহাশঙ্খ স্থাপনপূর্ব্বক জপ করিতে হইবে। স্ত্রীগমন করিয়া, স্ত্রীস্পর্শ করিয়া, স্ত্রীদর্শন করিয়া, বিশেষতঃ কুলজাকন্যাকে ঐ সমুদায় করিয়া মৎস্য, ভক্ষ্যদ্রব্য, তাম্বূল বা অন্নপ্রভৃতি ভক্ষণপূর্ব্বক জপ করিবে। বীরতন্ত্রে কথিত আছে যে, মহামন্ত্রসাধনবিষয়ে দিক্কালনিয়ম, স্থানাদিনিয়ম, জপপূজা বা বলির কালনিয়ম কিছুই নাই, স্বেচ্ছাচারই ইহার নিয়ম। এস্থলে বস্ত্র, আসন, স্থান, দেহ, গৃহ, জলস্পর্শ প্রভৃতি কোন শোধনেরই আবশ্যক নাই। পরন্তু মন যাহাতে নির্ব্বিকল্প হয়, তদ্রূপ আচরণ করিবে। কুলার্ণবে কথিত আছে—কুলাচার্য্যগৃহে গমনপূর্ব্বক পাপবিশুদ্ধির নিমিত্ত ভক্তিপূর্ব্বক কৌলের নিকট অমৃতপ্রার্থনা করিবে, যদি অমৃত পাওয়া না যায়, তাহাহইলে অমৃতবোধে জলপান করিবে। কুলাচার্য্য যেরূপ করিয়া পাত্র দিবেন, তাহা ভক্তিপূর্ব্বক নমস্কার করিয়া গ্রহণ করিতে হইবে। এরূপ না করিলে নরকে গমন করিতে হইবে। অন্যত্র কথিত আছে, জ্ঞানবান্ ব্যক্তি দ্যূতক্রীড়াদিদ্বারা বৃথা সময় নষ্ট করিবেন না। পরন্তু দেবতাপূজা, জপ, যজ্ঞ ও স্তবপাঠাদিদ্বারা সময়ক্ষেপ করিবেন। বীরদিগের পক্ষে জপ ও যজ্ঞ সর্ব্বকালেই প্রশস্ত, এই জপযজ্ঞ সর্ব্বদেশে ও সর্ব্বপীঠে কর্ত্তব্য সন্দেহ নাই। শিবাগমে কথিত আছে, শক্তিই শিব, শিবই শক্তি, ব্রহ্মা শক্তি, জনার্দ্দন শক্তি, ইন্দ্র শক্তি, রবি শক্তি, চন্দ্র শক্তি, মহা-

শৌচং মানসপ্রভবো জপঃ। মানসং পূজনং দিব্যং মানসং তর্পণাদিকং। সর্ব্বএব শুভঃ কালোনাশুভো বিদ্যতে ক্বচিৎ। ন বিশেষো দিবারাত্রৌ ন সন্ধ্যায়াং মহানিশি। সর্ব্বদা পূজয়েদ্দেবীমস্নাতঃ কৃতভোজনঃ। মহানিশ্যশুচৌ দেশে বলিং মন্ত্রেণ দাপয়েৎ। যত্তু রাত্রাবেব মহাপূজা কর্ত্তব্যা বীরবন্দিতে। ন দিনে সর্ব্বথা কার্য্যা শাসনান্মম সুব্রতে। তৎ পুনঃ কুলপূজাবিষয়ং। মহানিশা তু তত্রৈব—অর্দ্ধরাত্রাৎপরং যচ্চ মুহূর্ত্তদ্বয়মেব চ। সা মহারাত্রিরুদ্দিষ্টা তদ্দত্তমক্ষয়ন্তু বৈ। গান্ধর্ব্বে—পৃথ্বীমৃতুমতীং বীক্ষ্য সহস্রং যদি নিত্যশঃ। তদাবাদী সুসিদ্ধান্তহতঃ ক্ষিতিতলং ব্রজেৎ। নিত্যশ ইতি ষোড়শদিনং যাবৎ। পর্ব্বতে হস্তমারোপ্য নির্ভয়ো যতমানসঃ। কবিতাং লভতে সোঽপি অমৃতত্বঞ্চ গচ্ছতি। তত্রাপি সহস্রমিতি সম্বন্ধঃ পৃথ্বীং কুলং পর্ব্বতং স্তনং। অন্যচ্চ। নীলতন্ত্রে—পদ্মং দৃষ্ট্বা তথা বিম্বং খঞ্জনং শিখরং তথা। চামরং রবিবিম্বঞ্চ তিলপুষ্পং সরোরুহং। ত্রিশূলং বীক্ষ্য জপ্ত্বা চ শতশঃ শুদ্ধভাবতঃ। সুখপ্রসাদং সুমুখং সুলোচনং সুহাস্যকং। সুবেশং সুগতিং গন্ধং সুজলং স্বয়মেব চ। লভতে চ যথাসংখ্যং শৃণু পার্ব্বতি সাদরং। পদ্মং মুখং বিম্বমধরং খঞ্জনং চক্ষুঃ শিখরং মস্তকং চামরং কেশং। রবিবিম্বং সিন্দূরং তিলপুষ্পং নাসিকা। সরোরুহং নাভিং ত্রিশূলং ত্রিবলীং। ভাবচূড়ামণৌ—একাকী নির্জ্জনে দেশে শ্মশানে বিজনে বনে। শূন্যাগারে

ধ্রুব শক্তি, এই জগৎ সমুদায়ই শক্তিরূপ, যিনি ইহা না জানেন, তিনি নারকী। বীরতন্ত্রে কথিত আছে—মানসিক স্নানাদি, শৌচ, মানসিক জপ, মানসিক পূজা, মানসিক তর্পণপ্রভৃতি দিব্যভাবের লক্ষণ। বীরদিগের পক্ষে সমুদায় কালই শুভ, অশুভকাল এককালে নাই। দিবা, রাত্রি, সন্ধ্যা বা মহানিশাতে কিছুমাত্র বিশেষ নাই। অস্নাতই হউক, অথবা ভোজন করিয়াই হউক, সর্ব্বদা দেবীর পূজা করিবে। মহানিশাকালে অপবিত্রপ্রদেশে মন্ত্রপাঠপূর্ব্বক বলিপ্রদান করিবে। পরন্তু এই যে বচন আছে, বীরবন্দিতে! রাত্রিকালে মহাপূজা করিবে। সুব্রতে! আমার আজ্ঞাক্রমে দিবসে কোনক্রমেই মহাপূজা করিবে না, ইহা কুলপূজাবিষয়ক। মহানিশা নিরূপিত আছে যথা—রাত্রি দুইপ্রহরের পর দুই মুহূর্ত্তপর্য্যন্ত মহানিশা থাকে। এই সময়ে দান করিলে, তাহা অক্ষয় হয়। যদি ঋতুমতী পৃথিবী দর্শনপূর্ব্বক ষোলদিনপর্য্যন্ত প্রত্যহ সহস্রজপ করে, তাহাহইলে তাহার শত্রু নিহত হইয়া পৃথিবীতে নিহত হয়। যিনি পর্ব্বতে হস্তস্থাপনপূর্ব্বক যত্নসহকারে নির্ভয়হৃদয়ে জপ করিতে পারেন, তিনি কবিতাশক্তি লাভপূর্ব্বক অন্তে মোক্ষভাগী হয়েন। এস্থলেও প্রতিদিন সহস্রজপ করিতে হইবে। এস্থলে পৃথিবী শব্দের অর্থ কুলাগার ও পর্ব্বত শব্দের অর্থ স্তন। নীলতন্ত্রে কথিত আছে, পদ্ম, বিম্ব, খঞ্জন, শিখর, চামর, রবিবিম্ব, তিলপুষ্প, সরোরুহ, ত্রিশূল এই সমুদায় দর্শনপূর্ব্বক বিশুদ্ধহৃদয়ে ক্রমে এক একশত জপ করিলে সুখপ্রসাদ, সুমুখ, সুলোচন, সুহাস্য, সুবেশ, সুগতি, সুগন্ধ, সুজল ও সুখ এই সমুদায় যথাক্রমে লাভ হয়। এস্থলে পদ্ম শব্দে মুখ, বিম্ব শব্দে অধর, খঞ্জন শব্দে চক্ষুঃ, শিখর শব্দে মস্তক, চামর শব্দে কেশ, রবিবিম্ব শব্দে সিন্দূর, তিলপুষ্প শব্দে নাসিকা, সরোরুহ শব্দে নাভি, ত্রিশূল শব্দে ত্রিবলী। ভাবচূড়ামণিতে কথিত আছে, নির্জ্জনপ্রদেশে, শ্মশানে, বিজনবনে, শূন্যাগারে, নদী-

নদীতীরে নিঃশঙ্কো বিহরেৎ সদা। মহাচীনদ্রুমে দেবীং ধ্যাত্বা তত্র প্রপূজয়েৎ। তদ্রুমোদ্ভবপুষ্পেণ পূজয়েদ্ভক্তিভাবতঃ। স ভবেৎ কুলদেবশ্চ কুলদ্রুমগতঃ শুচিঃ। ব্রহ্মতরোর্ম্মহাপদ্মে দেবীং ধ্যাত্বা যথাবিধি। তৎস্থধারসধারেণ তর্পয়েন্মাতৃকাননে। মহাচীনদ্রুমলতাবেষ্টিতঃ সাধকোত্তমঃ। রাত্রৌ যদি জপেন্মন্ত্রং সৈব কল্পলতা ভবেৎ। তিথিক্রমেণ সংখ্যাভির্লতাভির্ব্বেষ্টিতো যদি। তদা মাসেন সিদ্ধিঃ স্যাৎ সহস্রজপমানতঃ। অষ্টম্যাঞ্চ চতুর্দ্দশ্যাং দ্বিগুণং যদি দৃশ্যতে। তত্রৈব মহতী সিদ্ধির্দ্দেবতানাং সুদুর্লভা। কুলচূড়ামণৌ—শৃণু পুত্র রহস্যং মে সময়াচারসম্ভবং। যেন হীনা ন সিদ্ধ্যন্তি জন্মকোটিসহস্রশঃ। মানবঃ কুলশাস্ত্রাণাং কুলচর্য্যানুচারিণাং। উদারচিত্তঃ সর্ব্বত্র বৈষ্ণবাচারতৎপরঃ। পরনিন্দাসহিষ্ণুঃ স্যাদুপকাররতঃ সদা। পর্ব্বতে বিপিনে বাপি নির্জ্জনে শূন্যমণ্ডপে। চতুষ্পথে কলামধ্যে যদি দৈবাদ্গতির্ভবেৎ। ক্ষণং স্থিত্বা মনুং জপ্ত্বা নত্বা গচ্ছেদ্যথাসুখং। গৃধ্রং বীক্ষ্য মহাকালীং নমস্কুর্য্যাদলক্ষিতং। ক্ষেমঙ্করীং তথা বীক্ষ্য জম্বুকীং যমদূতিকাং। কুররীং শ্যেনকাকৌ চ কৃষ্ণমার্জ্জারমেব চ। কৃশোদরি মহাচণ্ডে মুক্তকেশি বলিপ্রিয়ে। কুলাচারপ্রসন্নাস্যে নমস্তে শঙ্করপ্রিয়ে। শ্মশানাঞ্চ শবং কৃত্বা প্রদক্ষিণমনুব্রজন্। প্রণম্যানেন মনুনা মন্ত্রী সুখমবাপ্নুয়াৎ। ঘোরদংষ্ট্রে করালাস্যে কোটিশব্দনিনাদিনি। ঘোরঘোররবাস্ফালে নমস্তে চিতিবাসিনি। রক্তবস্ত্রং তথা পুষ্পং বিলোক্য ত্রিপুরাম্বিকাং। প্রণমেদ্দণ্ডবৎ ভূমৌ ইমং মন্ত্রং

তীরে, একাকী নিঃশঙ্কহৃদয়ে সর্ব্বদা বিহার করিবে। মহাচীনবৃক্ষে দেবীর ধ্যানপূর্ব্বক তাহাতে দেবীর পূজা করিবে। মহাচীনদ্রুমোদ্ভব পুষ্পদ্বারা ভক্তিসহকারে পূজা করিয়া বিশুদ্ধহৃদয়ে কুলদ্রুমে গমন করিলে কুলদেব হইতে পারা যায়। ব্রহ্মতরুর মহাপদ্মে যথাবিধানে দেবীর ধ্যানপূর্ব্বক তৎস্থধারসধারাদ্বারা মাতৃকাননে তর্পণ করিবে। যদি কোন সাধক মহাচীনদ্রুমলতাপরিবেষ্টিত হইয়া রাত্রিকালে মন্ত্রজপ করেন, তাহাহইলে ঐ লতা কল্পলতাসদৃশ হয়, যদি কোন সাধক তিথিসংখ্যানুসারে লতাগণে পরিবেষ্টিত হইয়া প্রতিদিন সহস্রজপ করেন, তাহাহইলে একমাসে তাঁহার সম্পূর্ণ সিদ্ধি হয়। অষ্টমী ও চতুর্দ্দশী তিথিতে যদি তাহার দ্বিগুণলতার পূজা করা হয়, তাহাহইলে দেবতাদুর্লভ মহতী সিদ্ধিলাভ হইয়া থাকে। 'কুলচূড়ামণিতে কথিত আছে—বৎস! সময়াচারবিষয়ক রহস্য বলিতেছি, শ্রবণ কর। এই সময়াচারবিহীন হইলে সহস্রকোটিজন্মেও সিদ্ধিলাভ করিতে পারা যায় না! যে মনুষ্য কুলশাস্ত্র ও কুলাচারের অনুবর্ত্তী হইবেন, তাঁহার কর্ত্তব্য এই যে, সর্ব্ববিষয়ে উদারচিত্ত, বৈষ্ণবাচারপরায়ণ, পরনিন্দাসহিষ্ণু ও সর্ব্বদা পরোপকারে নিরত হয়েন, যদি কোন সময়ে পর্ব্বতে, বিপিনে, নির্জ্জনস্থানে, চতুষ্পথে অথবা কলামধ্যে দৈবযোগে গমন করা হয়, তাহাহইলে সেই স্থলে ক্ষণকাল থাকিয়া মন্ত্রজপপূর্ব্বক নমস্কার করিয়া যথাস্থানে গমন করিবে। গৃধ্রদর্শন করিলে, মহাকালীকে নমস্কার করিতে হইবে। যদি ক্ষেমঙ্করী, জম্বুকী, যমদূতিকা, কুররী, শ্যেন, ভূকাক ও কৃষ্ণমার্জ্জার দর্শন হয়, তাহাহইলে কৃশোদরী, মহাচণ্ডে এই মন্ত্র পাঠপূর্ব্বক প্রণাম করিবে। যদি শ্মশান বা শবদর্শন হয়, তাহাহইলে তাহার অনুগমনপূর্ব্বক প্রদক্ষিণ করিয়া ঘোরদংষ্ট্রে, করালাস্যে এই মন্ত্র পাঠপূর্ব্বক প্রণাম করিলে সাধক সুখলাভ করেন। রক্তবস্ত্র বা রক্তপুষ্প দর্শন করিলে ভূমিষ্ঠ হইয়া ত্রিপুরাম্বিকাকে

পঠেন্মরঃ। বন্ধূকপুষ্পসঙ্কাশে ত্রিপুরে ভয়নাশিনি। ভাগ্যোদয়সমুৎপন্নে নমস্তে বরবর্ণিনি। কৃষ্ণবস্ত্রং তথা পুষ্পং রাজানং রাজপুরুষং। হস্ত্যশ্বরথশস্ত্রাণি ফলকান্ বীরপুরুষান্। মহিষং কুলদেবঞ্চ দৃষ্ট্বা মহিষমর্দ্দিনীং। প্রণম্য জয়দুর্গাং বা স চ বিঘ্নৈর্ন লিপ্যতে। জয়দেবি জগদ্ধাত্রি ত্রিপুরাদ্যে ত্রিদৈবতে। ভক্তেভ্যো বরদে দেবি মহিষঘ্নি নমোঽস্তু তে। মদ্যভাণ্ডং সমালোক্য মৎস্যং মাংসং বরস্ত্রিয়ং। দৃষ্ট্বা চ ভৈরবীং দেবীং প্রণম্য বিমৃষন্মনুং। ঘোরবিঘ্নবিনাশায় কুলাচারসমৃদ্ধয়ে। নমামি বরদে দেবি মুণ্ডমালাবিভূষিতে। রক্তধারাসমাকীর্ণবদনে ত্বাং নমাম্যহং। সর্ব্ববিঘ্নহরে দেবি নমস্তে হরবল্লভে। এতেষাং দর্শনেনৈব যদি নৈবং প্রকুর্ব্বতে। শক্তিমন্ত্রং পুরস্কৃত্য তস্য সিদ্ধির্ন জায়তে। তথা কুলচূড়ামণৌ—কুলবারে কুলাষ্টম্যাং চতুর্দ্দশ্যাং বিশেষতঃ। যোগিনীপূজনং তত্র প্রধানং কুলপূজনং। যথা বিষ্ণুতিথৌ বিষ্ণুঃ পূজিতো বাঞ্ছিতপ্রদঃ। তথা কুলতিথৌ দুর্গা পূজিতা বরদায়িনী। কুলবারাদিনিয়মস্তু যামলে—রবিশ্চন্দ্রো গুরুঃ সৌরিশ্চত্বারশ্চাকুলা ইমে। ভৌমশুক্রৌ কুলাখ্যৌ হি বুধবারঃ কুলাকুলঃ। দ্বিতীয়া দশমী ষষ্ঠী কুলাকুলমুদাহৃতং। বিষমাশ্চাকুলাঃ সর্ব্বাঃ শেষাশ্চ তিথয়ঃ কুলাঃ। বারুণার্দ্রাভিজিন্মূলং কুলাকুলমুদাহৃতং। কুলানি সমযোগ্যানি শেষাণি চাকুলানি চ। তিথিবারে চ নক্ষত্রে অকুলে স্থায়িনোঽজয়ঃ। কুলাখ্যে জয়িনো নিত্যং সাম্যঞ্চৈব কুলাকুলে। এবং কুলবারাদিকং জ্ঞাত্বা সাধকঃ কর্ম্ম কুর্য্যাৎ॥

প্রণামপূর্ব্বক 'বন্ধূকপুষ্পসঙ্কাশে' এই মন্ত্রপাঠ করিবে। যদি কৃষ্ণবস্ত্র, কৃষ্ণপুষ্প, রাজা,রাজপুরুষ, তুরঙ্গ, মাতঙ্গ, রথ, শস্ত্র, বীরপুরুষ অথবা কুলদেবের দর্শন হয়, তাহাহইলে 'জয়দেবি জগদ্ধাত্রি' এই মন্ত্রপাঠপূর্ব্বক মহিষমর্দ্দিনী বা জয়দুর্গাকে প্রণাম করিলে সাধক কোন বিঘ্নেই অভিভূত হয়েন না। মদ্যভাণ্ড, মৎস্য, মাংস বা সুন্দরী রমণীদর্শন করিলে 'ঘোরবিঘ্নবিনাশায়' এই মন্ত্র পাঠপূর্ব্বক ভৈরবীদেবীকে প্রণাম করিয়া মন্ত্রজপ করিতে হইবে। যদি কোন সাধক পূর্ব্বোক্ত সমুদায় দর্শন করিয়া বিধানানুরূপ কার্য্য না করেন, তাহাহইলে শক্তিমন্ত্রদ্বারা তাঁহার সিদ্ধিলাভ হয় না। কুলচূড়ামণিতে কথিত আছে, কুলবারে, কুলাষ্টমীতে, বিশেষতঃ চতুর্দ্দশীতিথিতে যোগিনীপূজা এবং কুলপূজা অতীবপ্রশস্ত। যেরূপ বিষ্ণুতিথিতে বিষ্ণুর পূজা করিলে তিনি অভিলষিত বরপ্রদান করেন, সেইরূপ কুলতিথিতে দুর্গার পূজা করিলে তিনিও অভীষ্টবরপ্রদান করিয়া থাকেন। কুলবারাদিনিয়ম জামলে কথিত আছে, যথা—রবিবার, সোমবার, বৃহস্পতিবার ও শনিবার এই চারিটি অকুল; মঙ্গলবার ও শুক্রবারকে কুলবার বলা হইয়া থাকে। বুধবার কুলাকুলশব্দে অভিহিত হইয়াছে। দ্বিতীয়া, দশমী ও ষষ্ঠী এই তিন তিথি কুলাকুলশব্দে কথিত আছে। বিষমতিথি সমুদায়ই অকুল, অবশিষ্ট সমুদায় তিথিকে কুলতিথি বলা যায়। বারুণনক্ষত্র, আর্দ্রানক্ষত্র, অভিজিৎ নক্ষত্র এবং মূলানক্ষত্র এই কয়েকটি কুলাকুলশব্দে কথিত আছে। এতদ্ব্যতীত যে সমুদায় সমনক্ষত্র আছে, তাহাদিগকে কুলনক্ষত্র বলা যায়, অবশিষ্ট নক্ষত্রসমুদায় অকুলশব্দে কথিত হইয়া থাকে। তিথি, বার ও নক্ষত্র অকুল হইলে পরাজয়লাভ হয়। কুলবার, কুলতিথি ও কুলনক্ষত্র হইলে নিয়ত জয়লাভ হইয়া থাকে।

অথ শিবাবলিঃ। তদুক্তং কুলচূড়ামণৌ—বিল্বমূলে প্রান্তরে বা শ্মশানে বাপি সাধকঃ। মাংসপ্রধাননৈবেদ্যং সন্ধ্যাকালে নিবেদয়েৎ। কালিকালীতি বক্তব্যে তত্রোমা শিবরূপিণী। পশুরূপধরায়াতি পরিবারগণৈঃ সহ। ভুক্ত্বা রৌতি যদৈশান্যাং মুখমুত্তোল্য সুন্দরং। তদৈব মঙ্গলং তস্য নান্যথা কুলভূষণ। অবশ্যমন্নদানেন নিয়তং তোষয়েচ্ছিবাং। নিত্যশ্রাদ্ধং তথা সন্ধ্যাবন্দনং পিতৃতর্পণং। তত্রৈব কুলসেব্যানাং নিত্যতা কুলপূজনে। পশুরূপাং শিবাং দেবীং যো নার্চ্চয়তি নির্জ্জনে। শিবারাবেণ তস্যাশু সর্ব্বং নশ্যতি নিশ্চিতং। জপপূজাবিধানানি যৎকিঞ্চিৎ সুকৃতানি চ। গৃহীত্বা শাপমাদায় শিবা রোদিতি নির্জ্জনে। একয়া ভুজ্যতে যত্র শিবয়া দেবভৈরব। তত্রৈব সর্ব্বশক্তীনাং প্রীতিঃ পরমদুর্লভা। পশুশক্তিঃ পক্ষিশক্তির্নরশক্তির্যথাক্রমাৎ। পূজনাৎ বিগুণং কর্ম্ম মঙ্গলং সাধয়েত্ততঃ। তেন সর্ব্বপ্রযত্নেন কর্ত্তব্যং পূজনং মহৎ। রাজাদিভয়মাপন্নে দেশান্তরভয়াদিকে। শুভাশুভানি কর্ম্মাণি বিচিন্ত্য বলিমাহরেৎ। মন্ত্রস্তু—গৃহ্ণ দেবি মহাভাগে শিবে কালাগ্নিরূপিণি। শুভাশুভফলং ব্যক্তং ব্রূহি গৃহ্ণ বলিন্তব। এষমামিষান্নবলিঃ পশুরূপধরায়ৈ নমঃ। এবমুচ্চার্য্য

ঐ সমুদায় কুলাকুল হইলে জয়পরাজয় কিছুই হয় না। সাধক এইরূপ কুলবারাদি পরিজ্ঞাত হইয়া কর্ম্মানুষ্ঠান করিবে॥

অনন্তর শিবাবলি কথিত হইতেছে। কুলচূড়ামণিতে কথিত আছে যে, সাধক সায়ংকালে বিল্বমূলে প্রান্তরে অথবা শ্মশানে গমনপূর্ব্বক শিবারূপিণী দেবীকে মাংসপ্রধান নৈবেদ্য নিবেদন করিবেন। প্রথমতঃ কালি! কালি! এই কথা বলিয়া আহ্বান করিলে শিবারূপিণী দেবী উমা পরিবারগণের সহিত পশুরূপধারণপূর্ব্বক সেই স্থানে আগমন করেন। কুলভূষণ! যদি ঐ বলিদ্রব্য ভোজনপূর্ব্বক শিবা ঈশানকোণে অবস্থান করিয়া মুখ তুলিয়া সুস্বরে ধ্বনি করে, তাহাহইলেই সাধকের মঙ্গল, তদ্ব্যতীত সম্পূর্ণ মঙ্গল নহে। নিয়ত অন্নদানপূর্ব্বক শিবাকে পরিতুষ্ট করা সাধকের অবশ্যকর্ত্তব্য। নিত্যশ্রাদ্ধ, সন্ধ্যাবন্দন ও পিতৃতর্পণ যেরূপ অবশ্যকর্ত্তব্য, কৌলদিগের কুলপূজা সেইরূপ অলঙ্ঘনীয়। যে সাধক পশুরূপিণী দেবী শিবাকে নির্জ্জনে অর্চ্চনা না করেন, শিবারাবদ্বারা তাঁহার সমুদায় পুণ্যকর্ম্ম বিনষ্ট হয় সন্দেহ নাই। শিবাবলি না দিলে শিবা সাধকের জপপূজা ও অন্যান্য সমুদায় সুকৃত লইয়া শাপপ্রদানপূর্ব্বক নির্জ্জনে রোদন করেন। দেবভৈরব! যদি একমাত্র শিবা বলিভোজন করে, তাহাহইলে সমুদায় শক্তিরই যারপর নাই প্রীতি হয় সন্দেহ নাই। যে সাধক যথাক্রমে পশুশক্তি, পক্ষিশক্তি ও নরশক্তির পূজা করেন, তাঁহার সমুদায়কর্ম্ম বিগুণ হইলেও মঙ্গলকর হয়, সন্দেহ নাই। অতএব সর্ব্বপ্রযত্নে সর্ব্বশক্তির পূজা করা অবশ্যকর্ত্তব্য। যে সময়ে রাজভয়, দেশান্তরভয় বা অন্যকোন ভয় উপস্থিত হয়, সেই সময়ে শুভ হইবে কি না মানস করিয়া শিবাবলিপ্রদান করিবে। শিবাবলিমন্ত্রের অর্থ যথা—"কালাগ্নিরূপিণি মহাভাগে দেবি শিবে! তোমার বলি গ্রহণ কর এবং আমার শুভাশুভফল ব্যক্ত করিয়া বল। এই সামিষান্ন বলি পশুরূপধরা শিবাকে নিবেদন করিতেছি"। এই মন্ত্রপাঠপূর্ব্বক কৌলপ্রিয় দ্রব্যদ্বারা শিবাবলিপ্রদান করিতে হইবে। বৎস! শিবা যদি সেই বলিভোজন না করেন, তাহাহইলে শুভ হইবে না। যদি সমুদায় বলিদ্রব্য নিঃশেষরূপে ভোজন করেন,

দাতব্যো বলিঃ কুলজনপ্রিয়ঃ। যদি ন ভুজ্যতে,বৎস তদা নৈব শুভং ভবেৎ। শুভং যদি ভবেত্তত্র ভুজ্যতে তদশেষতঃ। এবং জ্ঞাত্বা মহাদেব শান্তিস্বস্ত্যয়নং চরেৎ। ইতি শিবাবলিঃ॥

কুলবর্ত্ম সর্ব্বত্র গোপনীয়ং। তথাচ নীলতন্ত্রে। নির্জ্জনে চৈব কর্ত্তব্যং ন চৈবং জনসন্নিধৌ। কিম্বা পক্ষিপতঙ্গাদিদর্শনে নৈব কারয়েৎ। পাতালমণ্ডপে বাপি গহ্বরে সুনিয়ন্ত্রিতে। নিশ্ছিদ্রমণ্ডপে বাপি কর্ত্তব্যং ন চ সন্নিধৌ। কুলপুষ্পং কুলদ্রব্যং কুলপূজাং কুলং জপং। কুলং কুলপতিঞ্চৈব কুলমালাং কুলাকুলং। কুলচক্রং কুলধ্যানং সর্ব্বথা ন প্রকাশয়েৎ। প্রকাশাৎ সিদ্ধিহানিঃ স্যাৎ প্রকাশান্নিধনাদিকং। প্রকাশান্মন্ত্রনাশঃ স্যাৎ প্রকাশাৎ কুলহিংসনং। প্রকাশান্মৃত্যুলাভঃ স্যান্ন প্রকাশ্যং কদাচন। পূজাকালে চ দেবেশি যদি কোপ্যত্র গচ্ছতি। দর্শয়েদ্বৈষ্ণবীং মুদ্রাং বিষ্ণুন্যাসং তথা স্তবং। প্রকাশাদ্যদি গুপ্তিঃ স্যাত্তৎপ্রকাশান্ন দূষণং। গোপনাদ্যদি ব্যক্তিঃ স্যান্ন গুপ্তিঃ সা বিধীয়তে। কদাচিদ্দেহহানিস্তু ন চাগুপ্তিঃ কদাচন। বরং পূজা ন কর্ত্তব্যা ন চ ব্যক্তিঃ কদাচন॥

অথ প্রাতঃকৃত্যং। সাধকঃ প্রাতরুত্থায় কুলবৃক্ষং প্রণম্য চ। কুলবৃক্ষো যথা—পাদাঘাতাদশকো বদনমদিরয়া কেশরঃ কর্ণিকারঃ শ্রীচূতৌ বীক্ষ্য দোর্ভ্যাং তিলকতরুনমেরুঃ স্যাৎ পিয়ালশ্চ গীত্যা। সংলাপাৎ কর্ণিকারঃ কুরুবকতরুরালিঙ্গনাৎ সিন্ধুবারঃ কাদম্বঃ কামিনীনামু-

তাহাহইলে অভীষ্টবিষয়ে শুভ হইবে, সন্দেহ নাই। মহাদেব! এইরূপ দেখিয়া অশুভলক্ষণ দৃষ্ট হইলে শান্তিস্বস্ত্যয়ন করিতে হইবে। ইতি শিবাবলি॥

কুলমার্গ সর্ব্বতোভাবে গোপন করিতে হইবে। নীলতন্ত্রে কথিত আছে যথা—কুলকর্ম্মসমুদায় নির্জ্জনস্থানেই অনুষ্ঠান করিতে হইবে, লোকসমক্ষে করা কোনক্রমেই বিধেয় নহে। এমন কি, পক্ষি-পতঙ্গপ্রভৃতির সম্মুখেও কুলকার্য্যের অনুষ্ঠান করিবে না। ভূমধ্যস্থিত গৃহে, গহ্বরমধ্যস্থ নিয়মিতস্থানে অথবা ছিদ্ররহিতগৃহে অনুষ্ঠান করিবে, জনসমক্ষে করিবে না। কুলপুষ্প, কুলদ্রব্য, কুলপূজা, কুলজপ, কুলপতি, কুলমালা, কুলচক্র, কুলধ্যান, কুলাকুল ওকুল এসমুদায় কোনক্রমেই প্রকাশ করিবে না; প্রকাশ করিলে সিদ্ধিহানি হইবে। এমন কি, এতদ্সমুদায় প্রকাশদ্বারা মৃত্যুপ্রভৃতিও হইতে পারে। কুলাচারপ্রকাশ করিলে মন্ত্রনাশ, কুলহিংসা ও মৃত্যু হইতে পারে। অতএব কোনক্রমেই কুলাচারপ্রকাশ করা কর্ত্তব্য নহে। পূজাকালে যদি কোন ব্যক্তি আগমন করে, তাহাহইলে সেই সময়ে বিষ্ণুমুদ্রাপ্রদর্শন, বিষ্ণুন্যাস ও বিষ্ণুস্তব করিবে। যে স্থলে প্রকাশ করিলেই আচারগোপন হয়, সে স্থলে প্রকাশ করা দূষিত নহে, যে স্থলে গোপন করিতে গেলে আচারপ্রকাশ হইয়া পড়ে, সে স্থলে গোপন করা অনুচিত। বরঞ্চ দেহহানি হয়, তাহাও শ্রেয়ঃ, তথাপি কুলাচারপ্রকাশ করা কর্ত্তব্য নহে। বরং পূজা করিবে না, তথাপি যাহাতে আচার ব্যক্ত হয়, এরূপ পূজা করা অবিধেয়॥

অনন্তর প্রাতঃকৃত্য কথিত হইতেছে। সাধক প্রাতঃকালে উঠিয়া কুলবৃক্ষকে প্রণাম করিবেন। কুলবৃক্ষ যথা—রমণীর পদাঘাতে অশোকবৃক্ষ, বদনমদিরা-সেকে কেশরবৃক্ষ ও কর্ণিকারবৃক্ষ, দর্শনদ্বারা বিল্ববৃক্ষ, হস্তস্পর্শদ্বারা আম্রবৃক্ষ; সঙ্গীতদ্বারা তিলক, নমেরু ও পিয়ালবৃক্ষ, বাক্যদ্বারা কর্ণিকারবৃক্ষ, আলিঙ্গনদ্বারা কুরুবকবৃক্ষ, স্পর্শদ্বারা

দয়তি নিয়তং স্পর্শনাচ্চম্পশাখী। তথাচ শ্রুতিঃ। দশকুলবৃক্ষাণামনুপপ্লবঃ। দশকুলবৃক্ষো যথা—শ্লেষ্মাতককরঞ্জৌ চ বিল্বাশ্বত্থকদম্বকাঃ। নিম্বো বটোডুম্বরৌ চ ধাত্রী চিঞ্চা দশ স্মৃতাঃ। মূলাদিব্রহ্মরন্ধ্রান্তং কুলং ধ্যাত্বা গুরুং স্মরেৎ। প্রহ্লাদানন্দনাথাখ্যং সনকানন্দমেব চ। কুমারানন্দনাথাখ্যং বশিষ্ঠানন্দনাথকং। ক্রোধানন্দঃ সুখানন্দো জ্ঞানানন্দস্ততঃপরং। বোধানন্দমথাভ্যর্চ্চ্য ধ্যায়েৎ কুলমুখোপরি। মহাসবরসোল্লাসহৃদয়া ঘূর্ণলোচনাঃ। কুলালিঙ্গনসংভিন্নচূর্ণিতাশেষতামসাঃ। কুলশিষ্যৈঃ পরিবৃতাঃ পূর্ণান্তঃকরণোদ্যতাঃ। বরাভয়োদ্যতকরাঃ কুলতন্ত্রার্থবাদিনঃ। এবং কুলগুরুং নত্বা বিসৃজ্য কুলনায়িকাং। কুলস্থানং সমাশ্রিত্য স্নানার্থং তীর্থমাশ্রয়েৎ। আত্মবিদ্যাশিবৈস্তত্ত্বৈরাচম্যান্যৎ সমাপয়েৎ। কুলার্ণবে। কুলসূর্য্যায় দেবায় ত্রিরর্ঘ্যন্তু প্রদাপয়েৎ। দেবানৃষীন্ পিতৄংশ্চৈব তর্পয়েৎ কুলবারিণা। কুলচূড়ামণৌ। আচান্তঃ কুলদর্ভেণ সদর্ভঃ কুলপুত্রকঃ। কুলপাত্রং সদূর্ব্বঞ্চ সতিলং সজলং তথা। গৃহীত্বা কুলদেব্যাশ্চ প্রীতয়ে স্নানমাচরেৎ। কৃতসঙ্কল্প এবাসৌ কুলচক্রং জলে ন্যসেৎ। কুলস্থানাৎ সমানীয় কুলমুদ্রাঙ্কুশেন চ। কুলতীর্থানি তত্রৈব সমাবাহ্য শিবাত্মকং। তত্তোয়ঞ্চ ত্রিধা পীত্বা ত্রিধা চ প্রোক্ষণং তনোঃ। স্বতন্ত্রেঽপি। মূলং পঠন্ মূর্দ্ধ্নি তোয়ং মুদ্রয়া কুম্ভসংজ্ঞয়া। ক্ষিপ্ত্বা বারত্রয়ং দেবি আচামেৎ সাধকাগ্রণীঃ। ইতি কুলাচারঃ॥

অথ দূতীযাগো নিরূপ্যতে। তত্রাদৌ বিজয়াস্বীকারঃ। তথাচ বিজয়াকল্পে। সম্বিদা-

---

সিন্ধুবার ও কদম্ববৃক্ষ বিকসিত ও পল্লবিত হয়। শ্রুতিতে আছে যে, দশবিধ কুলবৃক্ষের প্রতি উপদ্রব করিবে না। দশবিধ কুলবৃক্ষ যথা—শ্লেষ্মাতক, করঞ্জ, বিল্ব, কদম্ব, নিম্ব, বট, অশ্বত্থ, উডুম্বর, ধাত্রী ও চিঞ্চা। প্রথমতঃ মূলাধার অবধি ব্রহ্মরন্ধ্র পর্য্যন্ত কুলকুণ্ডলিনীর ধ্যান করিয়া গুরুধ্যান করিবে। গুরুসম্প্রদায় যথা—প্রহ্লাদানন্দনাথ, সনকানন্দনাথ, কুমারানন্দনাথ, বশিষ্ঠানন্দনাথ, ক্রোধানন্দনাথ, সুখানন্দনাথ, জ্ঞানানন্দনাথ, বোধানন্দনাথ, ইহাঁদিগকে সহস্রারে ধ্যান করিতে হইবে। ইহাঁরা সকলেই মহাসবরসে উল্লাসিতহৃদয় ও ঘূর্ণিতলোচন। কুলালিঙ্গনদ্বারা ইহাঁদের সকলেরই তামসিকভাব বিদূরিত হইয়াছে। ইহাঁরা সকলেই কুলশিষ্যে পরিবৃত, পূর্ণান্তঃকরণ, শিষ্যউদ্ধারে সমুদ্যত, বরাভয়হস্ত ও কুলতন্ত্রার্থবাদী। এইরূপে কুলগুরুধ্যানপূর্ব্বক কুলনায়িকা কুণ্ডলিনীকে যথাস্থানে স্থাপন করিয়া কুলস্থান আশ্রয়পূর্ব্বক স্নানের নিমিত্ত তীর্থ আশ্রয় করিবে। পরে আত্মতত্ত্ব, শিবতত্ত্ব ও বিদ্যাতত্ত্বদ্বারা আচমনপূর্ব্বক অন্যান্য স্নানবিধি সমাপন করিবে। কুলার্ণবে কথিত আছে—কুলসূর্য্যকে তিনবার অর্ঘ্যপ্রদান করিয়া কুলবারিদ্বারা দেবগণ, ঋষিগণ ও পিতৃগণের তর্পণ করিবে। কুলচূড়ামণিতে কথিত আছে—কৌলব্যক্তি আচমনপূর্ব্বক কুলদর্ভদ্বারা সদর্ভ হইয়া দূর্ব্বা, তিল ও জলসহিত কুলপাত্রগ্রহণপূর্ব্বক কুলদেবীর প্রীতির নিমিত্ত স্নান করিবে। প্রথমতঃ মানসিক সংকল্প করিয়া কুলস্থান হইতে অঙ্কুশমুদ্রা আনয়নপূর্ব্বক জলে চক্র অঙ্কিত করিতে হইবে। ঐ জলে কুলতীর্থসমুদায়ের আবাহন করিয়া শিবাত্মক ঐ জলদ্বারা তিনবার আচমনপূর্ব্বক তিনবার শরীর প্রোক্ষিত করিবে। স্বতন্ত্রতন্ত্রে কথিত আছে—দেবি! মূলমন্ত্রপাঠপূর্ব্বক কুম্ভমুদ্রাদ্বারা আপনার মস্তকে তিনবার জলক্ষেপপূর্ব্বক সাধক আচমন করিবে। ইতি কুলাচার॥

এক্ষণে দূতীযাগ নিরূপিত হইতেছে। তন্মধ্যে প্রথমতঃ বিজয়াস্বীকার করিতে হইবে। বিজয়াকল্পে কথিত

সবয়োর্ম্মধ্যে সম্বিদৈব গরীয়সী। সম্বিৎপ্রয়োগস্তেনেহ পূজাদৌ সাধকোত্তমৈঃ। কর্ত্তব্যশ্চ মহাপূজা করণীয়া সুনিশ্চিতৈঃ। অয়ং প্রয়োগঃ পূজাদৌ কুলীনৈঃ কর্ত্তব্যঃ। অন্যত্রাপি—আনন্দেন বিনা ভ্রংশো ন চ তৃপ্যন্তি দেবতাঃ। সা চ চতুর্ব্বিধা—ব্রাহ্মণীক্ষত্রিয়াবৈশ্যাশূদ্রাঃ শুক্লরক্তপীতকৃষ্ণপুষ্পভেদৈঃ। তাসাং শুদ্ধিস্তু বিজয়াকল্পে—সম্বিদে ব্রহ্মসম্ভূতে ব্রহ্মপুত্রি সদানঘে। ভৈরবাণাঞ্চ তৃপ্ত্যর্থং পবিত্রা ভব সর্ব্বদা। ওঁ ব্রহ্মাণ্যৈ নমঃ স্বাহেতি শোধয়েৎ। সিদ্ধমূলকরে দেবি হীনবোধপ্রবোধিনি। রাজপুত্রি বশঙ্করি শত্রুকণ্ঠত্রিশূলিনি। ঐং ক্ষত্রিয়ায়ৈ নমঃ স্বাহা শোধয়েদপরাং ততঃ। অজ্ঞানেন্ধনদীপ্তাগ্নি-জ্ঞানাগ্নিজ্বলদ্রূপিণি। আনন্দস্যাহুতিং মত্বা সম্যগ্জ্ঞানং প্রযচ্ছ মে। হ্রীং বৈশ্যায়ৈ নমঃ স্বাহা বৈশ্যাঞ্চ শোধয়েৎ পরাং। নমস্যামি নমস্যামি যোগমার্গপ্রদর্শিনি। ত্রৈলোক্যবিজয়ে মাতঃ সমাধিফলদা ভব। শ্রীং শূদ্রায়ৈ নমঃ স্বাহেতি শূদ্রাঞ্চ পরিশোধয়েৎ। ততঃ সর্ব্বাসাং শোধনং। অমৃতে অমৃতোদ্ভবে অমৃতবর্ষিণি পদং ততঃ। অমৃতমাকর্ষয় দ্বন্দ্বং সিদ্ধিং দেহি ততঃপরং। অমুকং মে ততো ব্রূয়াদ্বশমানয় তৎপরং। দ্বিঠান্তোহয়ং মনুঃ প্রোক্তঃ সর্ব্বাসামিহ শোধনে। জ্ঞানে প্রত্যেকেন তত্তন্মন্ত্রেণ প্রত্যেকং শোধয়েৎ। অজ্ঞানে ত্বনেন শোধয়েৎ। উত্তরতন্ত্রে—মূলমন্ত্রং সপ্তবারং তস্যোপরি নিয়োজয়েৎ। আবাহনাদিমুদ্রাঞ্চ ধেনুং যোনিং ততঃ পরং। দিগ্বন্ধনং ছোটিকাভিস্তালত্রয়পুরঃসরং। দিব্যদৃষ্ট্যা পার্ষ্ণিঘাতৈঃ সর্ব্বান্ বিঘ্নান্ নিরস্য চ। সপ্তধা তর্পয়েদ্ব্রহ্মরন্ধ্রে মূলং জপেন্মনুং। গুরুং পদ্মে সহস্রারে তথা সঙ্কেতমুদ্রয়া। ত্রিবারং তর্পয়েদ্ভক্ত্যা সাধকঃ সিদ্ধিমানসঃ। মূলমিষ্টদেবতামন্ত্রমুচ্চার্য্য অমুকদেবতাং তর্পয়ামি। এবং গুরুঞ্চ তর্পয়েৎ। ততঃ সঙ্কেতমুদ্রয়া তত্ত্বমুদ্রয়া তৎ স্বীকুর্য্যাৎ। যথা ঐং বদ বদ বাগ্বাদিনি

---

আছে, সম্বিদা ও আসব এই উভয়ের মধ্যে সম্বিদাই শ্রেষ্ঠ; অতএব পূজার অগ্রে সম্বিদাপ্রয়োগ করা সাধকের অবশ্যকর্ত্তব্য। সম্বিদাগ্রহণ করিয়া স্থিরচিত্তে মহাপূজা করিতে হইবে। পূজার পূর্ব্বে এই সম্বিদাপ্রয়োগ কৌলেরই কর্ত্তব্য। অন্যত্র কথিত আছে, আনন্দব্যতিরেকে ভ্রষ্ট হইতে হয়। আনন্দ ব্যতিরেকে পূজা করিলে দেবতার প্রীতি হয় না। এই সম্বিদা চারিপ্রকার;—শুক্লপুষ্পা ব্রাহ্মণী, রক্তপুষ্পা ক্ষত্রিয়া, পীতপুষ্পা বৈশ্যা, কৃষ্ণপুষ্পা শূদ্রা। এই চতুর্ব্বিধ সম্বিদার শোধন বিজয়াকল্পে যথাক্রমে আছে, যথা—সম্বিদে ব্রহ্মসম্ভূতে ইত্যাদি মন্ত্র। "অমৃতে অমৃতোদ্ভবে" এই মন্ত্রে সর্ব্ববিধ সম্বিদারই শোধন হয়। মন্ত্র যথা—"অমৃতে অমৃতোদ্ভবে অমৃতবর্ষিণি অমৃতমাকর্ষয়াকর্ষয় সিদ্ধিং দেহি অমুকং মে বশমানয় স্বাহা"। যদি চতুর্ব্বিধ সম্বিদা পরিজ্ঞাত থাকে, তাহাহইলে প্রত্যেকমন্ত্রে শোধন করিতে হইবে। পরিজ্ঞাত না থাকিলে "অমৃতে অমৃতোদ্ভবে" ইত্যাদিমন্ত্রে শোধন হইবে। উত্তরতন্ত্রে কথিত আছে, ঐ সম্বিদার উপরি সাতবার মূলমন্ত্রজপ করিতে হইবে; পরে আবাহনাদিমুদ্রা, ধেনুমুদ্রা, যোনিমুদ্রাপ্রদর্শনপূর্ব্বক তালত্রয়, দিগ্বন্ধন, ছোটিকা, পার্ষ্ণিঘাত ও দিব্যদৃষ্টিদ্বারা সর্ব্ববিধ বিঘ্ন বিদূরিত করিবে। অনন্তর সাতবার মূলমন্ত্র জপপূর্ব্বক ব্রহ্মরন্ধ্রে তর্পণ করিয়া তত্ত্বমুদ্রাদ্বারা সহস্রারপদ্মে ভক্তিপূর্ব্বক তিনবার গুরুতর্পণ করিবে। মূলমন্ত্র অর্থাৎ ইষ্টদেবতার মন্ত্র উচ্চারণপূর্ব্বক "অমুকদেবতাং তর্পয়ামি" এই বলিয়া তর্পণ করিতে হইবে। অনন্তর 'ঐ'

মম জিহ্বাগ্রে স্থিরীভব সর্ব্বসত্ত্বশঙ্করি স্বাহা। তথাচ ঐং বদ বদ পদং ক্রিয়াম্বাথাদিনিপদস্ততঃ। মম জিহ্বাগ্রে স্থিরীতি ভব সর্ব্বপদং ততঃ। সত্ত্বশঙ্করি স্বাহামন্ত্রেণ জুহুয়াম্মুখে। তন্ত্রচূড়ামণৌ—বিনা হেতুকমাসাদ্য ক্ষোভযুক্তো মহেশ্বরঃ। ন পূজা হবনং কুর্য্যান্ন ধ্যানং নাপি চিন্তনং। তস্মাদ্ভুক্ত্বা চ পীত্বা চ পূজয়েৎ পরমেশ্বরীং। পীত্বেতি বিজয়ামেব প্রকরণাৎ॥

অথ যজনপ্রকারঃ। তত্র রাত্রৌ প্রহরে গতে তাম্বূলপূরিতমুখঃ স কুলনায়িকাং পূজয়েৎ। উত্তরতন্ত্রে—যামমাত্রগতে রাত্রৌ কুলগেহং ততঃ পুমান্। তাম্বূলপূরিতমুখো ধূপামোদসুগন্ধিতঃ। রক্তচন্দনদিগ্ধাঙ্গো রক্তমাল্যানুসেবিতঃ। রক্তবস্ত্রপরীধানো লাক্ষারসগৃহঙ্গতঃ। রক্তমাল্যেন সংবীতো রক্তপুষ্পবিভূষিতঃ। পঞ্চীকরণসঙ্কেতৈঃ পূজয়েৎ কুলনায়িকাং। কুলনায়িকা যথা—তত্রৈব নটী কাপালিকা বেশ্যা পুক্কশী নাপিতাঙ্গনা। রজকী রঞ্জনী চৈব সৈরিন্ধ্রী চ সুবাসিনী। ঘটিকা খটিকা চৈব তথা গোপালকন্যকা। বিশেষবৈদগ্ধযুতাঃ সর্ব্বাএব কুলাঙ্গনাঃ। গুরুভক্তা দেবভক্তা ঘৃণালজ্জাবিবর্জ্জিতাঃ। সঙ্গোপনরতাঃ প্রায়স্তরুণ্যঃ সর্ব্বসিদ্ধিদাঃ। অক্ষতাচারসম্পন্নাং শীলসৌভাগ্যশালিনীং। সদনুষ্ঠাননিরতাং সাত্ত্বিকীভক্তিসংযুতাং। কালুষ্যরহিতাং কুর্য্যাৎ সময়াং ভক্তবৎসলাং। চাতুর্য্যৌদার্য্যদাক্ষিণ্যকরুণাদিগুণান্বিতাং। রূপযৌবনসম্পন্নাং শীলসৌভাগ্যশালিনীমিতি। অথবা তৎক্ষণায়াতাং মদনানলতাপিতাং। বিলিপ্তাং রক্তগন্ধেন রক্তাম্বরবিভূষিতাং। সুগন্ধিরক্ত-

বদ বদ বাগ্বাদিনি মম জিহ্বাগ্রে স্থিরীভব সর্ব্বসত্ত্বশঙ্করি স্বাহা' এই বলিয়া সঙ্কেতমুদ্রা ও তত্ত্বমুদ্রায় বিজয়াস্বীকার করিবে। কুলচূড়ামণিতে কথিত আছে, সম্বিদাব্যতিরেকে পূজা করিলে মহেশ্বর ক্ষুব্ধ হয়েন; অতএব সম্বিদাগ্রহণ না করিয়া পূজা, হোম, ধ্যান, চিন্তা অথবা জপ করিবে না; অতএব ভোজন এবং সম্বিদাগ্রহণ করিয়া পরমেশ্বরীর পূজা করিবে॥

এক্ষণে যজনপ্রকার কথিত হইতেছে,—তন্মধ্যে একপ্রহর রাত্রি অতীত হইলে তাম্বূলপূরিতমুখ হইয়া কুলনায়িকার পূজা করিবে। উত্তরতন্ত্রে কথিত আছে, রাত্রি একপ্রহর অতীত হইলে সাধক তাম্বূলপূরিতমুখ, সুগন্ধীকৃতগাত্র, রক্তচন্দনচর্চ্চিত, রক্তবসনধারী, রক্তমাল্যবিভূষিত ও রক্তপুষ্পসমলঙ্কৃত হইয়া ধূপগন্ধে সুগন্ধীকৃত, লক্ষাবর্ণসদৃশ রক্তবর্ণ কুলগৃহে প্রবেশ করিয়া পঞ্চীকরণসঙ্কেতদ্বারা কুলনায়িকার পূজা করিবে। কুলনায়িকা যথা,—নটী, কাপালিকা, বেশ্যা, পুক্কশী, নাপিতাঙ্গনা, রজকী, রঞ্জনী, সৈরিন্ধ্রী, সুবাসিনী, ঘটিকা, খটিকা, ও গোপালকন্যা ইহাদিগকে কুলনায়িকা বলা যায়। বিশেষতঃ কুলাঙ্গনা যদি বিশেষরূপ বিদগ্ধা, গুরুভক্তা, দেবভক্তা, ঘৃণালজ্জাবিবর্জ্জিতা, গোপনরতা ও যুবতী হয়, তাহাহইলে তাহাহইতে সমুদায় সিদ্ধিলাভ হইতে পারে। অক্ষতাচারসম্পন্না, সুশীলা, সৌভাগ্যশালিনী, সদনুষ্ঠাননিরতা, সত্ত্বগুণাবলম্বিনী, ভক্তিমতী, কলুষতা-বিরহিতা, ভক্তবৎসলা, চতুরা, ঔদার্য্যদাক্ষিণ্যকারুণ্যাদিগুণসম্পন্না, রূপযৌবনশালিনী, এইরূপ রমণীকে দূতীযাগে আহ্বান করা যাইতে পারে। অথবা মদনানলসন্তপ্তা, তৎক্ষণে আয়াতা, রক্তাম্বরবিভূষিতা, রক্তগন্ধানুলিপ্তা, সুগন্ধিরক্তকুসুম-

কুসুমাং সর্ব্বাভরণভূষিতাং। সুধূপধূপিতাং তন্বীং দূতীকর্ম্মসু যোজয়েৎ। কুমারীতন্ত্রে—নটী কাপালিকা বেশ্যা রজকী নাপিতাঙ্গনা। ব্রাহ্মণী শূদ্রকন্যা চ তথা গোপালকন্যকা। মালাকারস্য কন্যা চ নবকন্যাঃ প্রকীর্ত্তিতাঃ। ব্রাহ্মণী তু ব্রাহ্মণবিষয়ং। এবংভূতাং যজেত্তাস্তু প্রসূনতূলিকোপরি। ব্যঙ্গাঙ্গীং বিকৃতাঙ্গীং বা সবিকল্পকমানসীং। বর্ষীয়সীং পাপরতাং হুংকারীমর্থলোলুপাং। অভক্তমানসাং দীনাং বর্জ্জয়েৎ সাধকোত্তমঃ। অর্থাদ্বা কামতো বাপি সৌখ্যাদপি চ যো নরঃ। লিঙ্গযোনিরতো মন্ত্রী রৌরবং নরকং ব্রজেৎ। উপদিষ্টা যদা দেবি তদা পুত্রী তু কন্যকা। পূজার্হা চ সদা দেবি তদা মাতা ন সংশয়ঃ। এবম্বিধং কুলমানীয় উদ্বর্ত্তনাদিং বিধায় তূলিকোপরি নিয়োজয়েৎ। তথোত্তরতন্ত্রে—তমানীয় কুলং সম্যক্ উদ্বর্ত্তনমনন্তরং। স্নান-শুদ্ধদুকূলাদি-অনুলেপনশোভিতাং। অলঙ্কৃতাং গতশ্রান্তিং স্বাগতং চাসনং তথা। নিবেশ্য তূলিকামধ্যে নানাপুষ্পসুগন্ধিনা। চন্দনাগুরুকর্পূরকস্তুরীকুঙ্কুমাদিভিঃ। সমাকীর্ণে বিবেশ্যাথ পূজয়েৎ কুলনায়িকাং। ততো ভূতশুদ্ধ্যাদিকং বিধায় তত্তৎকুলাঙ্গন্যাসং কুর্য্যাৎ। তদ্‌যথা—অঙ্গন্যাসকরন্যাসৌ প্রাণায়ামং ততঃপরং। বিধায় মাতৃকান্যাসং কুলাঙ্গেপি প্রবিন্যসেৎ। ততঃ পঞ্চমকারমানীয় শোধয়েৎ। তত্র সুরায়াঃ শোধনং যথা—ঘটং ধৃত্বা পঠেৎ একমেব পরং ব্রহ্ম স্থূলসূক্ষ্মময়ং ধ্রুবং। কচোদ্ভবাং ব্রহ্মহত্যাং তেন তে নাশয়াম্যহং॥ সূর্য্যমণ্ডলসম্ভূতে বরুণালয়সম্ভবে। অমাবীজময়ে দেবি শুক্রশাপাদ্বিমুচ্যতাং॥ বেদানাং প্রণবো বীজং ব্রহ্মানন্দময়ং যদি। তেন সত্যেন তে দেবি ব্রহ্ম-

---

সমেতা, সর্ব্বাভরণভূষিতা, সুধূপধূপিতা, সুন্দরীরমণীকেও দূতীযাগে নিযুক্ত করা যাইতে পারে। কুমারীতন্ত্রে কথিত আছে, নটী, কাপালিকা, বেশ্যা, রজকী, নাপিতাঙ্গনা, ব্রাহ্মণী, শূদ্রকন্যা, গোপালকন্যা, মালাকারকন্যা, লতাসাধনে এই নববিধকন্যাই প্রশস্ত। ইহার মধ্যে ব্রাহ্মণী ব্রাহ্মণ ভিন্ন অন্যের শক্তি হইতে পারে না। এবম্ভূতা কন্যাকে পুষ্পশয্যার উপরি স্থাপনপূর্ব্বক সাধক পূজা করিবেন। পরন্তু বিকলাঙ্গী, বিকৃতাঙ্গী, সন্দিগ্ধচিত্তা, বৃদ্ধা, পাপনিরতা, প্রত্যাখ্যানপরায়ণা, অর্থলোলুপা, অভক্তহৃদয়া এবং কাতরা রমণীকে এ বিষয়ে পরিত্যাগ করিতে হইবে। যে ব্যক্তি কোন প্রয়োজনসিদ্ধির নিমিত্ত, সুখের নিমিত্ত অথবা কামবশতঃ স্ত্রীসংসর্গে নিরত হয়, তাহা হইলে তাহার রৌরব নরকে পতন হইয়া থাকে। দেবি! যখন শক্তি আনয়নপূর্ব্বক তাহাকে উপদেশ দেওয়া হয়, তখন সে কন্যাস্বরূপ হইয়া থাকে, অতএব ঐ শক্তিকে মাতার ন্যায় জ্ঞান করিয়া পূজা করিবে সন্দেহ নাই। ঈদৃশ কুলকন্যা আনয়ন করিয়া উদ্বর্ত্তনাদিপূর্ব্বক শয্যার উপরি উপবেশন করাইবে। উত্তরতন্ত্রে কথিত আছে, উদ্বর্ত্তন, স্নান, বস্ত্রপরিধান ও গন্ধাদিদ্বারা অনুলেপনপূর্ব্বক ভূষণপরিধান করাইয়া যখন দেখিবে যে শ্রান্তি দূর হইয়াছে, তখন আসনপ্রদানপূর্ব্বক স্বাগত প্রশ্ন করিবে। পরে বিবিধ সুগন্ধিপুষ্পসমলঙ্কৃত, চন্দন, অগুরু, কর্পূর, কস্তূরী, কুঙ্কুমপ্রভৃতিসমাকীর্ণ শয্যার উপরি ঐ কুলনায়িকাকে বসাই। ভূতশুদ্ধিপ্রভৃতি সমাধানপূর্ব্বক তাহার শরীরে মাতৃকান্যাস, অঙ্গন্যাস, করন্যাসপ্রভৃতি সম্পাদন করিবে। কথিত আছে, অঙ্গন্যাস, করন্যাস, প্রাণায়াম, মাতৃকান্যাসপ্রভৃতি সমাধানপূর্ব্বক কুলকামিনীর অঙ্গে ঐ সমস্ত ন্যাস করিবে। অনন্তর পঞ্চমকার আনয়নপূর্ব্বক "একমেব পরং ব্রহ্ম" ইত্যাদি-

হত্যাং ব্যপোহতু। তত ওঁ বাং বীং বূং বৈং বৌং বঃ ব্রহ্মশাপবিমোচিতায়ৈ সুধাদেব্যৈ নমঃ। ইতি তদুপরি দশধা জপেৎ। তত ওঁ শাং শীং শূং শৈং শৌং শঃ শুক্রশাপবিমোচিতায়ৈ সুধাদেব্যৈ নমঃ। ইতি তদুপরি দশধা জপেৎ। এবং হ্রীং শ্রীং ক্রাং ক্রীং ক্রূং ক্রৈং ক্রৌং ক্রঃ কৃষ্ণশাপং বিমোচয়ামৃতং শ্রাবয় স্বাহেতি দশধা জপেৎ। ততো মূলমন্ত্রং তদুপরি অষ্টধা জপ্ত্বা দেবতাময়ং বিভাবয়েৎ। ইতি দ্রব্যশুদ্ধিঃ। তত্র দ্রব্যদানন্তু শূদ্রস্যৈব। তথা চ শ্রীক্রমে—ন দদ্যাৎ ব্রাহ্মণো মদ্যং মহাদেব্যৈ কথঞ্চন। বামকামো ব্রাহ্মণো হি মদ্যং মাংসং ন ভক্ষয়েৎ। কুলচূড়ামণৌ—যত্রাসবমবশ্যন্তু ব্রাহ্মণস্তু বিশেষতঃ। গুড়ার্দ্রকং তদা দদ্যাত্তাম্রে বারি সৃজেন্মধু। দেব্যাস্তু দক্ষিণে ভাগে চক্রপার্শ্বে নিবেদয়েৎ। এতদ্দ্রব্যন্তু শূদ্রস্য নান্যেষান্তু কদাচন। বৈশ্যস্য মাক্ষিকং শুদ্ধং ক্ষত্রিয়স্য তু সাজ্যকং। ব্রাহ্মণশ্চ গবাং ক্ষীরং তাম্রে বারি সৃজেন্মধু। নারিকেলোদকং কাংস্যে সর্ব্বেষাং দ্রব্যশোধনং। ক্ষত্রিয়বৈশ্যয়োস্তু গৌড়ী মাধ্বী চ দাতব্যা তত্র তয়োরধিকারাৎ। তদভাবেঽনুকল্পবিধানং। তথাচ গোক্ষীরং ব্রাহ্মণো দদ্যাৎ দ্রব্যমাজ্যঞ্চ বাহুজঃ। বৈশ্যশ্চ মাক্ষিকং দ্রব্যং শূদ্রঃ পৈষ্ট্যাদিকং পুনঃ। তেন শূদ্রস্য নানুকল্পঃ। কুলার্ণবে—জলং ক্ষীরং ঘৃতং ভদ্রে মধু মৈরেয়মৈক্ষবং। পৌষ্পং তরুভবং ধান্যসম্ভবং তক্রনির্ম্মিতং। সহকারভবং দেবি ত্রিবিধং বহুভেদকং। মাদকং ধর্ম্মসম্ভেদাদ্বর্জ্জ্যমাসীৎ সুলোচনে। জ্ঞানেন সংস্কৃতং তত্তু মহাপাতকনাশনং। তদ্দানে পাতকাভাবো দিব্যভাববিষয়ং বা। মাকন্দজলজং রম্যং দ্রব্যং সেব্যং

মন্ত্রে সুরাশোধন করিবে। অনন্তর ঐ দ্রব্যের উপরি অষ্টধা মূলমন্ত্রজপ করিয়া উহা দেবতাময় ভাবনা করিতে হইবে। এই দ্রব্যদান শূদ্রের পক্ষেই বিহিত হইতেছে। শ্রীক্রমে কথিত আছে যে, ব্রাহ্মণ কখনই মহাদেবীকে মদ্যপ্রদান করিবেন না। কোন ব্রাহ্মণ বামাচারকামনায় মদ্য, মাংস ভক্ষণ করিতে পারিবেন না। কুলচূড়ামণিতে কথিত আছে, যেখানে ব্রাহ্মণের অবশ্যই মদ্য দিবার বিধি আছে, সেখানে গুড় ও আর্দ্রক এবং তাম্রপাত্রে মধুপ্রদান করিবে। এই দ্রব্য দেবীর দক্ষিণভাগে চক্রের পার্শ্বে নিবেদন করিবে। এই দ্রব্যদান শূদ্রের পক্ষেই বিহিত, অন্য কাহার পক্ষে নহে। বৈশ্যের পক্ষে মাক্ষিকমধু, ক্ষত্রিয়ের পক্ষে আজ্য, ব্রাহ্মণের পক্ষে গোদুগ্ধ, অথবা তাম্রপাত্রে দত্ত মধু দ্রব্যের অনুকল্পস্বরূপ হইতেছে। অথবা কাংস্যপাত্রে নারিকেলজলপ্রদান করিলে সকলজাতির পক্ষেই অনুকল্প হইতে পারে; ফলতঃ ক্ষত্রিয় ও বৈশ্য গৌড়ী মাধ্বীসুরাপ্রদান করিতে পারে। এই দ্বিবিধ সুরা প্রাপ্ত না হইলে বৈশ্য ও ক্ষত্রিয় অনুকল্পপ্রদান করিতে পারে। কথিত আছে, ব্রাহ্মণ গোদুগ্ধপ্রদান করিবেন, ক্ষত্রিয় আজ্যদ্রব্য প্রদান করিতে পারেন, বৈশ্য মাক্ষিকমদ্য প্রদান করিবে, শূদ্র পৈষ্টীপ্রভৃতি সমুদায়মদ্যই প্রদান করিতে পারে। অতএব শূদ্রের অনুকল্পবিধান নাই। কুলার্ণবে কথিত আছে, ভদ্রে! জলসম্ভূত, ক্ষীরসম্ভূত, ঘৃতসম্ভূত, মধুসম্ভূত, মৈরেয়, ইক্ষুসম্ভূত, পুষ্পসম্ভূত, বৃক্ষসম্ভূত, ধান্যসম্ভূত, তক্রসম্ভূত, সহকারসম্ভূত, ত্রিবিধ মদ্য এইরূপে নানাপ্রকার হইয়া থাকে। সুলোচনে! মাদকদ্রব্যগ্রহণ করিলে ধর্ম্মপ্রকাশ হয়, এইজন্যই ইহা পূর্ব্বকালে অর্থাৎ বৈদিকসময়ে নিষিদ্ধ ছিল। এক্ষণে সমুদায়মদ্যই জ্ঞানদ্বারা সংস্কৃত হইয়া মহাপাতকনাশক হইতেছে,

দ্বিজাতিভিঃ। অমাদকত্বাদ্দেবেশি ঐক্ষবং সেব্যতে বুধৈঃ। এতেন ক্ষত্রিয়াদিভিরমাদকং দ্রব্যং সেব্যং মাদকস্য পাপহেতুকত্বং উক্তং। ভৈরবতন্ত্রে—মদ্যং মাংসং বিনা বৎস যৎকিঞ্চিৎ কুলসাধনং। শক্ত্যৈ দত্ত্বা ততঃ শেষং গুরবে তন্নিবেদয়েৎ। তদনুজ্ঞাং মূর্দ্ধ্নি কৃত্বা শেষমাত্মনি যোজয়েৎ। তেন ক্ষত্রিয়াদীনাং মুখ্যস্য দানেঽধিকারঃ। ন পানে। যত্তু—পীত্বা পীত্বা পুনঃ পীত্বা পতিত্বা চ মহীতলে। উত্থায় চ পুনঃ পীত্বা পুনর্জ্জন্ম ন বিদ্যতে। তত্ত চতুর্থাশ্রমিপরং। তদ্দ্রব্যকরণে জাতিচিন্তাং ন কুর্য্যাৎ। তথা—মদিরায়াং মৈথুনে চ জাতিচিন্তাং ন কারয়েৎ। ভৈরবীতন্ত্রে—পানে ভ্রান্তির্ভবেদ্যস্য ঘৃণা স্যাৎ রক্তরেতসোঃ। শুচৌ বা শুদ্ধতাভ্রান্তিঃ পাপাশঙ্কা চ মৈথুনে। স ভ্রষ্টঃ পূজয়েদ্দেবীং চণ্ডীমন্ত্রং কথং জপেৎ। তথা—মদিরায়াং মৈথুনে চ জাতিবৃত্তিং ন চাচরেৎ। এতেষাং শোধনস্যাবশ্যকত্বং। তথা চ—সংশোধনমনাচর্য্য স্ত্রীষু মদ্যেষু সাধকঃ। আচার্য্যঃ সিদ্ধিহানিঃ স্যাৎ ক্রুদ্ধা ভবতি সুন্দরী। মদ্যেষু মুখ্যানুকল্পে। তথা—কুলপূজায়ামস্যাবশ্যকত্বং। তথা চ মধুমাংসং বিনা দেবি কুলপূজাং সমারভেৎ। জন্মান্তরসহস্রস্য সুকৃতং তস্য নশ্যতি। মৎস্যসূক্তে—যত্রাসবমবশ্যন্তু ব্রাহ্মণস্তু বিশেষতঃ। তত্র গুড়ার্দ্রকং দদ্যাত্তক্রং বা গুড়মিশ্রতং॥

---

অতএব এক্ষণে মদ্যদানে কোন পাতক নাই অথবা এই বচন দিব্যভাববিষয়ক। কথিত আছে, দ্বিজগণের পক্ষে মাকন্দজলজাত মদ্যসেবন করা কর্ত্তব্য, কারণ তাহাতে তাদৃশ মাদকতা নাই। জ্ঞানীর পক্ষেই ইক্ষুসম্ভূতমদ্য সেবনীয়, এই বচনদ্বারা প্রতিপন্ন হইতেছে, ক্ষত্রিয়াদির পক্ষে মাদকতাশূন্য মদ্য সেবনীয়; কারণ অধিকমাদকতাযুক্ত মদ্য পাপজনক হইয়া থাকে। ভৈরবতন্ত্রে কথিত আছে, বৎস! মদ্য ও মাংসব্যতিরেকে অন্য যাহা কিছু কুলদ্রব্য আছে, তৎসমুদায় শক্তিকে প্রদানপূর্ব্বক অবশিষ্ট গুরুকে নিবেদন করিবে। অনন্তর গুরুর আজ্ঞা মস্তকে ধারণ করিয়া অবশিষ্ট অংশ আপনি পান ও ভোজন করিবে। ইহাদ্বারা বোধ হইতেছে, ক্ষত্রিয়প্রভৃতির পক্ষে মুখ্যদ্রব্যদানে অধিকার আছে, পরন্তু পানে অধিকার নাই। তন্ত্রান্তরে কথিত আছে যে, পান করিয়া পান করিয়া পুনঃপুনঃ পান করিয়া যদি ভূতলে পতিত হয় এবং উঠিয়াই যদি পুনর্ব্বার পান করে, তাহা হইলে পুনর্জ্জন্ম হয় না। এই বচন চতুর্থাশ্রমীপক্ষে বিহিত হইবে। এই দ্রব্যগ্রহণের সময় জাতিবিচার করিবে না। তথাচ কথিত আছে, মদ্যপানবিষয়ে ও স্ত্রীসম্ভোগবিষয়ে জাতিচিন্তা করিবে না। ভৈরবীতন্ত্রে কথিত আছে, সুরাপান করিলে যাহার মন উদ্‌ভ্রান্ত হয়, শুক্রশোণিতে যাহার ঘৃণা হইয়া থাকে, যে ব্যক্তি বিশুদ্ধবস্তু অশুদ্ধ বোধ করে, স্ত্রীসংসর্গে যাহার পাপাশঙ্কা হয়, তাহাকে ভ্রষ্ট বলা যায়। সেই ব্যক্তি কি নিমিত্ত চণ্ডীর পূজা ও চণ্ডীমন্ত্র জপ করে? তন্ত্রান্তরে কথিত আছে, মদ্যগ্রহণ ও মৈথুনকালে জাতিবিচার করিবে না, পরন্তু এই মদ্য, মাংস, মৎস্য, মুদ্রা ও শক্তিশোধন করা আবশ্যক। তথাচ কথিত আছে, শক্তি ও মদ্যপ্রভৃতি শোধন না করিয়া গ্রহণ করিলে সিদ্ধিহানি হইবে এবং ভগবতী ক্রুদ্ধা হইবেন। এস্থলে মদ্যশব্দে মুখ্য ও অনুকল্প উভয়ই বুঝাইবে। তন্ত্রান্তরে কথিত আছে,—কুলপূজাসময়ে মদ্যমাংসাদি নিতান্ত আবশ্যক। যথা,—দেবি! যে ব্যক্তি মদ্য ও মাংসব্যতিরেকে কুলপূজায় প্রবৃত্ত হয়, তাহার সহস্রজন্মের পুণ্যপুঞ্জ ধ্বংস হইয়া যায়। মৎস্যসূক্তে কথিত আছে,—যে স্থলে ব্রাহ্মণের পক্ষে মদ্যদান করা নিতান্ত আবশ্যক, সে স্থলে গুড় ও আর্দ্রক অথবা তক্রমিশ্রিত গুড়প্রদান করিবে॥

অথ মাংসাদিশোধনং। মাংসন্তু ত্রিবিধং জ্ঞেয়ং জলখেচরভূচরং। ত্রিবিধং মাংসং সংপ্রোক্তং দেবতাপ্রীতিকারকং। মৎস্যন্তু ত্রিবিধং দেবি উত্তমাধমমধ্যমং। উত্তমং ত্রিবিধং দেবি শালপাঠীনরোহিতং। প্রবীণং কণ্টকৈর্হীনং তৈলাক্তং বন্ধনৈর্যুতং। দেব্যাঃ প্রীতিকরঞ্চৈব মধ্যমন্তুচ্চতুর্ব্বিধং। ক্ষুদ্রাণি তানি সর্ব্বাণি অধমানি বিদুর্বুধাঃ। ভূচরমাংসঞ্চ।—গোমেষাশ্বমহিষকগোধাজোষ্ট্রমৃগোদ্ভবং। মহামাংসাষ্টকং প্রোক্তং দেবতাপ্রীতিকারকং। মাংসাভাবেঽনুকল্পঃ। সময়াচারে—লবণার্দ্রকপিণ্যাকতিলগোধূমমাষকং। লশুনঞ্চ মহাদেবি মাংসপ্রতিনিধিঃ স্মৃতঃ। মুদ্রা তু দ্বিবিধা। কুলার্ণবে—কৃষরং মণ্ডলাকারং চন্দ্রবিম্বনিভং শুভং। চারুপক্বং মনোহারি শর্করাদ্যৈশ্চ পূরিতং। পূজাকালে দেবতায়া মুদ্রৈষা পরিকীর্ত্তিতা। যামলে—ভ্রষ্টধান্যাদিকং যাবচ্চর্ব্বণীয়ং প্রকল্পয়েৎ। তেষাং সংজ্ঞা কৃতা মুদ্রা মহামোদপ্রদায়িনী। এতেষাং শোধনন্তু স্বতন্ত্রতন্ত্রে। ওঁ প্রতদ্বিষ্ণুরিত্যাদি মাংসং। ওঁ ত্র্যম্বকমিত্যাদি মীনং। ওঁ তদ্বিষ্ণোরিত্যাদি মুদ্রাঞ্চ শোধয়েৎ॥

অথ শক্তিশোধনং। তত্র ভাবচূড়ামণৌ—অদীক্ষিতকুলাসঙ্গাৎ সিদ্ধিহানিঃ প্রজায়তে। তৎকথাশ্রবণঞ্চেৎ স্যাত্তল্পগমনং যদি। স কুলীনঃ কথং দেবি পূজয়েৎ পরমেশ্বরীং। শ্রীক্রমে—সংশোধনমনাচর্য্যেতি। কৌলিকতন্ত্রে।—অভিষেকাদ্ভবেচ্ছুদ্ধির্মন্ত্রস্যোচ্চার-

অনন্তর মাংসাদিশোধন কথিত হইতেছে।—মাংস তিনপ্রকার;—জলচর, ভূচর ও খেচর। এই তিনপ্রকার মাংসই দেবতার প্রীতিজনক। মৎস্যও উত্তম, মধ্যম ও অধম এই তিনপ্রকার। উত্তম মৎস্যও শাল, পাঠীন ও রোহিত এই তিনপ্রকার। অথবা কণ্টকহীন মৎস্যকে উত্তমমৎস্য বলা যায়; যে মৎস্য তৈলাক্ত ও গ্রন্থিযুক্ত, তাহাকে মধ্যম মৎস্য বলা যায়। এই মধ্যম মৎস্যও দেবীর প্রীতিজনক; ইহা চারিপ্রকার। ক্ষুদ্র মৎস্য ও কণ্টকযুক্ত মৎস্যকে অধমমৎস্য বলা যায়। ভূচরমাংস যথা—গোমাংস, মেষমাংস, অশ্বমাংস, মহিষমাংস, গোধামাংস, ছাগমাংস, উষ্ট্রমাংস ও মৃগমাংস এই অষ্টবিধ মাংসকে মহা বলা যায়। এই সমুদায় মাংসই দেবতার প্রীতিজনক। মাংসাভাবে অনুকল্পপ্রদান করা যাইতে পারে। সময়াচারতন্ত্রে কথিত আছে,—দেবি! লবণ, আর্দ্রক, পিণ্যাক, তিল, গোধূম, মাষকলাই, লশুন এই কয়েকপ্রকার দ্রব্য মাংসের অনুকল্প হইতে পারে। মুদ্রা দুইপ্রকার। কুলার্ণবে কথিত আছে, চন্দ্র-বিম্বসদৃশ মণ্ডলাকার, সুপক্ব, মনোহর, শর্করাদিপরিপূরিত উত্তম কৃষরকে মুদ্রা বলা যায়। পূজাকালে দেবতাকে ইহা নিবেদন করিতে হইবে। যামলে কথিত আছে,—ভ্রষ্টধান্যপ্রভৃতি অর্থাৎ চিঁড়ে, মুড়িপ্রভৃতি যে সমুদায় চর্ব্বণীয় দ্রব্য আছে, তাহাদিগকে মুদ্রা ও চর্ব্বণদ্রব্য বলা যায়। ইহা তৎকালে অত্যন্ত আনন্দদায়ক। স্বতন্ত্রতন্ত্রে ইহার শোধনমন্ত্র আছে;—"ওঁ প্রতদ্বিষ্ণুস্তরতে" এই মন্ত্রে মাংসশোধন করা যায়। "ওঁ ত্র্যম্বকং যজামহে"—এই মন্ত্রে মৎস্যশোধন হইবে। "ওঁ তদ্বিষ্ণোঃ পরমং পদং" ইত্যাদিমন্ত্রে মুদ্রাশোধন হইবে॥

অনন্তর শক্তিশোধন কথিত হইতেছে। ভাবচূড়ামণিতে কথিত আছে,—দেবি! অদীক্ষিতা শক্তিসংসর্গে সিদ্ধিহানি হইয়া থাকে। যদি কোন সাধক অদীক্ষিতাশক্তির কথা শ্রবণ করে বা তাহার শয্যায় গমন করে, তাহাহইলে সে কিরূপে কুলীন হইতে পারিবে, কিরূপেই বা পরমেশ্বরীর পূজা করিতে সমর্থ হইবে? শ্রীক্রমে কথিত আছে.

বিন্দুভিঃ। বলাদ্বা যত্নতো বাপি অভিষেকং সমাচরেৎ। অভিষেকমন্ত্রস্তু।—আদৌ বালাং সমুচ্চার্য্য ত্রিপুরায়ৈ সমুদ্ধরেৎ। নমঃ শব্দং সমুচ্চার্য্য ইমাং শক্তিং ততো বদেৎ। পবিত্রীকুরুশব্দান্তে মম শুদ্ধিং কুরু প্রিয়ে। বহ্নিজায়াং সমুচ্চার্য্য শুদ্ধিমন্ত্রঃ সুরেশ্বরি। তস্যাঃ কর্ণেঽভেদবুদ্ধ্যা মায়াবীজং সমুদ্ধরেৎ। ইতি শক্তিশোধনং। ততঃ শোধিতদ্রব্যমর্ঘ্যে নিক্ষিপেৎ। শ্রীক্রমে অর্ঘ্যবিধৌ।—পূর্ব্বশোধিতদ্রব্যন্তু গুপ্তেনৈব চ সংক্ষিপেৎ। স্বতন্ত্রতন্ত্রে।—আজ্যদ্রব্যমর্ঘ্যপাত্রে নিঃক্ষিপ্য প্রয়তঃ সুধীঃ। কুণ্ডগোলোদ্ভবং দ্রব্যং স্বয়ম্ভূকুসুমন্তথা। অর্ঘ্যং দত্ত্বা মহেশানি সর্ব্বসিদ্ধীশ্বরো ভবেৎ। সুরয়া চার্ঘ্যদানেন যোগিনীনাং ভবেৎ প্রিয়ঃ। মহাযোগী ভবেদ্দেবি পীঠপ্রক্ষালিতৈর্জ্জলৈঃ। ভৈরবতন্ত্রে—পঞ্চমাত্ত্ পরং নাস্তি শাক্তানাং সুখমোক্ষয়োঃ। কেবলৈঃ পঞ্চমৈর্ব্বাপি সিদ্ধো ভবতি সাধকঃ। তেন পঞ্চমকারেণ পূজা কর্ত্তব্যা। ততোঽর্ঘ্যস্থাপনানন্তরং পীঠং পর্য্যঙ্কমধ্যে পূজয়েৎ। মণ্ডূকায় নমঃ ইত্যাদিক্রমেণ। তদুক্তং। পূজয়েদথ পর্য্যঙ্কমধ্যে মণ্ডূকমগ্রতঃ। কালাগ্নিরুদ্রমাধারশক্তিং কূর্ম্মমনন্তকং। বরাহং পৃথিবীং কন্দং নালঞ্চ কেশরাণি চ। পদ্মঞ্চ কর্ণিকাঞ্চৈব মণ্ডলঞ্চ সমর্চ্চয়েৎ। ধর্ম্মং বৈরাগ্যমৈশ্বর্য্যং জ্ঞানমজ্ঞানমেব চ। অনৈশ্বর্য্যমবৈরাগ্যমধর্ম্মমপি পূজয়েৎ। জ্ঞানবিদ্যাত্মকঞ্চৈব আত্মানঞ্চাপি পূজয়েৎ। গন্ধপুষ্পাক্ষতাদীনি দত্ত্বা তত্রৈব পূজয়েৎ।

---

সংশোধন না করিয়া মদ্যপান ও স্ত্রী-গমন করিলে সিদ্ধিহানি হইবে ও ভগবতী ক্রুদ্ধা হইবেন। কৌলিকতন্ত্রে কথিত আছে, মন্ত্রোচ্চারণপূর্ব্বক জলবিন্দুদ্বারা কামিনীকে অভিষেক করিয়া লইলে সে বিশুদ্ধা ও শক্তি হইতে পারে। অতএব বলপূর্ব্বক বা যত্নপূর্ব্বক কামিনীকে অভিষেক করিয়া লইবে। অভিষেকমন্ত্র যথা—ঐঁ ক্লীঁ সৌঃ ত্রিপুরায়ৈ নমঃ ইমাং শক্তিং পবিত্রীকুরু মম সিদ্ধিং কুরু স্বাহা। সুরেশ্বরি! ইহাই শক্তির শোধনমন্ত্র। অনন্তর অভেদবোধে সেই শক্তির কর্ণে মায়াবীজপ্রদান করিবে। ইতি শক্তিশোধন॥ অনন্তর সেই শোধিতদ্রব্য অর্ঘ্যপাত্রে নিক্ষেপ করিতে হইবে। শ্রীক্রমে অর্ঘ্যবিধানস্থলে কথিত আছে যে, গোপনভাবে পূর্ব্বশোধিত দ্রব্য অর্ঘ্যপাত্রে নিক্ষেপ করিতে হইবে। স্বতন্ত্রতন্ত্রে কথিত আছে, জ্ঞানবান্ ব্যক্তি সমাহিতহৃদয়ে অর্ঘ্যপাত্রে পূর্ব্বশোধিত দ্রব্য নিক্ষেপপূর্ব্বক তাহাতে কুণ্ডদ্রব্য, গোলদ্রব্য এবং স্বয়ম্ভূকুসুম নিক্ষেপ করিয়া দেবীকে অর্ঘ্যপ্রদান করিলে সমুদায় সিদ্ধিলাভ করিতে পারা যায়। সুরাদ্বারা অর্ঘ্যপ্রদান করিলে যোগিনীগণের প্রিয় হইতে পারা যায়। দেবি! পীঠক্ষালন বারিদ্বারা অর্ঘ্যপ্রদান করিলে মহাযোগী হইতে পারা যায়। ভৈরবতন্ত্রে কথিত আছে, শক্তিমন্ত্রোপাসকজনগণের পক্ষে পঞ্চমব্যতিরেকে শুভসাধন বা মোক্ষসাধন কিছুই নাই। একমাত্র পঞ্চমদ্বারাও সাধক সিদ্ধিলাভ করিতে পারেন। অতএব পঞ্চমকারদ্বারা পূজা করা অবশ্যকর্ত্তব্য। অনন্তর অর্ঘ্যস্থাপনের পর পর্য্যঙ্কমধ্যে মণ্ডূকায় নম ইত্যাদি মন্ত্রদ্বারা পীঠপূজা করিতে হইবে। কথিত আছে, পর্য্যঙ্কমধ্যে প্রথমতঃ মণ্ডূকের পূজা করিয়া পশ্চাৎ কালাগ্নিরুদ্র, আধারশক্তি, কূর্ম্ম, অনন্ত, বরাহ, পৃথিবী, কন্দ, নাল, কেশরসমূহ, পদ্ম, কর্ণিকা, মণ্ডল, ধর্ম্ম, বৈরাগ্য, ঐশ্বর্য্য, জ্ঞান, অজ্ঞান, অনৈশ্বর্য্য, অবৈরাগ্য, অধর্ম্ম এই সমুদায় পীঠপূজা করিয়া পরিশেষে জ্ঞানবিদ্যাত্মক আত্মার পূজা করিবে। অনন্তর গন্ধপুষ্প-অক্ষতাদিদ্বারা দেবতার পূজা করিয়া পর্য্যঙ্কের

তথা তূলিকোপরি কুলং স্থাপয়িত্বা প্রপূজয়েৎ। তথাচ—তস্যোপরি কুলং স্থাপ্য পূজানুষ্ঠানমেব চ। পূজয়েচ্চ ততস্তস্যাং পঞ্চকামান্ সমাহিতঃ। হ্রীঁশ্চৈব কামরাজঞ্চ ক্লীং কন্দর্পং ঐং চ মন্মথং। ব্লূং মকরধ্বজং স্ত্রীঁশ্চৈব হি মনোভবং। ওঙ্কারাদিনমোন্তঞ্চ কুসুমৈর্গন্ধসংযুতৈঃ। অর্চ্চয়িত্বা চতুর্দ্দিক্ষু পূজয়েৎ কুলনায়িকাং। বটুকং ভৈরবঞ্চৈব দুর্গাঞ্চ ক্ষেত্রপালকং। পূজাবাক্যন্তু—ওঁ হ্রীঁ কামরাজায় নমঃ ইত্যাদি। তত্র ঐং ক্লীং স্ত্রীং ক্লীং ব্লূং আধারশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি ইত্যনেন তস্যা ললাটে ত্রিকোণং বিলিখেৎ। তথাচ তন্ত্রান্তরে—বাগ্‌ভবং কামবীজঞ্চ স্ত্রীবীজং কামরাজকং। ব্লূমাত্মকং ততো দত্ত্বা আধারশক্তিমুদ্ধরেৎ। শ্রীপাদুকাং ততো দত্ত্বা পূজয়ামি বদেত্ততঃ। অনেন মনুনা দেবি ললাটে সুমনোহরং। ত্রিকোণং তত্র সংলিখ্য সিন্দূরাদ্যৈর্ব্বরাননে। উত্তরতন্ত্রে—তস্যা মূর্দ্ধ্নি ত্রিকোণঞ্চ যন্ত্রমালিখ্য সাধকঃ। মহাপ্রেতাসনং মধ্যে বালাঞ্চ পূজয়েত্ততঃ। তত এবঞ্চ হ্সৌঃ সদাশিবমহাপ্রেতপদ্মাসনায় নমঃ। ইতি পূজয়েৎ। ততো বালাং কামেশ্বরীঞ্চ পূজয়েৎ। কুলার্ণবে—গণেশঞ্চ কুলাধ্যক্ষং দুর্গাং লক্ষ্মীং সরস্বতীং। ত্রিকোণেষু চ সংযোজ্য বসন্তং মদনং প্রিয়ে। স্তনয়োঃ পূজয়েৎ পশ্চান্মুখে তস্যাঃ সুধাকরং। উত্তরতন্ত্রে—মৌলৌ গণেশং কেশাগ্রে কুলাধ্যক্ষং ললাটকে। দুর্গাং ভ্রুবোস্তথা লক্ষ্মীং রসনায়াং সরস্বতীং। ইতি যৎ স্থানবৈপরীত্যং তদৈচ্ছিকং। জ্ঞানার্ণবে—দক্ষপাদাদিমূর্দ্ধান্তং বামমূর্দ্ধাদি সুন্দরি। পাদান্তং পূজয়েৎ সর্ব্বাঃ কলা বৈ কামসোময়োঃ। শ্রদ্ধা প্রীতি-রতিশ্চৈব ভূতিঃ কান্তি-

---

উপরি কুলস্থাপনপূর্ব্বক তাহাতে পূজা করিবে। তথাচ কথিত আছে, পর্য্যঙ্কের উপরি কুলস্থাপনপূর্ব্বক পূজানুষ্ঠান করিতে হইবে। পরে সমাহিতহৃদয়ে সেই শক্তির অঙ্গে পঞ্চকামের পূজা করিবে। মন্ত্র যথা—হ্রীঁ কামরাজায় নমঃ, ক্লীঁ কন্দর্পায় নমঃ, ঐঁ মন্মথায় নমঃ, ব্লূঁ মকরধ্বজায় নমঃ, স্ত্রীং মনোভবায় নমঃ। গন্ধপুষ্পদ্বারা এই পঞ্চকামের পূজা করিতে হইবে। চতুর্দ্দিকে এইরূপ পূজা করিয়া পশ্চাৎ কুলনায়িকার পূজা করিবে। পরে বটুক, ভৈরব, দুর্গা, ক্ষেত্রপাল, ইহাঁদিগেরও পূজা করিতে হইবে। পরে "ঐঁ ক্লীঁ শ্রীঁ ক্লীঁ ব্লূং আধারশক্তিশ্রীপাদুকাং পূজয়ামি" এই মন্ত্রপাঠপূর্ব্বক শক্তির ললাটদেশে ত্রিকোণযন্ত্র লিখিতে হইবে। তন্ত্রান্তরে কথিত আছে, বরাননে! ঐঁ ক্লীঁ ইত্যাদি মন্ত্রপাঠপূর্ব্বক সিন্দূরাদিদ্বারা শক্তির ললাটে সুমনোহর ত্রিকোণযন্ত্র লিখিবে। উত্তরতন্ত্রে কথিত আছে, শক্তির মস্তকে ত্রিকোণযন্ত্র লিখিয়া "হ্সৌঃ সদাশিবমহাপ্রেত-পদ্মাসনায় নমঃ" এই মন্ত্রপাঠপূর্ব্বক মহাপ্রেতাসনের পূজা করিয়া পশ্চাৎ বালা ও কামেশ্বরীর পূজা করিবে। কুলার্ণবে কথিত আছে, গণেশ, কুলাধ্যক্ষ, দুর্গা, লক্ষ্মী, সরস্বতী, ত্রিকোণযন্ত্রে এই সমুদায় দেবতার পূজা করিয়া স্তনদ্বয়ে বসন্ত ও মদনের পূজা করিবে। পরে মুখমণ্ডলে সুধাকরের পূজা করিতে হইবে। উত্তরতন্ত্রে কথিত আছে, মস্তকে গণেশ, কেশাগ্রে কুলাধ্যক্ষ, ললাটে দুর্গা, ভ্রুদ্বয়ে লক্ষ্মী, রসনাতে সরস্বতীর পূজা করিতে হইবে। ভিন্ন ভিন্নবচনে যে পূজাস্থানের বৈপরীত্য দেখা যায়, তাহা সাধকের ইচ্ছানুসারে অনুষ্ঠিত হইবে। জ্ঞানার্ণবে কথিত আছে, সুন্দরি! দক্ষিণচরণ অবধি মস্তকপর্য্যন্ত এবং মস্তকের বাম অংশ অবধি বামচরণ পর্য্যন্ত, কামকলা ও সোমকলার পূজা করিতে হইবে। কামকলা যথা—শ্রদ্ধা,

স্মরোদ্ভবা। মনোহরা মনোরামা মদনোৎপাদিনী তথা। মোহিনী দীপনী চৈব শোষণী চ বশঙ্করী। রঞ্জনী চৈব দেবেশি ষোড়শী প্রিয়দর্শনা। ষোড়শস্বরসংযুক্তা এতাঃ কামকলা যজেৎ। বাক্যন্তু। অং শ্রদ্ধায়ৈ নমঃ। আং প্রীত্যৈ নমঃ ইত্যাদি। ততশ্চন্দ্রকলাঃ পূজ্যাঃ শিরসশ্চরণাবধি। পূষা রমা চ সুমনা রতিঃ প্রীতিস্তথা ধৃতিঃ। শুদ্ধিঃ সৌম্যা মরীচিশ্চ শৈলজে চাংশুমালিনী। অঙ্গিরা বশিনী চৈব ছায়া সংপূর্ণমণ্ডলা। তথা তুষ্ট্যমৃতে চৈব কলাঃ সোমস্য ষোড়শ। অঙ্গিরাস্থানে মদিরেতি পাঠঃ। উত্তরতন্ত্রে—স্বরৈরেব হি পূজ্যা হি সর্ব্বকার্য্যার্থসিদ্ধয়ে। ললিতাতন্ত্রে—ভগে তদীয়ে বিজ্ঞেয়া নাড্যস্তিস্রঃ প্রবাহিকাঃ। একা তু বাহিকা চান্দ্রী সৌরী চান্যা তু বাহিকা। আগ্নেয়ী চাপরা জ্ঞেয়া পূজয়েত্তাস্তু সাধকঃ। অম্বু শ্রবতি চান্দ্রী সা পুষ্পং শ্রবতি ভানবী। বীজং শ্রবতি চাগ্নেয়া তাস্তু নামভিরর্চ্চয়েৎ। ললিতাতন্ত্রে—বাগ্‌ভবাদ্যোর্নমোযুক্তৈঃ পূজয়েৎ সুপ্রসন্নধীঃ। তেন ঐং চান্দ্র্যৈ নমঃ। ঐং সৌর্য্যৈ নমঃ। ঐং আগ্নেয়্যৈ নমঃ। উত্তরতন্ত্রে—পূজয়েন্মদনাগারে রক্তচন্দনচর্চ্চিতে। ভগমালামন্ত্রং প্রোচ্য ত্রিতারানন্তরং তথা। তথা ঐং হ্লীং শ্রীং ঐং জং বুং ক্লিন্নে ততঃপরং। সর্ব্বাণীতি ভগানীতি বশমানয় তৎপরং। স্ত্রীং হ্রীং ক্লীং বুং ভগমালিন্যৈ নমঃ। ঐং হ্রীং শ্রীং ইতি মন্ত্রেণ গন্ধাদ্যৈস্তামর্চ্চয়েৎ। ততস্তু তত্রৈব মূলং পূজয়েৎ। তন্ত্রান্তরে—ইহাপ্যাবাহনং নাস্তি জীবন্যাসো মহেশ্বরি। অথৈবঞ্চ বিধানেন তাং ষোড়শোপচারকৈঃ। ইষ্টদেবীং প্রপূজ্যাথ সর্ব্বসিদ্ধীশ্বরো ভবেৎ। ততঃ স্বলিঙ্গং পূজয়েৎ।

প্রীতি, রতি, ভূতি, কান্তি, মনোভবা, মনোহরা, মনোরামা, মদনোৎপাদিনী, মোহিনী, দীপনী, শোষণী, বশঙ্করী, রঞ্জনী, ষোড়শী ও প্রিয়দর্শনা। এই ষোড়শকামকলার পূর্ব্বে ষোড়শ স্বরবর্ণ যোগ করিয়া পূজা করিতে হইবে। বাক্য যথা—অং শ্রদ্ধায়ৈ নমঃ, আং প্রীত্যৈ নমঃ ইত্যাদি। অনন্তর মস্তক হইতে চরণপর্য্যন্ত চন্দ্রের ষোলকলার পূজা করিতে হইবে। ষোড়শকলা যথা,—পূষা, রমা, সুমনা, রতি, প্রীতি, ধৃতি, শুদ্ধি, সৌম্যা, মরীচি, অংশুমালিনী, অঙ্গিরা, বশিনী, ছায়া, সম্পূর্ণমণ্ডলা, তুষ্টি ও অমৃতা। শৈলনন্দিনি! এই ষোলটি চন্দ্রের কলা, কোন কোন পুস্তকে অঙ্গিরাস্থলে মদিরা পাঠ দৃষ্ট হয়। উত্তরতন্ত্রে কথিত আছে,—এই ষোড়শচন্দ্রকলায় ষোড়শ স্বরবর্ণ যোগ করিয়া পূজা করিলে সমুদায় কার্য্যসিদ্ধি হয়। ললিতাতন্ত্রে কথিত আছে,—শক্তির কুলাগারে প্রবাহিণী তিনটি নাড়ী আছে। তন্মধ্যে একটি নাড়ী চান্দ্রী, একটি নাড়ী সৌরী ও অন্য একটি নাড়ী আগ্নেয়ী। সাধক মদনাগারে এই তিন নাড়ীর পূজা করিবেন। এই নাড়ীত্রয়ের মধ্যে চান্দ্রী নাড়ী জল, সৌরী নাড়ী পুষ্প এবং আগ্নেয়ী নাড়ী বীজ-ক্ষরণ করে। নামোচ্চারণপূর্ব্বক এই তিন নাড়ীর পূজা করিতে হইবে। ললিতাতন্ত্রে কথিত আছে, অগ্রে ঐঁ, পশ্চাৎ নমঃ শব্দ যোগকরিয়া প্রসন্নহৃদয়ে পূজা করিবে। বাক্য যথা,—ঐঁ চান্দ্র্যৈ নমঃ ইত্যাদি। উত্তরতন্ত্রে কথিত আছে, রক্তচন্দনচর্চ্চিত মদনাগারে পূজা করিতে হইবে। মন্ত্র যথা—অগ্রে ভগমালা মন্ত্রপাঠ করিয়া পশ্চাৎ ঐঁ হ্লীঁ সৌঃ ঐঁ হ্রীঁ শ্রীঁ ঐঁ জঁ বুঁ ক্লিন্নে সর্ব্বাণি ভগানি বশমানয় স্ত্রীঁ হ্রীঁ ক্লীঁ বুঁ ভগমালিন্যৈ নমঃ। ঐঁ হ্রীঁ শ্রীঁ এই মন্ত্রে গন্ধাদি উপচারপ্রদান করিতে হইবে। অনন্তর ঐ মদনাগারে নিজ ইষ্টদেবতার পূজা করিবে। তন্ত্রান্তরে

অর্চ্চয়েদ্‌গন্ধপুষ্পাদ্যৈঃ স্বশিবং তদনন্তরং। ততো মূলমন্ত্রং ওঁ নমঃ শিবায় ততঃপরং। যজেৎ তৎপুরুষাঘোরসদ্যোজাতকসংজ্ঞকৈঃ। শ্রীবিদ্যায়ান্তু—তারঞ্চ ভুবনেশানীং তথা ত্রিপুরসুন্দরীং। নমঃ শিবায় বিদ্যেয়ং দশার্ণা পরিকীর্ত্তিতা। ইতি বিশেষঃ। সুন্দরীং সুন্দরী ত্রিকূটাং। তৎপুরুষাদিমন্ত্রস্তু পূর্ব্বোক্তঃ। নিবৃত্তিঞ্চ প্রতিষ্ঠাঞ্চ বিদ্যাঞ্চ তদনন্তরং। শক্তিঞ্চ শান্ত্যতীতাঞ্চ তদঙ্গে তদনন্তরং। সমগ্রবিদ্যামুচ্চার্য্য ত্রিকোণঞ্চৈব পূজয়েৎ। অবধূতেশ্বরীং কুব্জাং কামাখ্যাং সময়ামপি। চক্রেশ্বরীং কালিকাঞ্চ তথা দিক্করবাসিনীং। মহাচণ্ডেশ্বরীং তারাং পূজয়েদথ সাধকঃ। তদনুজ্ঞাং ততো লব্ধা দত্ত্বা তাম্বূলমেব চ। শিবঞ্চ তত্র নিঃক্ষিপ্য গজতুণ্ডাখ্যমুদ্রয়া। ধর্ম্মাধর্ম্মহবির্দীপ্তে আত্মাগ্নৌ মনসা স্রুচা। সুষুম্নাবর্ত্মনা নিত্যমক্ষবৃত্তীর্জুহোম্যহং। স্বাহান্তোঽয়ং মহামন্ত্র আরম্ভে পরিকীর্ত্তিতঃ। ততো জপেৎ স্ত্রিয়ং গচ্ছন্ বিদ্যাং ত্রিভুবনেশ্বরীং। জপেদিতি অষ্টোত্তরসহস্রং শতং বা অক্ষুব্ধো জপেৎ। প্রকাশাকাশহস্তাভ্যামবলম্ব্যোন্মনী স্রুচা। ধর্ম্মাধর্ম্মকলাস্নেহপূর্ণমগ্নৌ জুহোম্যহং। স্বাহান্তোঽয়ং মহামন্ত্রঃ শুক্রত্যাগে প্রকীর্ত্তিতঃ। বিশেষস্তু জ্ঞানার্ণবে। শিবশক্তিসমাযোগো যোগএব ন সংশয়ঃ। শীৎকারো মন্ত্রজাপশ্চ বচনং স্তবনং ভবেৎ। আলিঙ্গনন্তু কস্তুরী কর্পূরং চুম্বনং ভবেৎ। নখদংষ্ট্রক্ষতাদীনি পুষ্পাণি বিবিধানি চ। মৈথুনং তর্পণং বিদ্ধি বীজপাতো বিসর্জ্জনং। কুলার্ণবে—আলিঙ্গনং চুম্বনঞ্চ স্তনয়োর্মর্দ্দনন্তথা। দর্শনং স্পর্শনং যোনের্ব্বিকাশো

কথিত আছে, মহেশ্বরি! এস্থলে আবাহন নাই, জীবন্যাস নাই। এইরূপ ষোড়শোপচারে ইষ্টদেবতার পূজা করিলে সমুদায় সিদ্ধিলাভ করিতে পারা যায়। অনন্তর নিজ লিঙ্গপূজা করিবে। অনন্তর গন্ধপুষ্পাদিদ্বারা নিজ শিবপূজা করিতে হইবে। ওঁ নমঃ শিবায় ইহাই নিজ শিবপূজার মূলমন্ত্র। অনন্তর তৎপুরুষ অঘোর সদ্যোজাত নামে পূজা করিতে হইবে। শ্রীবিদ্যাবিষয়ে ওঁ হ্রীঁ ঐঁ ক্লীঁ সৌঃ নমঃ শিবায়। এই দশাক্ষর মন্ত্রদ্বারা নিজ শিবপূজা করিবার তৎপুরুষাদি মন্ত্র পূর্ব্বে কথিত হইয়াছে। পরে শক্তির অঙ্গে নিবৃত্তি, প্রতিষ্ঠা, বিদ্যা, শক্তি, শান্ত্যতীতা, এই সমুদায় দেবতার পূজা করিতে হইবে। পরে পূর্ব্বোক্তমন্ত্র উচ্চারণপূর্ব্বক ত্রিকোণপূজা করিতে হইবে। তৎপরে অবধূতেশ্বরী, কুব্জা, কামাখ্যা, সময়া, চক্রেশ্বরী, কালিকা, দিক্করবাসিনী, মহাচণ্ডেশ্বরী ও তারার পূজা করিতে হইবে। অনন্তর শক্তিকে তাম্বূল প্রদানপূর্ব্বক তাঁহার অনুমতি লইয়া গজতুণ্ডমুদ্রাদ্বারা কুলাগারে নিজ শিবনিক্ষেপ করিবে। ইহার মন্ত্র যথা,—ধর্ম্মাধর্ম্ম-হবির্দীপ্ত ইত্যাদি। প্রদীপ্ত আত্মারূপ অগ্নিতে মনোরূপ স্রুক্‌দ্বারা সুষুম্নাপথে ধর্ম্মাধর্ম্মরূপ হবিঃ ও ইন্দ্রিয়বৃত্তি সমুদায় আহুতি প্রদান করিতেছি। আরম্ভের সময় স্বাহান্ত এই মন্ত্রপাঠ করিতে হইবে। অনন্তর এইরূপে শক্তিসঙ্গত হইয়া অক্ষুব্ধহৃদয়ে অষ্টোত্তরসহস্র অথবা অষ্টোত্তরশত ইষ্টমন্ত্র জপ করিবে। অনন্তর শুক্রত্যাগের সময় প্রকাশাকাশহস্তাভ্যাং এই মন্ত্র স্বাহান্তপাঠ করিবে। জ্ঞানার্ণবে বিশেষরূপে কথিত আছে যে, শিবশক্তিযোগের নামই যোগ সন্দেহ নাই। এস্থলে শীৎকারই মন্ত্রজপ; বাক্যই স্তব; আলিঙ্গনই কস্তূরী; চুম্বনই কর্পূর; নখক্ষত, দন্তক্ষতপ্রভৃতিই বহুবিধপুষ্প; মৈথুনই তর্পণ; বীজপাতই বিসর্জ্জন। কুলার্ণবে কথিত আছে,—আলিঙ্গন, চুম্বন, স্তনমর্দ্দন, দর্শন, স্পর্শন, যোনিবিকাশ, লিঙ্গবর্ষণ, প্রবেশ, স্থাপন,

লিঙ্গঘর্ষণং। প্রবেশঃ স্থাপনং শক্তের্নবপুষ্পাণি পূজনে। জামলে—সংযোগাজ্জায়তে সৌখ্যং পরমানন্দলক্ষণং। কুলামৃতং প্রযত্নেন গৃহ্নীয়াদ্দুর্লভং নরঃ। তেনামৃতেন দিব্যেন সর্ব্বে তুষ্টা ভবন্তি হি। যৎ কামং কুরুতে মন্ত্রী তৎক্ষণাদেব সিধ্যতি। জ্ঞানার্ণবে—কুলদ্রব্যঞ্চ সংশোধ্য শিবশক্তিময়ং প্রিয়ে। জীবামৃতং পরং ব্রহ্মরূপং নিঃক্ষিপ্য সুন্দরি। অর্ঘ্যপাত্রামৃতৈর্যষ্টা নির্ব্বিকল্পঃ সদানঘঃ। শ্রীবিদ্যাক্রমমভ্যর্চ্চ্য পরব্রহ্মময়ো ভবেৎ। শ্রীবিদ্যেত্যুপলক্ষণং। ইতি তে কথিতং জ্ঞানং সর্ব্বং রম্যং বরাননে। সবিকল্পস্তু সততং পাপভাগ্ জায়তে নরঃ। বিচিকিৎসাপরো মন্ত্রী জায়তে গুরুতল্পগঃ। অতএব বরারোহে নির্ব্বিকল্পঃ সদা ভবেৎ। সময়াচারে—কুলামৃতং সমাদায় তদর্ঘ্যে নিঃক্ষিপেত্ততঃ। তদর্ঘ্যেণ সমারাধ্য পূজাশেষং সমাপয়েৎ। কুলামৃতং শোধিতং। শোধনমন্ত্রস্তু শ্রীক্রমে—অমৃতে অমৃতোদ্ভবে অমৃতবর্ষিণি প্রিয়ে। দেবিপদং শুক্রশাপং প্রমোচয় পদদ্বয়ং। অমৃতং স্রাবয়-দ্বন্দ্বমমৃতং কুরুযুগ্মকং। স্বাহাপদং ততো দেবি শুক্রশুদ্ধির্ভবেৎ প্রিয়ে। শুক্রৈরক্ষত-তণ্ডুলৈঃ সুগন্ধৈঃ কুসুমৈর্যুতৈঃ। অর্ঘ্যদ্রব্যৈশ্চ দেবেশি যোনৌ দেবীং প্রপূজয়েৎ। উত্তর-তন্ত্রে—ধূপদীপৈশ্চ নৈবেদ্যৈর্ব্বিবিধৈঃ কুলসাধকঃ। বিধায় বন্দিতাং তাঞ্চ তদুচ্ছিষ্টং স্বয়-ঞ্চরেৎ। শিবাগমে চ—অবিচারং শক্ত্যুচ্ছিষ্টং পিবেচ্চক্রপুরো যদি। ঘোরঞ্চ নরকং যাতি কুলমার্গাৎ পতেদ্ধ্রুবং। তস্মাদ্বিচার্য্য যত্নেন শক্ত্যুচ্ছিষ্টং চরেৎ সুধীঃ। আনন্দং কারয়ে-

---

এই নববিধ পুষ্পদ্বারা শক্তির পূজা করিবে। জামলে কথিত আছে, শিবশক্তিসংযোগদ্বারা পরমানন্দময় সুখ অনুভূত হইয়া থাকে; অতএব সাধক প্রযত্নসহকারে সুদুর্লভ দিব্য কুলামৃত লইবে। ইহাদ্বারা সমুদায় দেবগণই পরিতুষ্ট হয়েন। এই কুলামৃত প্রদানপূর্ব্বক সাধক যেরূপ কামনা করেন, তৎক্ষণাৎ তাহা সিদ্ধ হয়। জ্ঞানার্ণবে কথিত আছে,—সুন্দরি! শিবশক্তিময় জীবামৃত কুলদ্রব্য শোধনপূর্ব্বক তাহা ব্রহ্মস্বরূপ জ্ঞান করিয়া অর্ঘ্যপাত্রে নিক্ষেপপূর্ব্বক নির্ব্বিকল্পহৃদয়ে দেবতার পূজা করিবে। এইরূপে শ্রীবিদ্যার ক্রম-অনুসারে পূজা করিলে সাধক পরমব্রহ্মময় হইবেন। এখানে শ্রীবিদ্যাপদ উপলক্ষণমাত্র, সকল দেবতামাত্রেই এইরূপ হইবে। বরাননে! এই আমি তোমার নিকট সমুদায় জ্ঞানের বিষয় কহিলাম। এবিষয়ে সন্দিহান হইলে মনুষ্য পাপভাগী হইবে। যে ব্যক্তি সন্দেহ করিবে, সে গুরুতল্পগামীর ন্যায় মহাপাতকী হইবে। অতএব মহেশ্বরি! অসন্দিহানচিত্তে এই সমুদায় সাধন করিবে। সময়াচারতন্ত্রে কথিত আছে যে, পরিশেষে কুলামৃত লইয়া অর্ঘ্যপাত্রে নিক্ষেপ করিতে হইবে, সেই অর্ঘ্যজলদ্বারা পূজাপূর্ব্বক পূজাশেষ সমাধান করিবে। পরন্তু এই কুলামৃত শোধন করিয়া লইতে হইবে। শোধনমন্ত্র যথা শ্রীক্রমে—"অমৃতে অমৃতোদ্ভবে অমৃতবর্ষিণি দেবি শুক্রশাপং প্রমোচয় প্রমোচয় অমৃতং স্রাবয় অমৃতং স্রাবয় অমৃতং কুরু অমৃতং কুরু স্বাহা"। দেবি! এই মন্ত্রদ্বারা শুক্রশুদ্ধি হইবে। সুগন্ধ কুসুম ও অক্ষতের সহিত এই শুক্র অর্ঘ্যজলে মিশ্রিত করিয়া ঐ কুলাগারেই ইষ্টদেবতার পূজা করিবে। উত্তরতন্ত্রে কথিত আছে, কুলসাধক ব্যক্তি ধূপ-দীপ-নৈবেদ্যপ্রভৃতি বহুবিধ বস্তুদ্বারা শক্তির পূজা করিয়া স্বয়ং তাহার উচ্ছিষ্ট ভোজন করিবে। শিবাগমে কথিত আছে, যদি কোন সাধক কর্ত্তব্যাকর্ত্তব্য বিচার না করিয়া শক্তির উচ্ছিষ্ট পান করেন, তাহাহইলে

বীরস্তত্ত্বং নির্ভ্রান্তিতঃ পিবেৎ। কুলামৃতে।—পূজাকালং বিনা নৈব পশ্যেচ্ছক্তিং দিগম্বরাং। পূজাকালং বিনা নৈব সুধা পেয়া চ সাধকৈঃ। আয়ুষা হীয়তে স্পৃষ্ট্বা পীত্বা চ নরকং ব্রজেৎ। ইতি কুলপূজা। জামলে—নৈবেদ্যং ত্রিপুরাদেব্যা বাঞ্ছন্তি বিবুধাঃ সদা। তস্মাদেবং কুরু শ্রেষ্ঠ ব্রহ্মণে বিষ্ণবেঽপি চ। মহাশুদ্ধায় সূর্য্যায় গণেশায় যমায় চ। বহ্নয়ে চ বরুণায় বায়বে ধনদায় চ। ঈশানায় মহাদেবি সাধকায় প্রদাপয়েৎ। ত্রিপুরেত্যুপলক্ষণং॥

অথ বীরাণাং পুরশ্চরণমুচ্যতে। তত্রাদৌ পরকীয়নারীং দীক্ষিতাং পূজয়েৎ। তথাচ কুলচূড়ামণৌ—পুরশ্চরণকালে হি পরযোষাং প্রপূজয়েৎ। দীক্ষিতাং বস্ত্রভূষাদ্যৈর্ভোজ্যৈঃ পায়সসম্ভবৈঃ। আরম্ভকালে তু নিয়তং স্বয়ং পক্বান্নভোজনং। নানাবিধং পিষ্টকঞ্চ নানারস-সমন্বিতং। দুগ্ধং দধি ঘৃতং তক্রং নবনীতং সশর্করং। উপলাখণ্ডচূতানি নানাবিধরসান্বিতং। নারিকেলং কপিত্থঞ্চ নাগরঙ্গং সুদর্শনং। নিষ্পাবং বীজপূরঞ্চ দাড়িমীফলমুত্তমং। নানারম্য-ফলঞ্চৈব নানাগন্ধবিলেপনং। চন্দনং মৃগনাভিঞ্চ শ্রীখণ্ডং নবপল্লবং। টঙ্কণং লোধ্রকঞ্চৈব জলজং বনজং তথা। নানাশৈলসমুদ্ভূতং নানালঙ্কারভূষিতং। শূন্যগেহে সমানীয় চার্ঘ্যো-দকবিশোধিতং। অমৃতীকরণং কৃত্বা শক্তিঞ্চাভিমুখীং নয়েৎ। ব্রাহ্মণী ক্ষত্রিয়া বৈশ্যা শূদ্রা চ কুলভূষণা। বেশ্যা নাপিতকন্যা চ রজকী নটকী তথা। বিশেষবৈদগ্ধ্যযুতাঃ সর্ব্বা এব কুলাঙ্গনাঃ। অথ দীক্ষিতা-অষ্টশক্তীঃ ক্রমেণ সংস্থাপ্যার্ঘ্যপাত্রং স্থাপয়িত্বা অর্ঘ্যোদকেন

তিনি কুলমার্গ হইতে ভ্রষ্ট হইয়া ঘোরতর নরকগামী হয়েন। অতএব জ্ঞানবান্ ব্যক্তির কর্ত্তব্য এই যে, যত্নপূর্ব্বক বিচার করিয়া শক্তির উচ্ছিষ্ট পান করেন। সাধকের কর্ত্তব্য এই যে, যাহাতে শক্তির আনন্দ হয়, এরূপ তত্ত্বপ্রদান করিবেন এবং আপনি যাহাতে ভ্রান্ত না হয়েন, এরূপভাবে তত্ত্বপান করিবেন। কুলামৃতে কথিত আছে, পূজার সময়ব্যতিরেকে দিগম্বরাশক্তি দর্শন করিবেন না এবং পূজার সময়ব্যতিরেকে সুধাপান করাও সাধকের কর্ত্তব্য নহে। সাধক যদি পূজার সময়ব্যতিরেকে শক্তি বা সুরাস্পর্শ বা পান করেন, তাহাহইলে তিনি হীনায়ু ও নরকগামী হই-বেন। ইতি কুলপূজা॥ মহাদেবি! ত্রিপুরাদেবী অথবা অন্যান্যদেবীর চক্রার্পিত নৈবেদ্য দেবগণও সর্ব্বদা কামনা করিয়া থাকেন; অতএব ঐ নৈবেদ্য ব্রহ্মা, বিষ্ণু, মহাশুদ্ধ সূর্য্য, গণেশ, যম, বহ্নি, বরুণ, বায়ু, ধনদ, ঈশান এই সমুদায় দেবতাকে প্রদান করিয়া পশ্চাৎ সাধককে প্রদান করিবে॥

অনন্তর বীরপুরশ্চরণ কথিত হইতেছে। ইহাতে প্রথমতঃ দীক্ষিতা পরনারীর পূজা করিতে হইবে। কুলচূড়ামণিতে কথিত আছে, পুরশ্চরণকালে দীক্ষিতা পরনারীকে বসন, ভূষণ, ভোজ্য, পায়সপ্রভৃতি দ্বারা পূজা করিতে হইবে। পুর-শ্চরণ আরম্ভের সময় পক্বান্নদ্রব্য, নানারসসমন্বিত নানাবিধ পিষ্টক, দুগ্ধ, দধি, ঘৃত, তক্র, নবনীত, শর্করা, উপলাখণ্ড, চূত, নানাবিধরসযুক্ত দ্রব্য, নারিকেল, কপিত্থ, সুদৃশ্য নারঙ্গ, নিষ্পাব, বীজপূরক, দাড়িম, বহুবিধ রমণীয় ফল, বহুবিধ সুগন্ধবিলেপন, চন্দন, মৃগনাভি, শ্রীখণ্ড, নবপল্লব, টঙ্কণ, লোধ্রক, জলজ ও বনজ বহুবিধ দ্রব্য, নানাশৈলসমুদ্ভূত বিবিধ বস্তু, ঐ শক্তিপূজার্থ প্রদান করিতে হইবে। ঐ শক্তিকে নির্জ্জনগৃহে আনয়নপূর্ব্বক অর্ঘ্যজলদ্বারা শোধন ও অমৃতীকরণ করিয়া তাহার অভিমুখীকরণ করিবে। ব্রাহ্মণী, ক্ষত্রিয়া, বৈশ্যা, শূদ্রা, বেশ্যা, নাপিতকন্যা, রজকী ও

তামভ্যুক্ষ্য বমিতি ধেনুমুদ্রয়া অমৃতীকৃত্যাষ্টশক্তিরূপভেদং কৃত্বা ব্রহ্মাণ্যাদ্যষ্টশক্তীনাং সংজ্ঞাভির্নামকরণং কৃত্বা ক্রমেণাসনাদিকং দদ্যাৎ। তদুক্তং তত্রৈব। অষ্টকন্যারূপভেদং ত্রিলোক্যামর্ষবেষ্টিতং। ব্রহ্মাণ্যাদ্যষ্টশক্তীনাং নামভিঃ কৃতসংজ্ঞকাঃ। আসনং প্রথমং দত্ত্বা স্বাগতঞ্চ পুনঃপুনঃ। অর্ঘ্যং পাদ্যঞ্চ পানীয়ং মধুপর্কং জলন্ততঃ। স্নাপয়েদ্গন্ধপুষ্পাদিকেশসংস্কারমেব চ। ধূপয়িত্বা ততঃ কেশান্ কৌষেয়ঞ্চ নিবেদয়েৎ। ততঃ স্থানান্তরে পীঠমাস্তীর্য্য পাদুকাদ্বয়ং। দত্ত্বা তত্র সমাসীনাং নানালঙ্কারভূষণৈঃ। ভূষয়িত্বানুলেপঞ্চ গন্ধং মাল্যং নিবেদয়েৎ। ততস্তাং তাং শক্তিং যথাক্রমেণ ব্রহ্মাণ্যাদিরূপাং সমাবাহ্য জীবন্যাসাদিকং কৃত্বা গন্ধপুষ্পধূপদীপান্নব্যঞ্জনাদিকং দত্ত্বা তাসাং সব্যকর্ণে ক্রমেণ স্তোত্রং পঠেৎ। তদুক্তং তত্রৈব। তাং তাং শক্তিং সমাবাহ্য মূর্দ্ধ্নি তাসাং সমানয়েৎ। ভোজ্যং মণ্ডলমধ্যে তু স্বর্ণপাত্রেষু শোভনে। চর্ব্ব্যং চোষ্যং লেহ্যং পেয়ং ভোজ্যং ভক্ষ্যং নিবেদয়েৎ। অদীক্ষিতা ভবেদ্যা তু তদা মায়াং নিবেদয়েৎ। তাসাং সব্যেষু কর্ণেষু ততস্তোত্রং সমাচরেৎ। মাতর্দ্দেবি নমস্তেঽস্তু ব্রহ্মরূপধরেঽনঘে। কৃপয়া হর মে বিঘ্নং মন্ত্রসিদ্ধিং

নটকী। এই অষ্টজাতীয় কন্যাকে শক্তিকরা যাইতে পারে। পরন্তু কুলীনকন্যাও বিদগ্ধা রমণী হইলে যে জাতীয়াই হউক না কেন, তাহাকে শক্তিকরা যায়। অনন্তর দীক্ষিতা ব্রাহ্মণীপ্রভৃতি অষ্টশক্তি আনয়নপূর্ব্বক যথাক্রমে উপবেশন করাইয়া অর্ঘ্যস্থাপনপূর্ব্বক অর্ঘ্যোদকদ্বারা তাহাদিগকে প্রোক্ষিত করিবে। পরে বং এই মন্ত্র উচ্চারণপূর্ব্বক ধেনুমুদ্রা প্রদর্শনদ্বারা অমৃতীকরণ করিয়া ব্রাহ্মী মাহেশ্বরীপ্রভৃতি অষ্টশক্তির রূপভেদভাবনা করিবে। পরে ব্রহ্মাণীপ্রভৃতি অষ্টশক্তির সংজ্ঞা অনুসারে নাম করিয়া যথাক্রমে আসনাদিপ্রদান করিবে। ঐ কুলচূড়ামণিতেই কথিত আছে, ব্রাহ্মণী প্রভৃতি অষ্টশক্তিকে ব্রাহ্মীপ্রভৃতি অষ্টশক্তির রূপভেদভাবনা করিয়া ঐ ব্রাহ্মী মাহেশ্বরীপ্রভৃতি অষ্টশক্তির নাম অনুসারে যথাক্রমে ব্রাহ্মণীপ্রভৃতি অষ্টশক্তির নামকরণ করিবে। পরে প্রথমতঃ আসনপ্রদানপূর্ব্বক পুনর্ব্বার স্বাগত প্রশ্ন করিবে। পরে পাদ্য, অর্ঘ্য, আচমনীয়, পানীয়, মধুপর্কপ্রভৃতি প্রদান করিয়া স্নানীয় প্রদানপূর্ব্বক গন্ধপুষ্পপ্রভৃতি অর্পণ করিবে। অনন্তর কেশসংস্কার করিয়া দিয়া ঐ কেশ ধূপদ্বারা সুধূপিত করিয়া কৌষেয়বসন নিবেদন করিতে হইবে। পরে স্থানান্তরে পাঠস্থাপনপূর্ব্বক প্রত্যেক শক্তিকে পাদুকাযুগল পরাইয়া সেই স্থানেই তাহাদিগকে বহুবিধ ভূষণদ্বারা ভূষিত করিবে। পরে গন্ধমাল্য ও অনুলেপননিবেদন করিতে হইবে। তৎপরে ব্রাহ্মণীপ্রভৃতি সেই অষ্টশক্তিকে ব্রাহ্মীপ্রভৃতি অষ্টশক্তিরূপে আবাহনপূর্ব্বক জীবন্যাসপ্রভৃতি সমাধান করিয়া গন্ধ-পুষ্প-ধূপ-দীপ অন্নব্যঞ্জনপ্রভৃতি উপকরণদ্রব্য দিয়া একে একে তাহাদের বামকর্ণে স্তোত্রপাঠ করিবে। উক্ততন্ত্রে কথিত আছে যে, সেই সেই শক্তিকে আবাহনপূর্ব্বক তাহাদিগের মস্তকে ব্রাহ্মীপ্রভৃতি অষ্টশক্তিকে আনয়ন করিতে হইবে। পরে মণ্ডলমধ্যে সুশোভন সুবর্ণপাত্রে চর্ব্ব্য, চোষ্য, লেহ্য, পেয়, ভক্ষ্য, ভোজ্যপ্রভৃতি সমুদায় দ্রব্যনিবেদন করিবে। এই অষ্টশক্তির মধ্যে যে রমণী অদীক্ষিতা হইবে, তাহার কর্ণে মায়াবীজপ্রদান করিতে হইবে। পরে তাহাদিগের প্রত্যেকের বামকর্ণে যথাক্রমে এইরূপ স্তোত্রপাঠ করিবে। প্রথমতঃ ব্রাহ্মণীর কর্ণে পাঠ করিবে যে, মাতঃ! দেবি! তোমাকে নমস্কার; ব্রহ্মরূপধারিণি! অনঘে! কৃপাপূর্ব্বক আমার বিঘ্ন বিদূরিত করিয়া মন্ত্রসিদ্ধি

প্রযচ্ছ মে ॥ মাহেশি বরদে দেবি পরমানন্দরূপিণি। কৃপয়েত্যাদি ॥ কৌমারি সর্ব্ববিদ্যেশি কুমারক্রীড়নে রতে। কৃপয়েত্যাদি ॥ বিষ্ণুরূপধরে দেবি বিনতাসুতবাহিনি। কৃপয়েত্যাদি ॥ বারাহি বরদে দেবি দংষ্ট্রোদ্ধৃতবসুন্ধরে। কৃপয়েত্যাদি ॥ শক্ররূপধরে দেবি শক্রাদিসুরপূজিতে। কৃপয়েত্যাদি ॥ চামুণ্ডে মুণ্ডমালাসৃক্‌চর্চ্চিতে বিঘ্ননাশিনি। কৃপয়েত্যাদি ॥ মহালক্ষ্মি মহোৎসাহে ক্ষোভসন্তাপহারিণি। কৃপয়েত্যাদি ॥ মিতিমাতৃময়ে দেবি মিতিমাতৃবহিষ্কৃতে। একে বহুবিধে দেবি বিশ্বরূপে নমোঽস্তু তে ॥ এতৎ স্তোত্রং পঠেদ্‌যস্তু কর্ম্মারম্ভেষু সংযতঃ। বিদগ্ধাং চ সমালোক্য তস্য বিঘ্নং ন জায়তে। কুলীনস্য দ্বারদেবাঃ কথিতাস্তব পুত্রক। দীক্ষাকালে নিত্যপূজাসময়ে নার্চ্চয়েদ্‌যদি। তস্য পূজাফলং বৎস নীয়তে যক্ষরাক্ষসৈঃ। যদি ব্রীড়াপরা সা তু ভোজয়েত্তদ্‌গৃহাদ্বহিঃ। স্থিতস্তাবৎ পঠেৎ স্তোত্রং যাবৎ তৃপ্তিঃ প্রজায়তে। 'আচম্য মুখবাসাদি তাম্বূলঞ্চ নিবেদয়েৎ। ততো দদ্যাৎ পুনর্ম্মাল্যং গন্ধচন্দনপঙ্কিলং। বিসৃজ্য প্রদক্ষিণীকৃত্য বরং প্রার্থ্য সুখী ভবেৎ। অন্যা যদি ন গচ্ছেত্তু নিজকন্যা নিজানুজা। অগ্রজা মাতুলানী বা মাতা বা তৎসপত্নিকা। পূর্ব্বাভাবে পরা পূজ্যা মদংশা যোষিতো মতাঃ। সর্ব্বা-

করিয়া দাও। ক্ষত্রিয়ার কর্ণে পাঠ করিবে যে, পরমানন্দরূপিণি! মাহেশ্বরি! বরদে দেবি! কৃপাপূর্ব্বক আমার বিঘ্ন বিদূরিত করিয়া মন্ত্রসিদ্ধি করিয়া দাও। বৈশ্যকন্যার কর্ণে পাঠ করিবে যে, কুমারক্রীড়নরতে! সর্ব্ববিদ্যেশ্বরি! কৌমারি! কৃপাপূর্ব্বক আমার বিঘ্ন বিদূরিত করিয়া মন্ত্রসিদ্ধি করিয়া দাও। শূদ্রকন্যার কর্ণে পাঠ করিতে হইবে যে, গরুড়বাহিনি! বিষ্ণুরূপধারিণি! দেবি! কৃপাপূর্ব্বক আমার বিঘ্ন বিদূরিত করিয়া মন্ত্রসিদ্ধি করিয়া দাও। বেশ্যার কর্ণে পাঠ করিতে হইবে যে, বরদে! দেবি! বারাহি! তুমি দংষ্ট্রাদ্বারা বসুন্ধরা উদ্ধার করিয়াছিলে, এক্ষণে কৃপাসহকারে আমার বিঘ্ন নিরাসপূর্ব্বক আমার মন্ত্রসিদ্ধি করিয়া দাও। নাপিতকন্যার কর্ণে পাঠ করিতে হইবে যে, শক্ররূপধরে! দেবি! দেবরাজপ্রভৃতি দেবগণ তোমার পূজা করিয়া থাকেন, এক্ষণে কৃপাসহকারে আমার বিঘ্ননিরাসপূর্ব্বক মন্ত্রসিদ্ধি করিয়া দাও। রজকার কর্ণে পাঠ করিতে হইবে যে, মুণ্ডমালাশোণিতচর্চ্চিতে! বিঘ্নবিনাশিনি! চামুণ্ডে! তুমি কৃপান্বিতহৃদয়ে বিঘ্ননাশপূর্ব্বক আমার মন্ত্রসিদ্ধি করিয়া দাও। রজকীর কর্ণে পাঠ করিতে হইবে যে, ক্ষোভসন্তাপহারিণি! মহোৎসাহে! মহালক্ষ্মি! তুমি কৃপাসহকারে বিঘ্নবিনাশপূর্ব্বক আমার মন্ত্রসিদ্ধি করিয়া দাও। পরে মিতিমাতৃময়ে দেবি! এই মন্ত্রপাঠপূর্ব্বক অষ্টশক্তিকেই প্রণাম করিতে হইবে। যে কোন কৌলব্যক্তি কর্ম্মারম্ভের সময় বিদগ্ধা রমণীকে দর্শনপূর্ব্বক সমাহিতহৃদয়ে এই স্তবপাঠ করিবেন, তাঁহার কোন বিঘ্ন জন্মিবার সম্ভাবনা থাকিবে না। পুত্র! যাঁহারা কৌলের দ্বারদেবতা, তাঁহাদিগের নাম তোমার নিকট পূর্ব্বে বলিয়াছি। দীক্ষার সময় বা নিত্যপূজার সময় যদি ঐ সমুদায় দ্বারদেবতার পূজা না হয়, তাহাহইলে তাহার পূজার ফল যক্ষরাক্ষসগণ হরণ করিয়া থাকে। ঐ অষ্টশক্তির মধ্যে যদি কেহ লজ্জাবশতঃ সম্মুখে ভোজন করিতে না পারে, তাহাহইলে গৃহের বাহিরে দণ্ডায়মান হইয়া যে পর্য্যন্ত শক্তির ভোজনে তৃপ্তি না হয়, সেই পর্য্যন্ত স্তবপাঠ করিবে। শক্তিদিগের ভোজন সম্পূর্ণ হইলে, আচমনজল, মুখবাস ও তাম্বূলপ্রদান করিবে। অনন্তর গন্ধচন্দনচর্চ্চিত মাল্য পুনর্ব্বার প্রদান করিয়া প্রদক্ষিণপূর্ব্বক বরপ্রার্থনাবসানে বিসর্জ্জন করিবে। যদি অন্যরমণী আগমন না করে, তাহাহইলে নিজকন্যা, নিজ কনিষ্ঠাভগিনী, জ্যেষ্ঠাভগিনী, মাতুলানী, মাতা অথবা বিমাতাকে শক্তি করিয়া পূজা

ভাবে একতরাঃ পূজনীয়াঃ প্রযত্নতঃ। একশ্চেৎ কুলশাস্ত্রজ্ঞঃ পূজার্হস্তত্র ভৈরব। সর্ব্বএব সুরাঃ পূজ্যাঃ সত্যং ব্রহ্মশিবাদয়ঃ। একা চেৎ যুবতী তত্র পূজিতা চাবলোকিতা। সর্ব্বাএব পরা দেব্যঃ পূজিতাঃ কুলভৈরব। আদাবন্তে চ মধ্যে চ লক্ষপূর্ত্তৌ বিশেষতঃ। ন পূজয়তি চেৎ কান্তাং তদা বিঘ্নৈর্ব্বিলিপ্যতে। পূর্ব্বার্জ্জিতং ফলং নাস্তি কা কথা পরজন্মনি। তস্মাৎ সর্ব্বপ্রযত্নেন পূজয়েৎ কুলসুন্দরীং। অথৈবং ক্রমেণ লক্ষজপাদৌ মধ্যে অন্তে চ পূজয়েৎ। লক্ষমিত্যুপলক্ষণং। ততো রাত্রৌ পঞ্চমেন দেবীং সংপূজ্য রহস্যমালয়া কুলযুক্তো গুরুং শিরসি হৃদি দেবীঞ্চ ধ্যাত্বা শিবোঽহমিতি ভাবয়ন্ জপং কুর্য্যাৎ। মুণ্ডমালায়াং—গতে তু প্রথমে যামে তৃতীয়প্রহরাবধি। নিশায়াঞ্চ প্রজপ্তব্যং রাত্রিশেষে জপেন্ন তু। স্বতন্ত্রতন্ত্রে—রাত্রৌ মাংসাসবৈর্দ্দেবীং পূজয়িত্বা বিধানতঃ। ততো নগ্নাং স্ত্রিয়ং নগ্নো রমন্ ক্লেদযুতোঽপি বা। জপেল্লক্ষং ততো দেবীং হোময়েজ্জ্বলদিন্ধনে। যোনিকুণ্ডস্থিতং সর্পির্ম্মাংসমৎস্যযুতং ভৃশং। দশাংশং তর্পয়েদ্দ্রব্যৈর্ম্মাংসমিশ্রৈস্তু সাধকঃ। তর্পণস্য দশাংশেন অভিষিচ্য জগন্ময়ীং। দশাংশং ভোজয়েৎ সাধু সাধকং দেবতাপ্রিয়ং। দ্রব্যং মাংসন্তু মৎস্যঞ্চ চর্ব্বণঞ্চ প্রদাপয়েৎ। তদন্তে তোময়েদ্ভক্ত্যা গুরুং স্বর্ণাদিভিঃ প্রিয়ে। এতৎকল্পান্মহাদেবি মন্ত্রঃ সিদ্ধ্যতি নিশ্চিতং। ইতি কুলপুরশ্চরণং ॥

করিবে; কারণ সমুদায় রমণীই আমার অংশ। পরন্তু পূর্ব্বপূর্ব্ব রমণীর অভাবে পর পর রমণীর পূজা করিতে হইবে। যদি এ সমুদায় রমণীও প্রাপ্ত হওয়া না যায়, তাহাহইলে প্রযত্নসহকারে যে কোন রমণীর পূজা করিবে। কারণ যদি কুলশাস্ত্রজ্ঞ একব্যক্তি পূজিত হয়েন, তাহাহইলে ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বরপ্রভৃতি সমুদায় দেবতারই পূজাকরা হয়। কুলভৈরব! যদি একটি যুবতীর পূজাকরা হয়, তাহাহইলে সমুদায় দেবীরই পূজাকরা হইয়া থাকে। যদি আরম্ভসময়ে, শেষসময়ে, মধ্যসময়ে এবং লক্ষমাত্রজপ পূর্ণ হইবার সময়ে যদি কামিনীর পূজাকরা না হয়, তাহাহইলে সাধকের বিঘ্ন উপস্থিত হইয়া থাকে। রমণীর পূজা না করিলে পরজন্মের কথা দূরে থাকুক, পূর্ব্বজন্মার্জ্জিত পুণ্যপুঞ্জও নষ্ট হয়; অতএব সর্ব্বপ্রযত্নে কুলসুন্দরীর পূজাকরা কর্ত্তব্য। এই ক্রমানুসারে লক্ষজপের প্রথমে মধ্যে ও অন্তে শক্তিপূজাকরা কর্ত্তব্য। এস্থলে লক্ষপদ উপলক্ষণমাত্র। যে দেবতার যত মন্ত্রজপে পুরশ্চরণ সিদ্ধ হয়, তাহারই আদি, মধ্যে ও অন্তে শক্তিপূজা করিতে হইবে। অনন্তর নিশাকালে পঞ্চমদ্বারা দেবীর আরাধনা করিয়া কুলদ্রব্যসহযোগে মস্তকে গুরু ও হৃদয়ে ইষ্টদেবতাকে ভাবনাপূর্ব্বক আপনাকে শিবস্বরূপ ধ্যান করিয়া রহস্যমালায় জপ করিবে। মুণ্ডমালাতন্ত্রে কথিত আছে, একপ্রহর রাত্রিগত হইলে তৃতীয়প্রহরপর্য্যন্ত জপ করিবে। রাত্রিশেষে জপ করিতে পারিবে না। স্বতন্ত্রতন্ত্রে কথিত আছে, রাত্রিকালে মদ্যমাংসদ্বারা যথাবিধানে দেবীর পূজা করিয়া স্বয়ং বিবস্ত্র হইয়া বিবস্ত্রা রমণীর সহিত বিহারপূর্ব্বক অথবা ক্লেদযুক্ত হইয়া লক্ষজপ করিবে। পরে যোনিকুণ্ডস্থিত হব্য, মৎস্য, মাংস, মদ্যের সহিত মিশ্রিত করিয়া প্রজ্বলিত হুতাশনে তদ্দশাংশ হোম করিতে হইবে। অনন্তর মাংসমিশ্রিত মদ্যদ্বারা তদ্দশাংশ তর্পণ করিয়া তর্পণের দশাংশ অভিষেক করিবে। পরে মদ্য, মাংস, মৎস্য ও চর্ব্ব্যদ্রব্যদ্বারা দশাংশ

অথ মন্ত্রিণাং মন্ত্রস্নানং নিরূপ্যতে। তন্ত্রান্তরে—স্নায়াচ্চ বিমলে তীর্থে পুষ্করে হৃদয়স্থিতে। বিন্দুতীর্থেঽথবা স্নাত্বা পুনর্জ্জন্ম ন বিদ্যতে। ইড়াসুষুম্নে শিবতীর্থকেঽস্মিন্ জ্ঞানাম্বুপূর্ণে বহতঃ শরীরে। ব্রহ্মাম্বুভিঃ স্নাতি তয়োঃ সদা যঃ কিন্তস্য গাঙ্গৈরপি পুষ্করৈর্ব্বা। ইতি স্নানং॥

অথ সন্ধ্যা। শিবশক্তিসমাযোগো যস্মিন্ কালে প্রজায়তে। সা সন্ধ্যা কুলনিষ্ঠানাং সমাধিস্থে প্রজায়তে। তর্পণস্তু—মূলাধারাৎ জ্বলন্তীঞ্চ সোমসূর্য্যাগ্নিরূপিণীং। কুণ্ডলিনীং সমুত্থাপ্য পরবিন্দুং নিবেশ্য চ। তদুদ্ভবামৃতেনৈব তর্পয়েদ্দেহদেবতাং। তদুক্তং নবরত্নেশ্বরে—চন্দ্রার্কানলসংঘট্টাদ্গলিতং যৎ পরামৃতং। তেনামৃতেন দিব্যেন তর্পয়েদিষ্টদেবতাং। ব্রহ্মরন্ধ্রাদধোভাগে যচ্চান্দ্রং পাত্রমুত্তমং। কলাসারেণ সংপূর্য্য তর্পয়েত্তেন খেচরীং। ধ্যানস্তু—কিরণস্থং তদগ্নিস্থং চন্দ্রভাস্করমধ্যগং। মহাশূন্যে লয়ং কৃত্বা পূর্ণস্তিষ্ঠতি যোগিরাট্। অথবা—নিরালম্বে পাদশূন্যে যত্তেজ উপজায়তে। তদ্গর্ভমভ্যসেন্নিত্যং ধ্যানমেতদ্ধি যোগিনাং। তদ্গর্ভমিত্যন্তঃকরণস্থমভ্যসেদিতি॥

অথান্তরপূজা। মূলাধারাৎ কুলকুণ্ডলিনীং উত্থাপ্য হৃদয়াদর্কমণ্ডলং নীত্বা সহস্রদলকম-

দেবতার প্রিয় সাধু সাধককে ভোজন করাইয়া সুবর্ণপ্রভৃতিদ্বারা গুরুকে পরিতুষ্ট করিবে। দেবি! এইরূপে বীরকল্পে পুরশ্চরণ করিলে মন্ত্রসিদ্ধি হয় সন্দেহ নাই। ইতি কুলপুরশ্চরণ॥

এইক্ষণে সাধকদিগের মন্ত্রস্নান নিরূপিত হইতেছে। তন্ত্রান্তরে যথা,—সাধক যদি হৃদয়স্থিত পুষ্করনামক নির্ম্মলতীর্থে অথবা বিন্দুতীর্থে স্নান করেন, তাহাহইলে তাঁহার পুনর্জ্জন্ম হয় না। এই শরীরে ইড়া ও সুষুম্নানামক জ্ঞানাম্বুপূর্ণ শিবতীর্থদ্বয় প্রবাহিত হইতেছে। যে সাধক ঐ তীর্থে ব্রহ্মজ্ঞান সলিলদ্বারা স্নান করেন, তাঁহারা গঙ্গাসলিলে অথবা পুষ্করসলিলে স্নান করিবার আবশ্যক নাই। ইতি মন্ত্রস্নান॥

এইক্ষণে সন্ধ্যামন্ত্র কথিত হইতেছে। সহস্রারস্থিত পরমশিবের সহিত যে সময় কুণ্ডলিনীশক্তির সংযোগ হয়, সেই সময় তাহাই কৌলদিগের সন্ধ্যা; সমাধিস্থ হইলেই এই সন্ধ্যা সম্পূর্ণ হইয়া থাকে। এইরূপে সন্ধ্যা করিয়া তৎপরে তর্পণ করিতে হইবে। সোমসূর্য্যাগ্নিরূপিণী সমুজ্জ্বলা কুণ্ডলিনীশক্তিকে মূলাধার হইতে উত্থাপিত করিয়া পরমবিন্দুতে সংস্থাপন করিতে হইবে। অনন্তর তদুৎপন্ন মন্ত্রদ্বারা দেহস্থিত দেবতাগণের তর্পণ করিবে। নবরত্নেশ্বরে কথিত আছে, চন্দ্র, সূর্য্য ও অনলের সংঘট্টনদ্বারা যে দিব্য পরম অমৃত বিগলিত হইবে, তদ্দ্বারা ইষ্টদেবতার তর্পণ করিতে হইবে। ব্রহ্মরন্ধ্রের অধোভাগে চন্দ্ররূপ যে উত্তমপাত্র আছে, তাহার কলাসার অমৃতদ্বারা পরিপূরিত করিয়া কুলকুণ্ডলিনীর তর্পণ করিবে। তৎপরে ধ্যান করিতে হইবে। যোগীরা, চন্দ্রসূর্য্যমধ্যবর্ত্তী, কিরণস্থিত ও অগ্নিস্থিত সমুদায় মহাশূন্যে লয় করিয়া পূর্ণাবস্থা প্রাপ্ত হইয়া অবস্থান করেন। অথবা নিরালম্ব শূন্যস্থানে যে তেজঃ লক্ষিত হয়, সেই তেজোগর্ভ শূন্যধ্যান করিবেন। ইহাই যোগীদিগের ধ্যান। এস্থলে সংক্ষেপে বলিতেছেন যে, তদ্গর্ভ অর্থাৎ অন্তঃকরণস্থ অভ্যাস করিবে। ইতি ধ্যান॥

এইক্ষণে অন্তরপূজা কথিত হইতেছে। কুলকুণ্ডলিনী দেবীকে মূলাধার হইতে উত্থাপনপূর্ব্বক হৃদয়ের নিম্নে

লান্তর্গতচন্দ্রামৃতধারয়া মূলমন্ত্রং স্মরন্ সিঞ্চেৎ। অর্চ্চয়ন্ বিষয়ৈঃ পুষ্পৈস্তৎক্ষণাত্তন্ময়ো ভবেৎ। ন্যাসস্তন্ময়তাবুদ্ধিঃ সোহহংভাবেন পূজয়েৎ। তন্ময়েতি তদেকত্বজ্ঞানং সোহহমিতি। মন্ত্রাক্ষরাণি চিচ্ছক্তৌ প্রোতানি পরিভাবয়েৎ। তামেব পরমব্যোম্নি পরমানন্দবৃংহিতে। দর্শয়িত্বাত্মসদ্ভাবং পূজাহোমাদিভির্ব্বিনেতি। বিষয়পুষ্পাণি যথা—অমায়ামনহঙ্কারমরাগমমদন্তথা। অমোহকমদম্ভঞ্চ অনিন্দাক্ষোভকৌ তথা। অমাৎসর্য্যমলোভঞ্চ দশপুষ্পং বিদুর্ব্বুধাঃ। অহিংসা পরমং পুষ্পং পুষ্পমিন্দ্রিয়নিগ্রহঃ। দয়া পুষ্পং ক্ষমা পুষ্পং জ্ঞানপুষ্পঞ্চ পঞ্চমং ॥

অথ হোমঃ। আত্মানমপরিচ্ছিন্নং বিভাব্যাত্মান্তরাত্মপরমাত্মজ্ঞানাত্মরূপং চতুরস্রং চিৎকুণ্ডমানন্দমেখলাযুতং অর্দ্ধমাত্রাকৃতিযোনিবিভূষিতং নাভৌ ধ্যাত্বা তন্মধ্যস্থজ্ঞানাগ্নৌ জুহুয়াৎ। যথা মূলান্তে নাভিচৈতন্যরূপাগ্নৌ হবিষা মনসা স্রুচা। জ্ঞানপ্রদীপিতে নিত্যমক্ষবৃত্তীর্জুহোম্যহং স্বাহা। ইতি প্রথমাহুতিং। মূলান্তে। ধর্ম্মাধর্ম্মহবির্দীপ্তে আত্মাগ্নৌ মনসা স্রুচা। সুষুম্না বর্ত্মনা নিত্যমক্ষবৃত্তীর্জুহোম্যহং। স্বাহেতি দ্বিতীয়াহুতিং। মূলান্তে প্রকাশাকাশহস্তাভ্যাং অবলম্ব্যোন্মনী স্রুচা। ধর্ম্মাধর্ম্মকলাস্নেহপূর্ণমগ্নৌ জুহোম্যহং। স্বাহেতি তৃতীয়াহুতিং দদ্যাৎ। ততো মূলান্তে। অন্তর্নিরন্তরনিরিন্ধনমেধমানে মায়ান্ধকারপরিপন্থিনি সম্বিদগ্নৌ। কস্মিংশ্চিদদ্ভুতমরীচিবিকাশভূমৌ বিশ্বং জুহোমি বসুধাদিশিবাবসানং। ইতি চতুর্থাহুতিং জুহুয়াৎ। ইত্যন্তর্যজনং কৃত্বা সাক্ষাদ্ব্রহ্মময়ো ভবেৎ। ন

সূর্য্যমণ্ডলে লইয়া যাইবে। পরে সহস্রদলকমলের অন্তর্গত চন্দ্রহইতে গলিত অমৃতধারাদ্বারা মূলমন্ত্র স্মরণপূর্ব্বক অভিষেক করিবে। অনন্তর বিবিধবিষয়রূপ কুসুমসমূহদ্বারা অর্চ্চনাপূর্ব্বক তৎক্ষণাৎ তন্ময় হইয়া যাইবে। এস্থলে তন্ময়তাবুদ্ধিই ন্যাস। পরন্তু সোহংভাবে পূজা করিতে হইবে। তন্ময়তার অর্থ একত্বজ্ঞান। সোহংভাব যথা,—কুলকুণ্ডলিনীশক্তিতে মন্ত্রাক্ষরসমুদায় গ্রথিত আছে ভাবনা করিতে হইবে। ঐ কুণ্ডলিনীশক্তি পরমানন্দময়, পরমাকাশে অবস্থান করিতেছেন, তিনি সাধকের আত্মাহইতে অভিন্ন, এইরূপ ভাবনা করিতে হইবে; পূজা হোম কিছুই করিতে হইবে না। বিষয়পুষ্প যথা।—অমায়া অর্থাৎ মায়ার অভাব, অনহঙ্কার অর্থাৎ অহঙ্কারাভাব, অরাগ অর্থাৎ অনুরাগাভাব, অমদ অর্থাৎ মত্ততাভাব, অমোহ, অদম্ভ, অনিন্দা, অক্ষোভ, অমাৎসর্য্য, অলোভ, এই দশবিধ পুষ্প। এতদ্ব্যতীত অহিংসা, ইন্দ্রিয়নিগ্রহ, দয়া, ক্ষমা, জ্ঞান, এই পাঁচটি পরমপুষ্প। এই পঞ্চদশপুষ্পদ্বারা পূজা করিতে হইবে ॥

অনন্তর হোমবিধি কথিত হইতেছে। নাভিস্থলে আত্মাকে অপরিচ্ছিন্ন ভাবনা করিয়া আত্মা, অন্তরাত্মা, পরমাত্মা ও জ্ঞানাত্মা এই চতুরস্র চিৎকুণ্ড, আনন্দমেখলাযুক্ত, অর্দ্ধমাত্রাকৃতি-যোনিবিভূষিত নাভিস্থলে ভাবনা করিয়া তন্মধ্যবর্ত্তী জ্ঞানরূপ অগ্নিতে হোম করিবে। তন্মধ্যে প্রথম আহুতির মন্ত্র "নাভিচৈতন্যরূপাগ্নৌ" ইত্যাদি। দ্বিতীয় আহুতির মন্ত্র "ধর্ম্মাধর্ম্ম" ইত্যাদি; তৃতীয় আহুতির মন্ত্র "প্রকাশাকাশহস্তাভ্যাং" ইত্যাদি; চতুর্থ আহুতির মন্ত্র "অন্তর্নিরন্তরনিরিন্ধন" ইত্যাদি। এইরূপে অন্তর্যাগ করিয়া সাধক সাক্ষাৎ ব্রহ্মময় হইবেন। তিনি কোন

তস্য পাপপুণ্যানি জীবন্মুক্তো ভবেদ্ধ্রুবং। অয়ং অন্তর্যাগো জ্ঞানিনামেব। অথান্তঃ-পঞ্চমকারযজনপ্রকারঃ। তদুক্তং কুলার্ণবে। অন্তর্যজনে সুরা শক্তিঃ শিবো মাংসং তদ্ভোক্তা ভৈরবঃ স্বয়ং। তয়োরৈক্যে সমুৎপন্ন আনন্দো মোক্ষ-উচ্যতে। আনন্দং ব্রহ্মণো রূপং তচ্চ দেহে ব্যবস্থিতং। তস্যাভিব্যঞ্জকং দ্রব্যং যোগিভিস্তেন পীয়তে। লিঙ্গত্রয়বিশেষজ্ঞঃ ষট্‌-চক্রপদ্মভেদকঃ। পীঠস্থানানি চাগত্য মহাপদ্মবনং ব্রজেৎ। আমূলাধারমাব্রহ্মরন্ধ্রং গত্বা পুনঃপুনঃ। চিচ্চন্দ্রকুণ্ডলীশক্তিসামরস্যমহোদয়ঃ। ব্যোমপঙ্কজনিস্যন্দসুধাপানরতো নরঃ। মধুপানমিদং দেবি চেতরং মদ্যপানকং। পুণ্যাপুণ্যং পশুং হত্বা জ্ঞানখড়্গেন যোগবিৎ। পরে লয়ং নয়েচ্চিত্তং পলাশীতি নিগদ্যতে। মানসাদীন্দ্রিয়গণং সংযম্যাত্মনি যোজয়েৎ। মাংসাশী স ভবেদ্দেবি ইতরে প্রাণঘাতকাঃ। পরশক্ত্যাত্মমিথুনসংযোগানন্দ-নির্ভরাঃ। মুক্তাস্তে মৈথুনং তৎ স্যাদিতরে স্ত্রীনিষেবকাঃ॥

অথ কুমারীপূজা। জ্ঞানার্ণবে—হোমাদিকং হি সকলং কুমারীপূজনং বিনা। পরিপূর্ণ-ফলং ন স্যাৎ পূজয়া তৎ ভবেদ্ধ্রুবং। কুমারীপূজয়া দেবি ফলং কোটিগুণং ভবেৎ। পুষ্পং কুমার্য্যৈ যদ্দত্তং তম্মেরুসদৃশং ফলং। কুমারী ভোজিতা যেন ত্রৈলোক্যং তেন ভোজিতং।

পাপপুণ্যে লিপ্ত হইবেন না। তিনি জীবন্মুক্ত হইয়া উঠিবেন। এই অন্তর্যাগ জ্ঞানীদিগেরই কর্ত্তব্য। অন্তঃপঞ্চমকারসাধনপ্রকার যথা।—কুলার্ণবে কথিত আছে, অন্তর্যাগস্থলে কুণ্ডলিনীশক্তিই সুরা, পরমশিবই মাংস, স্বয়ং ভৈরব তাহার ভোক্তা, যে সময় শিবশক্তির যোগ হয়, সেই সময় মোক্ষমূল আনন্দপ্রকাশ হইয়া থাকে। আনন্দই ব্রহ্মের স্বরূপ। এই আনন্দ সাধকের দেহেই অবস্থান করিতেছে। সুরা ইহার ব্যঞ্জক, এই নিমিত্ত যোগীরা সুরাপান করিয়া থাকেন। যিনি স্বয়ম্ভূলিঙ্গ, বাণলিঙ্গ, ইতরলিঙ্গ এই লিঙ্গত্রয়ের বিষয় অবগত আছেন, যিনি ষট্‌চক্রভেদ করিতে সমর্থ, যিনি পীঠস্থান সমুদায় অতিক্রমপূর্ব্বক মহাপদ্মবনে বিহার করিতে পারেন, যিনি মূলাধার হইতে ব্রহ্মরন্ধ্র পর্য্যন্ত পুনঃপুনঃ গমন করিয়া চিন্ময় পরশিবের সহিত কুণ্ডলিনীশক্তির সামরস্য সম্পাদন-পূর্ব্বক সহস্রদলকমলমধ্যগত চন্দ্রমণ্ডল হইতে পীযূষধারা পান করেন, তাঁহারই মধুপান করা হয়। অপরে যে দ্রব্য আনিয়া পান করে, তাহা মদ্যপান। যে যোগী জ্ঞানরূপ খড়্গদ্বারা পুণ্য ও পাপরূপ পশু বলিদানপূর্ব্বক পরম-ব্রহ্মে চিত্তলয় করেন, তাঁহারই মাংসভক্ষণ করা হয়। অথবা যে ব্যক্তি মনঃপ্রভৃতি সমুদায় ইন্দ্রিয়গণকে সংযমপূর্ব্বক আত্মাতে যোজনা করেন, তিনিই মাংসাশী। অপর ব্যক্তিকে প্রাণিঘাতক বলা যায়। যিনি পরশক্তির সহিত পর-শিবের সংযোগ করিয়া আনন্দপূর্ণ হয়েন, তিনিই মুক্ত। তাঁহারই মৈথুন করা হয়, যাহারা মৈথুনের নিমিত্ত শক্তি আনয়ন করে, তাহাদিগকে স্ত্রীসেবক বলা যায়॥

অনন্তর কুমারীপূজা কথিত হইতেছে। জ্ঞানার্ণবে কথিত আছে, কুমারীপূজাব্যতিরেকে পূজাহোমপ্রভৃতির সম্পূর্ণ ফল হয় না। কুমারীপূজা করিলে পূজাহোমপ্রভৃতির সম্পূর্ণ ফল হইয়া থাকে। এমন কি, কুমারীপূজাদ্বারা কোটিগুণ ফললাভ হয়। কুমারীকে একটি পুষ্পদান করিলে সুমেরুসদৃশ পুষ্পদানের ফল হয়। যিনি কুমারীকে ভোজন করান,

তত্র কুমারীনির্ণয়ো যামলে।—একবর্ষা ভবেৎ সন্ধ্যা দ্বিবর্ষা সা সরস্বতী। ত্রিবর্ষা চ ত্রিধামূর্ত্তিশ্চতুর্ব্বর্ষা চ কালিকা। সুভগা পঞ্চবর্ষা তু ষড়্‌বর্ষা তু উমা ভবেৎ। সপ্তভির্ম্মালিনী সাক্ষাদষ্টবর্ষা তু কুব্জিকা। নবভিঃ কালসন্দর্ভা দশভিশ্চাপরাজিতা। একাদশে চ রুদ্রাণী দ্বাদশাব্দে তু ভৈরবী। ত্রয়োদশে মহালক্ষ্মীর্দ্বিসপ্তা পীঠনায়িকা। ক্ষেত্রজ্ঞা পঞ্চদশভিঃ ষোড়শে চাম্বিকা স্মৃতা। এবং ক্রমেণ সংপূজ্য যাবৎ পুষ্পং ন বিদ্যতে। প্রতিপদাদিপূর্ণান্তং বৃদ্ধিভেদেন পূজয়েৎ। মহাপর্ব্বসু সর্ব্বেষু বিশেষাচ্চ পবিত্রকে। মহানবম্যাং দেবেশি কুমারীং চ প্রপূজয়েৎ। তত্র পূজাক্রমঃ। কুমারীমানীয় ঐঁকারেণ জলং তত্তন্নাম্না দেবীবুদ্ধ্যা দদ্যাৎ। হ্রীঁকারেণ তথা পাদ্যং শ্রীঁকারেণ চার্ঘ্যং হুঁবীজেন চন্দনং ঐঁকারেণ পুষ্পাণি হসৌঃ মন্ত্রেণ ধূপদীপৌ দদ্যাৎ। ততঃ ষড়ঙ্গেন পূজয়েৎ। তদ্‌যথা ঐঁ হ্রীঁ শ্রীঁ ক্রীঁ হসৌঃ কুলকুমারিকে হৃদয়ায় নমঃ। হৈঁ বৈঁ দ্রৈঁ শ্রীঁ হ্রীঁ ঐঁ স্বাহা শিরসে স্বাহা। ওঁ হ্রীঁ শিখায়ৈ বষট্‌। ঐঁ বাগীশ্বরি কবচায় হুঁ। ঐঁ কুলেশ্বরি নেত্রত্রয়ায় বৌষট্‌। হ্রীঁ অস্ত্রায় ফট্‌। তত ঐঁ সিদ্ধজয়ায় পূর্ব্ববক্ত্রায় নমঃ। ঐঁ জয়ায় উত্তরবক্ত্রায় নমঃ। ঐঁ হ্রীঁ শ্রীঁ কুব্জিকে পশ্চিমবক্ত্রায় নমঃ। ঐঁ কালিকে দক্ষবক্ত্রায় নমঃ। বাগ্‌ভবেন পুরক্ষোভং মায়াবীজে গুণাষ্টকং। শ্রিয়ো বীজে শ্রিয়া লাভঃ হুঁবীজেনারিসংক্ষয়ঃ। ভৈরবেণ চ বীজেন খগত্বমমরাদিভিঃ। কুমারিকা ত্বহং নাথ সদা ত্বং হি কুমারিকা। অষ্টোত্তরশতং বাপি একাং বাপি প্রপূজয়েৎ। পূজিতাঃ প্রতিপূজ্যন্তে নির্দহন্ত্যবমা-

তাঁহার ত্রিলোকস্থ লোককে ভোজন করান হয়। কুমারীনির্ণয় যথা যামলে।—একবর্ষীয়া কন্যার নাম সন্ধ্যা, দ্বিবর্ষীয়া কন্যার নাম সরস্বতী, ত্রিবর্ষীয়া কন্যার নাম ত্রিধামূর্ত্তি, চতুর্ব্বর্ষীয়া কন্যার নাম কালিকা, পঞ্চবর্ষীয়া কন্যার নাম সুভগা, ষড়্‌বর্ষীয়া কন্যার নাম উমা, সপ্তবর্ষীয়া কন্যার নাম মালিনী, অষ্টবর্ষীয়া কন্যার নাম কুব্জিকা, নববর্ষীয়া কন্যার নাম কালসন্দর্ভা, দশবর্ষীয়া কন্যার নাম অপরাজিতা, একাদশবর্ষীয়া কন্যার নাম রুদ্রাণী, দ্বাদশবর্ষীয়া কন্যার নাম ভৈরবী, ত্রয়োদশবর্ষীয়া কন্যার নাম মহালক্ষ্মী, চতুর্দ্দশবর্ষীয়া কন্যার নাম পীঠনায়িকা, পঞ্চদশবর্ষীয়া কন্যার নাম ক্ষেত্রজ্ঞা, ষোড়শবর্ষীয়া কন্যার নাম অম্বিকা। কন্যা যে পর্য্যন্ত পুষ্পবতী না হয়, সেই পর্য্যন্ত তাহাকে এই ক্রম অনুসারে কুমারীপূজা করিতে হইবে। প্রতিপৎ তিথি অবধি পূর্ণিমাপর্য্যন্ত তিথিবৃদ্ধির অনুরূপ বয়োবৃদ্ধি অনুসারে সন্ধ্যাপ্রভৃতি পঞ্চদশ কুমারীর পূজা করিবে। দেবেশি! মহাপর্ব্বদিবসে, পবিত্রদিবসে, মহানবমীতে কুমারীপূজা করিবে। পূজাক্রম যথা।—কুমারীকে আনয়নপূর্ব্বক ঐঁ এই বীজপাঠ করিয়া সন্ধ্যাপ্রভৃতি নাম উচ্চারণপূর্ব্বক দেবীবোধে জলপ্রদান করিবে; পরে হ্রীঁ বীজদ্বারা পাদ্য, শ্রীঁ বীজদ্বারা অর্ঘ্য, হুঁ বীজদ্বারা চন্দন, ঐঁ বীজদ্বারা পুষ্প এবং হসৌঃ বীজদ্বারা ধূপদীপাদি প্রদান করিবে। অনন্তর ঐঁ হ্রীঁ শ্রীঁ ইত্যাদিমন্ত্রে ষড়ঙ্গপূজা করিতে হইবে। পরে ঐঁ সিদ্ধজয়ায় ইত্যাদিমন্ত্রে পূর্ব্বমুখাদির পূজা করিবে। ঐঁ বীজদ্বারা পূজা করিলে পুরক্ষোভ হয়। মায়াবীজদ্বারা পূজা করিলে আটগুণ ফললাভ করিতে পারা যায়। শ্রীঁ এই বীজদ্বারা পূজা করিলে লক্ষ্মীলাভ হয়। হুঁ বীজদ্বারা পূজা করিলে শত্রুক্ষয় হইয়া থাকে। হসৌঃ বীজদ্বারা পূজা করিলে দেবগণের সহিত আকাশপথে গমন করিবার সামর্থ্য-

নিতাঃ। কুমারী যোগিনী সাক্ষাৎ কুমারী পরদেবতা। অসুরা দুষ্টনাগাশ্চ যে যে দুষ্টগ্রহা অপি। ভূতবেতালগন্ধর্ব্বা ডাকিনীযক্ষরাক্ষসাঃ। যাশ্চান্যা দেবতাঃ সর্ব্বাঃ ভূর্ভুবঃ স্বশ্চ ভৈরবাঃ। পৃথিব্যাদীনি সর্ব্বাণি ব্রহ্মাণ্ডং সচরাচরং। ব্রহ্মা বিষ্ণুশ্চ রুদ্রশ্চ ঈশ্বরশ্চ সদাশিবঃ। তে তুষ্টাঃ সর্ব্বতুষ্টাশ্চ যস্তু কন্যাং প্রপূজয়েৎ। বিধিযুক্তং কুমারীস্তু ভোজয়েচ্চৈব ভৈরবি। পাদ্যমর্ঘ্যং তথা ধূপং কুঙ্কুমং চন্দনং শুভং। ভক্তিভাবেন সংপূজ্য কুমারীভ্যো নিবেদয়েৎ। প্রদক্ষিণত্রয়ং কুর্য্যাদাদৌ মধ্যে তথান্ততঃ। পশ্চাচ্চ দক্ষিণা দেয়া রজতং স্বর্ণমৌক্তিকৈঃ। দক্ষিণাঞ্চ কুমারীভ্যো দদ্যাৎ প্রক্রমতস্তথা। বিবাহয়েৎ স্বয়ং কন্যাং ব্রহ্মহত্যাং ব্যাপোহতি। গোহত্যা স্ত্রীহত্যা চ সর্ব্বং পাপং বিনশ্যতি। যো যচ্চ পুণ্যকালে তু কন্যাদানং প্রকল্পয়েৎ। ভুক্তিমুক্তিফলং তস্য সৌভাগ্যং সর্ব্বসম্পদঃ। রুদ্রলোকে বসেন্নিত্যং ত্রিনেত্রো ভগবান্ হরঃ। তীর্থকোটিসহস্রাণি অশ্বমেধশতানি চ। তৎফলং লভতে মর্ত্ত্যো যস্তু কন্যাং বিবাহয়েৎ। বালুকাসাগরং জ্ঞেয়ং তাবদব্দসহস্রকং। একৈকং কুলমুদ্ধৃত্য রুদ্রলোকে মহীয়তে। কন্যাদানস্তু তত্তদ্দেবতাপ্রীতয়ে ইতি সম্প্রদায়বিদঃ। বস্তুতস্তু তত্তদ্বর্ষীয়ায়াঃ কন্যায়াস্তত্তদ্বুদ্ধ্যা শিবরূপত্বং সম্প্রদানীয়েতি বিভাব্য দদ্যাদিতি রহস্যার্থঃ॥

অথ যোগপ্রক্রিয়া। গৌতমীয়ে। গৌতম-উবাচ। দেবর্ষে যোগযুক্তাত্মন্ যোগানু-

---

লাভ হয়। নাথ! আমিই কুমারী, তুমিও কুমারী, অর্থাৎ সমুদায় কুমারীই তোমার ও আমার অংশ। অষ্টোত্তরশত কুমারী, অথবা একটি কুমারীর পূজা করা কর্ত্তব্য। যাঁহারা কুমারীর পূজা করেন, তাঁহারা সর্ব্বত্র পূজিত হয়েন। কুমারীকে অবজ্ঞা করিলে তিনি সবংশে ধ্বংস করিয়া ফেলেন। কুমারীই সাক্ষাৎ যোগিনী, কুমারীই সাক্ষাৎ পরম-দেবতা। কুমারীপূজা করিলে তদ্দ্বারা অসুরগণ, দুষ্টনাগগণ, দুষ্টগ্রহগণ, ভূতগণ, বেতালগণ, গন্ধর্ব্বগণ, ডাকিনীগণ, যক্ষগণ, রাক্ষসগণ, সমুদায় দেবগণ, ভূলোক, ভুবর্লোক, স্বর্লোক, ভৈরবগণ, পৃথিবীপ্রভৃতি সমুদায় চরাচর ব্রহ্মাণ্ড, ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র, ঈশ্বর, সদাশিব, সকলেই সর্ব্বতোভাবে পরিতুষ্ট হয়েন। অতএব ভৈরবি! কুমারীকে যথাবিধানে ভোজন করাইবে। ভক্তিভাবে কুমারীর পূজা করিয়া পাদ্য, অর্ঘ্য, ধূপ, কুঙ্কুম, চন্দনপ্রভৃতি নিবেদন করিবে। প্রথমে, মধ্যে এবং শেষে তিনবার ঐ কুমারীকে প্রদক্ষিণ করিবে। অনন্তর সুবর্ণ, রৌপ্য অথবা মুক্তা কুমারীকে দক্ষিণা প্রদান করিবে। যিনি কন্যার বিবাহ দিয়াছেন, তাঁহার ব্রহ্মহত্যা, গোহত্যা, স্ত্রীহত্যাপ্রভৃতির সমুদায় পাপধ্বংস হয়। যে ব্যক্তি পুণ্যকালে কন্যাদান করেন, তাঁহার সমুদায় ভোগমোক্ষ ও সর্ব্ববিধ সৌভাগ্যসম্পত্তিলাভ হইয়া থাকে। যে ব্যক্তি কন্যার বিবাহ দেন, তিনি ত্রিনেত্র ও ভগবান্ মহাদেবের সমকক্ষ হইয়া নিয়ত রুদ্রলোকে বাস করেন। যিনি কন্যার বিবাহ দেন, তিনি সহস্রকোটি তীর্থের ও শত অশ্বমেধের ফললাভ করেন। যিনি কন্যার বিবাহ দেন, তিনি এক এককুল উদ্ধার করিয়া সমুদ্রে যতগুলি বালুকা আছে, তত সহস্রবৎসর রুদ্রলোকে পূজিত হইয়া থাকেন। সাম্প্রদায়িকেরা বলিয়া থাকেন, এই কন্যাদান তত্তদ্দেবতার প্রীতির উদ্দেশে করিতে হইবে। বস্তুতঃ তত্তদ্বর্ষীয়া কন্যাকে সন্ধ্যাপ্রভৃতি দেবমূর্ত্তি ভাবনাপূর্ব্বক জামাতাকে তত্তৎশিবরূপ ভাবনা করিয়া সম্প্রদান করিতে হইবে। ইহাই রহস্য অর্থ॥

অনন্তর যোগপ্রক্রিয়া কথিত হইতেছে। গৌতমীয়তন্ত্রে গৌতম কহিলেন, দেবর্ষে! আপনি সর্ব্বদা যোগযুক্ত,

তত্ত্বদর্শক। সাংখ্যযোগবিশেষজ্ঞ কর্ম্মযোগনিষেবক। বিনা যোগং ন সিদ্ধ্যেত্তু কুণ্ডলীচংক্রমঃ প্রভো। মূলপদ্মে কুণ্ডলিনী যাবন্নিদ্রায়িতা প্রভো। তাবৎ কিঞ্চিন্ন সিদ্ধ্যেত যন্ত্রমন্ত্রার্চ্চনাদিকং। জাগর্ত্তি যদি সা দেবী বহুভিঃ পুণ্যসঞ্চয়ৈঃ। তদা প্রসাদমায়ান্তি যন্ত্রমন্ত্রার্চ্চনাদয়ঃ। শিববদ্বিহরেল্লোকেষ্বষ্টৈশ্বর্য্যসমন্বিতঃ। যোগযোগাদ্ভবেন্মুক্তির্মন্ত্রসিদ্ধিরখণ্ডিতা। সিদ্ধে মনৌ পরাবাপ্তিরিতি শাস্ত্রার্থনির্ণয়ঃ। তস্মাৎ কার্য্যং পরং যোগং কথয়স্ব মুনীশ্বর। মুক্তাত্মা যেন বিহরেৎ স্বর্গে মর্ত্ত্যে রসাতলে। জীবন্মুক্তশ্চ দেহান্তে নির্ব্বাণপদমাপ্নুয়াৎ॥ নারদ-উবাচ। কথয়ামি তব স্নেহাৎ যোগং যোগ্যোঽসি গৌতম। সংসারোত্তারণে যুক্তির্যোগশব্দেন কথ্যতে। ঐক্যং জীবাত্মনোরাহুর্যোগং যোগবিশারদাঃ। তব স্নেহাৎ সমাখ্যাতা যোগবিঘ্নকরাস্ত্বিমে। কামক্রোধলোভমোহমদমাৎসর্য্যসংজ্ঞকাঃ। যোগাঙ্গৈরেভির্নির্জ্জিত্য যোগিনো যোগমাপ্নুয়ুঃ। যমনিয়মাবাসনপ্রাণায়ামৌ ততঃপরং। প্রত্যাহারং ধারণাখ্যং ধ্যানং সার্দ্ধং সমাধিনা। অষ্টাঙ্গান্যাহুরেতানি যোগিনো যোগসাধনে। অহিংসা সত্যমস্তেয়ং ব্রহ্মচর্য্যং দয়ার্জ্জবং। ক্ষমা ধৃতির্মিতাহারঃ শৌচং চেতি যমা দশ। তপঃ সন্তোষ আস্তিক্যং দানং দেবস্য পূজনং। সিদ্ধান্তশ্রবণঞ্চৈব হ্রীর্ম্মতিশ্চ জপো হুতং। দশৈতে নিয়মাঃ প্রোক্তা যোগশাস্ত্রবিশারদৈঃ। আসনানি পূর্ব্বোক্তানি।

---

আপনি সর্ব্বদাই যোগানুভবপ্রদর্শন করিয়া থাকেন, আপনি সাঙ্খ্যযোগের বিশেষ বিবরণ অবগত আছেন, আপনি সর্ব্বদা কর্ম্মযোগেরও অনুষ্ঠান করেন। প্রভো! যোগব্যতিরেকে কুণ্ডলিনীর গমনাগমন সিদ্ধ হয় না। যে পর্য্যন্ত কুণ্ডলিনী মূলাধারে নিদ্রিতা থাকেন, সে পর্য্যন্ত যন্ত্রমন্ত্র পূজাপ্রভৃতি কিছুই সিদ্ধ হয় না। বহুপুণ্যফলে যদি সেই কুণ্ডলিনীশক্তি জাগরিতা হয়েন, তাহাহইলে যন্ত্রমন্ত্র পূজাপ্রভৃতি সমুদায়ই সফল হয়। যে সাধকের কুণ্ডলিনী জাগরিতা হইয়াছেন, তিনি অষ্টৈশ্বর্য্যসমন্বিত হইয়া শিবের ন্যায় সমুদায়লোকে বিহার করেন। যোগাভ্যাসদ্বারা সম্পূর্ণরূপে মন্ত্রসিদ্ধি ও মুক্তিলাভ হইয়া থাকে। সমুদায়শাস্ত্রে আছে, মন্ত্রসিদ্ধি হইলে পরমপুরুষার্থ লাভ হয়। দেবর্ষে! এ স্থলে কোন্ যোগ অনুষ্ঠান করিতে হইবে, আপনি বলুন। কিরূপ যোগ অনুষ্ঠান করিলে মুক্ত হইয়া স্বর্গ, মর্ত্ত্য ও পাতালে বিহার করিতে পারা যায়? কোন্ যোগদ্বারা সাধক জীবন্মুক্ত হইয়া দেহাবসানে নির্ব্বাণপদলাভ করিতে পারেন? নারদ কহিলেন, গৌতম! তুমি যোগাভ্যাস করিবার যোগ্যপাত্র; আমি তোমার প্রতি স্নেহনিবন্ধন যোগ বলিতেছি, শ্রবণ কর। সংসার-সাগর হইতে উদ্ধারবিষয়ে যে যুক্তি, তাহাই যোগশব্দে অভিহিত হইয়া থাকে। যোগবিশারদ ব্যক্তিরা বলিয়া থাকেন, জীবাত্মা ও পরমাত্মার যে ঐক্য, তাহাকেই যোগ বলা যায়। যাহাদ্বারা যোগের বিঘ্ন হয়, তাহা স্নেহনিবন্ধন তোমাকে বলিতেছি। কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ, মাৎসর্য্য এই গুলিই যোগের বিঘ্নকারী। যোগীরা যোগাঙ্গদ্বারা এই সমুদায় বিঘ্ননিরাসপূর্ব্বক যোগসিদ্ধি লাভ করেন। যোগীরা বলিয়া থাকেন, যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধারণা, ধ্যান ও সমাধি এই আটটী অঙ্গ। অহিংসা, সত্য, অস্তেয়, ব্রহ্মচর্য্য, দয়া, ঋজুতা, ক্ষমা, ধৃতি, মিতাহার ও শৌচ এই দশটিকে যম বলা যায়। তপস্যা, সন্তোষ, আস্তিকতা, দান, দেবপূজা, সিদ্ধান্তবাক্যশ্রবণ, হ্রী, মতি, জপ ও হোম যোগশাস্ত্রবিশারদ ব্যক্তিরা এই দশটিকে

ইড়য়াকর্ষয়েদ্বায়ুং বাহ্যং ষোড়শমাত্রয়া। ধারয়েৎ পূরিতং যোগী চতুঃষষ্ট্যা চ মাত্রয়া। সুষুম্নামধ্যগং সম্যক্ দ্বাত্রিংশন্মাত্রয়া শনৈঃ। নাড্যা পিঙ্গলয়া চৈনং রেচয়েদ্‌যোগবিত্তমঃ। প্রাণায়ামমিদং প্রাহুর্যোগশাস্ত্রবিশারদাঃ। ভূয়োভূয়ঃ ক্রমাত্তস্য ব্যত্যাসেন সমাচরেৎ। মাত্রাবৃদ্ধিঃ ক্রমেণৈব সম্যগ্ দ্বাদশ ষোড়শ। জপধ্যানাদিভির্যুক্তং সগর্ভং তং বিদুর্বুধাঃ। তদপেতং নিগর্ভঞ্চ প্রাণায়ামং পরং বিদুঃ। ক্রমাদস্য ততঃ পুংসো দেহে স্বেদোদ্গমোঽধমঃ। মধ্যমঃ কম্পসংযুক্তো ভূমিত্যাগঃ পরো মতঃ। উত্তমস্য গুণাবাপ্তির্যাবচ্ছীলনমিষ্যতে। ইন্দ্রিয়াণাং বিচরতাং বিষয়েষু নিরর্গলং। বলাদাহরণং তেভ্যঃ প্রত্যাহারো বিধীয়তে। অঙ্গুষ্ঠগুল্ফজানূরুসীমনীলিঙ্গনাভিষু। হৃদ্‌গ্রীবাকণ্ঠদেশেষু লম্বিকায়াং তথা নসি। ভ্রূমধ্যে মস্তকে মূর্দ্ধ্নি দ্বাদশান্তে যথাবিধি। ধারণং প্রাণমরুতো ধারণেতি নিগদ্যতে। সমাহিতেন মনসা চৈতন্যান্তরবর্ত্তিনা। আত্মন্যভীষ্টদেবানাং ধ্যানং ধ্যানমিহোচ্যতে। সমত্বভাবনা নিত্যং জীবাত্মপরমাত্মনোঃ। সমাধিমাহুর্ম্মুনয়ঃ প্রোক্তমষ্টাঙ্গলক্ষণং। ইত্যাদি কথিতং বিপ্র কামাদিষট্‌কনাশনং। ইদানীং কথয়ে তেঽহং মন্ত্রযোগমনুত্তমং। বিশ্বং শরীরমিত্যুক্তং পঞ্চভূতাত্ম ন ন। চন্দ্রসূর্য্যাগ্নিতেজোভির্জীবব্রহ্মৈক্যরূপকং। তিস্রঃ কোট্যস্তদর্দ্ধেন

---

নিয়ম বলিয়া থাকেন। আসনের বিষয় পূর্ব্বেই বলা হইয়াছে। এক্ষণে প্রাণায়াম কথিত হইতেছে। ষোলবার জপ করিতে করিতে ইড়ানাড়ীদ্বারা বহিঃস্থিত বায়ু আকর্ষণ করিবে। পরে ঐ বায়ু সুষুম্নামধ্যে ধারণপূর্ব্বক চতুঃষষ্টিবার জপ করিবে। পরে যোগী পিঙ্গলানাড়ীদ্বারা ঐ বায়ুপরিত্যাগ করিতে করিতে দ্বাত্রিংশদ্বার জপ করিবেন। যোগবিশারদ ব্যক্তিরা ইহাকেই প্রাণায়াম বলেন। পুনঃপুনঃ এই পূরকরেচকের পরিবর্ত্তিত করিতে হইবে। অর্থাৎ প্রথমতঃ ইড়াদ্বারা পূরক করিয়া পিঙ্গলাদ্বারা রেচক করিবে। তৎপরে পিঙ্গলাদ্বারা পূরণ করিয়া ইড়াদ্বারা রেচক করিতে হইবে। অনন্তর ক্রমশঃ অভ্যাসদ্বারা দ্বাদশ বা ষোড়শমাত্রা বৃদ্ধি করিবে। এই প্রাণায়ামে জপধ্যানপ্রভৃতি আছে বলিয়া ইহাকে সগর্ভ প্রাণায়াম বলা যায়। যাহাতে জপধ্যানপ্রভৃতি নাই, তাহাকে নিগর্ভ প্রাণায়াম বলিয়া থাকে। এই প্রাণায়াম অভ্যাস করিতে করিতে ঘর্ম্মোদ্গম হয়। ইহা অধমসিদ্ধির লক্ষণ। মধ্যমসিদ্ধিকালে শরীর কম্পিত হইতে থাকে। অনন্তর যখন ভূমিত্যাগ করিয়া শূন্যে উত্থিত হয়, তখন তাহাকে উত্তমসিদ্ধি বলা যায়। যে পর্য্যন্ত এই উত্তমসিদ্ধি লাভ না হয়, সেই পর্য্যন্ত প্রাণায়াম অভ্যাস করিতে হইবে। ইন্দ্রিয়গণ নিরর্গলরূপে বিষয়সমূহে বিচরণ করিতেছে। বিষয় হইতে ইন্দ্রিয়গণের যে বলপূর্ব্বক আকর্ষণ, তাহার নাম প্রত্যাহার। অঙ্গুষ্ঠ, গুল্ফ, জানু, ঊরু, সীমনী, লিঙ্গ, নাভি, হৃদয়, গ্রীবা, কণ্ঠ, লম্বিকা ও নাসিকা এই দ্বাদশ বায়ুধারণ করিয়া পশ্চাৎ ভ্রূমধ্যে, মস্তকে এবং সহস্রারে যথাবিধানে বায়ুধারণ করিবে। এইরূপ প্রাণবায়ুধারণের নাম ধারণা। চৈতন্যান্তর্বর্ত্তী মনকে আত্মাতে সমাহিত রাখিয়া ইষ্টদেবতার যে ধ্যান, তাহাকেই ধ্যান বলা যায়। মুনিগণ বলিয়া থাকেন, জীবাত্মা ও পরমাত্মার যে একত্বচিন্তা, তাহার নাম সমাধি। এই আমি তোমার নিকট অষ্টাঙ্গলক্ষণ কহিলাম। এই অষ্টাঙ্গদ্বারা কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ, মাৎসর্য্য সমুদায় বিনষ্ট হয়। মুনে! এক্ষণে তোমার নিকট মন্ত্রযোগ বলিতেছি, এই পঞ্চভূতময় শরীর ক্ষুদ্র ব্রহ্মাণ্ডশব্দে অভি-

শরীরে নাড়য়ো মতাঃ। তাসু মুখ্যা দশ প্রোক্তাস্তাসু তিস্রো ব্যবস্থিতাঃ। প্রধানমেরুদণ্ডেঽত্র চন্দ্রসূর্য্যাগ্নিরূপিণী। ইড়া বামে স্থিতা নাড়ী শুক্লা তু চন্দ্ররূপিণী। শক্তিরূপা চ সা নাড়ী সাক্ষাদমৃতবিগ্রহা। দক্ষিণে পিঙ্গলাখ্যা তু পুংরূপা সূর্য্যবিগ্রহা। দাড়িমীকুসুমপ্রখ্যা বিষাখ্যা মুনিভিঃ স্মৃতা। মেরুমধ্যে স্থিতা যা তু মূলাদারন্ধ্রবিগ্রহা। সর্ব্বতেজোময়ী সা তু সুষুম্না বহুরূপিণী। তস্যা মধ্যে বিচিত্রাখ্যা অমৃতস্রাবিণী শুভা। সর্ব্বদেবময়ী সা তু যোগিনাং হৃদয়ঙ্গমা। বিসর্গাদ্বিন্দুপর্য্যন্তমেতত্তিষ্ঠতি তত্ত্বতঃ। মূলাধারে ত্রিকোণাখ্যে ইচ্ছাজ্ঞানক্রিয়াত্মিকাঃ। মধ্যে স্বয়ম্ভুলিঙ্গন্তু কোটিসূর্য্যসমপ্রভং। তদূর্দ্ধে কামবীজন্তু কলসান্তীন্দুনাদকং। তদূর্দ্ধে তু শিখাকারা কুণ্ডলী ব্রহ্মবিগ্রহা। তদ্বাহ্যে হেমবর্ণাভং বসবর্ণং চতুর্দ্দলং। দ্রুতহেমসমপ্রখ্যং পদ্মং তত্র বিভাবয়েৎ। তদূর্দ্ধেঽগ্নিসমপ্রখ্যং ষড়্দলং হীরকপ্রভং। বাদিলান্তষড়্বর্ণেন যুক্তাধিষ্ঠানসংজ্ঞকং। মূলমাধারষট্কানাং মূলাধারং ততো বিদুঃ। স্বশব্দেন পরং লিঙ্গং স্বাধিষ্ঠানং ততো বিদুঃ। তদূর্দ্ধে নাভিদেশে তু মণিপূরং মহৎপ্রভং। মেঘাভং বিদ্যুতাভঞ্চ বহুতেজোময়ন্ততঃ। তৎপদ্মং মণিবদ্ভিন্নং মণিপূরং তথোচ্যতে। দশভিশ্চ দলৈর্যুক্তং ডাদিফান্তাক্ষরান্বিতং। শিবেনাধিষ্ঠিতং পদ্মং বিশ্ব-

---

হিত হইয়া থাকে। চন্দ্র, সূর্য্য ও অগ্নির তেজোদ্বারা জীবব্রহ্মের ঐক্য সম্পাদিত হয়। এই শরীরে সার্দ্ধত্রিকোটি নাড়ী আছে। তাহার মধ্যে দশটি নাড়ী প্রধান। তন্মধ্যেও তিনটি নাড়ী প্রধানতম বলিয়া কীর্ত্তিত হইয়া থাকে। চন্দ্র, সূর্য্য ও অগ্নিরূপিণী এই তিন নাড়ী প্রধান মেরুদণ্ড আশ্রয়পূর্ব্বক অবস্থান করিতেছে। যে নাড়ী বামভাগে অবস্থান করিতেছে, তাহা চন্দ্ররূপিণী, শুক্লবর্ণা, শক্তিরূপা ও অমৃতময়ী ; ইহার নাম ইড়া। যে নাড়ী দক্ষিণদিকে অবস্থান করিতেছে, তাহা সূর্য্যরূপিণী, দাড়িমকুসুমবর্ণা, পুরুষরূপা ও বিষময়ী, ইহাকে পিঙ্গলানাড়ী বলা যায়। যে নাড়ী মূলাধার হইতে আরম্ভ করিয়া মেরুদণ্ডমধ্য দিয়া ব্রহ্মরন্ধ্রে গমন করিয়াছে, তাহার নাম সুষুম্না। এই নাড়ী সর্ব্বতেজোরূপিণী ও বহুরূপিণী। এই সুষুম্নানাড়ীর মধ্যে বিচিত্রানামে এক নাড়ী আছে। এই নাড়ী অমৃতস্রাবিণী ও সর্ব্বদেবময়ী ; যোগীগণই ইহা হৃদয়ঙ্গম করিয়া থাকেন। এই বিচিত্রানাড়ী বিসর্গস্থান হইতে আরম্ভ করিয়া বিন্দুস্থানপর্য্যন্ত ব্যাপিয়া রহিয়াছে। মূলাধারপদ্মে একটি ত্রিকোণ আছে, ইহার তিনদিকে ইচ্ছাশক্তি, ক্রিয়াশক্তি ও জ্ঞানশক্তি। এই ত্রিকোণের মধ্যস্থলে কোটিসূর্য্যসমদর্শন স্বয়ম্ভুলিঙ্গ অবস্থান করিতেছেন। এই ত্রিকোণের উর্দ্ধদেশে ক্লীঁ এই কামবীজ রহিয়াছে। স্বয়ম্ভুলিঙ্গের উর্দ্ধদেশে অগ্নিশিখাকারা ব্রহ্মরূপিণী কুণ্ডলিনীশক্তি অবস্থান করিতেছেন। ইহার বহির্দ্দেশে চতুর্দ্দলে ব, শ, ষ, স, এই বর্ণচতুষ্টয় রহিয়াছে, এই পদ্ম গলিতসুবর্ণের ন্যায় সমবর্ণ ভাবনা করিবে। এই মূলচক্রের উর্দ্ধদেশে অগ্নির ন্যায় তেজঃসম্পন্ন, হীরকের ন্যায় নির্ম্মল ষড়দলপদ্ম রহিয়াছে। ইহার নাম অধিষ্ঠানচক্র। ব, ভ, ম, য, র, ল, এই ছয়টি বর্ণ ষড়দলে রহিয়াছে। চতুর্দ্দলপদ্ম আধারষট্কের মূল বলিয়া উহা মূলাধারশব্দে অভিহিত হইয়া থাকে। স্বশব্দে পরলিঙ্গ ; তাহার উপরি অধিষ্ঠান বলিয়া দ্বিতীয়চক্রের নাম স্বাধিষ্ঠানচক্র। ইহার উর্দ্ধ নাভিদেশে মণিপূরনামে অতীব প্রভাসম্পন্ন দশদলপদ্ম রহিয়াছে। ইহার বর্ণ মেঘের ন্যায় ও বিদ্যুতের ন্যায়, ইহা বহুবিধ তেজোময়। এই পদ্ম মণির ন্যায় ভিন্নবর্ণ হইয়াছে বলিয়া ইহার নাম মণিপূর। এই পদ্মের দশদলে ড,

লোকৈককারণং। তদূর্দ্ধেহনাহতং পদ্মমুদ্যদাদিত্যসন্নিভং। কাদিঠান্তাক্ষরৈরর্কপত্রৈশ্চ সমধিষ্ঠিতং। তন্মধ্যে বাণলিঙ্গন্তু সূর্য্যাযুতসমপ্রভং। শব্দব্রহ্মময়ং শব্দোহনাহতস্তত্র দৃশ্যতে। অনাহতাখ্যং পদ্মং তৎ মুনিভিঃ পরিকীর্ত্ত্যতে। আনন্দসদনং তত্তু পুরুষাধিষ্ঠিতং পরং। তদূর্দ্ধন্তু বিশুদ্ধাখ্যং দলং ষোড়শপঙ্কজং। স্বরৈঃ ষোড়শকৈর্যুক্তং ধূম্রবর্ণৈর্মহৎপ্রভং। বিশুদ্ধিং তনুতে যস্মাজ্জীবস্য হংসলোচনং। বিশুদ্ধং পদ্মমাখ্যাতং আকাশাখ্যং মহৎ পরং। আজ্ঞাচক্রং তদূর্দ্ধে তু আত্মনাধিষ্ঠিতং পরং। আজ্ঞাসংক্রমণং তত্র গুরোরাজ্ঞেতি কীর্ত্তিতং। কৈলাসাখ্যং তদূর্দ্ধে তু বোধনীস্তু তদূর্দ্ধতঃ। এবঞ্চ শিবচক্রাণি প্রোক্তানি তব সুব্রত। সহস্রারাম্বুজং বিন্দুস্থানং তদূর্দ্ধমীরিতং। ইত্যেতৎ কথিতং সর্ব্বং যোগমার্গমনুত্তমং। আদৌ পূরকযোগেন স্বাধারে যোজয়েন্মনঃ। গুদমেঢ্রান্তরে শক্তিং তামাকুঞ্চ্য প্রবুদ্ধয়েৎ। লিঙ্গভেদক্রমেণৈব বিন্দুচক্রন্তু প্রাপয়েৎ। শম্ভুনা তাং পরাং শক্তিমেকীভাবং বিচিন্তয়েৎ। তত্রোত্থিতামৃতরসং দ্রুতলাক্ষারসোপমং। পায়য়িত্বা চ তাং শক্তিং কৃষ্ণাখ্যাং যোগসিদ্ধিদাং। ষট্‌চক্রদেবতাস্তত্র সন্তর্প্যামৃতধারয়া। আনয়েত্তেন মার্গেণ মূলাধারং ততঃ সুধীঃ। এবমভ্যস্য-

ঢ, ণ, ত, থ, দ, ধ, ন, প, ফ এই দশটি বর্ণ রহিয়াছে। এই পদ্ম শিবের অধিষ্ঠান; সুতরাং ইহা বিশ্বের কারণ। এই মণিপুরের ঊর্দ্ধে হৃদয়মধ্যে উদ্যৎপ্রভাকরসদৃশ অনাহতপদ্ম রহিয়াছে। এই পদ্মের দ্বাদশদলে ক অবধি ঠপর্য্যন্ত দ্বাদশবর্ণ বিরাজিত আছে। এই পদ্মের মধ্যে দশসহস্র দিবাকরসদৃশ তেজঃসম্পন্ন বাণলিঙ্গ অবস্থান করিতেছেন। এই বাণলিঙ্গশব্দ ব্রহ্মময়। এই স্থানে অনাহতশব্দ প্রত্যক্ষ হয়। এই নিমিত্ত মুনিগণ ইহাকে অনাহতপদ্ম বলেন। এই পদ্ম পরমপুরুষকর্ত্তৃক অধিষ্ঠিত ও আনন্দধাম। ইহার ঊর্দ্ধদেশে বিশুদ্ধচক্রনামে ষোড়শদলপদ্ম রহিয়াছে। এই ষোড়শদলে ধূম্রবর্ণ ষোড়শ স্বরবর্ণ শোভা পাইতেছে। এই পদ্ম মহতী প্রভায় সমুজ্জ্বল। এই পদ্ম জীবের হংসমাত্র জপকে বিশুদ্ধ করিয়া দেয়। অর্থাৎ হংসঃ হইতে সোহং, সোহং হইতে ওঁ এইরূপে পরিণত করে। এই নিমিত্তই ইহার নাম বিশুদ্ধপদ্ম; ইহাকে আকাশচক্রও বলা যায়। ইহার ঊর্দ্ধদেশে ভ্রূদ্বয়ের মধ্যে আত্মাকর্ত্তৃক অধিষ্ঠিত আজ্ঞাচক্র রহিয়াছে। এই স্থানে গুরুর আজ্ঞা সংক্রান্ত হয় বলিয়া ইহাকে আজ্ঞাচক্র বলা যায়। ইহার ঊর্দ্ধদেশে কৈলাসপুরী ও বোধনীচক্র রহিয়াছে। সুব্রত! এই আমি তোমার নিকট শিবচক্র নামে বিখ্যাত নবচক্রের মধ্যে ষট্‌চক্রবিবরণ কীর্ত্তন করিলাম। ইহার ঊর্দ্ধদেশে সহস্রারপদ্ম ও বিন্দুস্থান আছে। এই তোমার নিকট আমি সর্ব্বোৎকৃষ্ট যোগমার্গ কহিলাম। প্রথমতঃ পূরকদ্বারা মূলাধারে মনঃসংস্থাপিত করিবে। গুহ্যদেশে ও মেঢ্রদেশের মধ্যস্থলে মূলাধারে যে কুণ্ডলিনীশক্তি রহিয়াছেন, ঐ স্থান আকুঞ্চিত করিয়া তাঁহাকে জাগরিত করিবে। পরে ব্রহ্মগ্রন্থি, বিষ্ণুগ্রন্থি ও রুদ্রগ্রন্থিভেদসহকারে স্বয়ম্ভূলিঙ্গ, বাণলিঙ্গ ও ইতরলিঙ্গ ভেদপূর্ব্বক ঐ কুণ্ডলিনীদেবীকে বিন্দুচক্রে লইয়া যাইবে। অনন্তর ঐ কুণ্ডলিনীকে পরশিবের সহিত একীভূত ভাবনা করিতে হইবে। তাঁহাদের সামরস্যে দ্রুতলাক্ষারসসদৃশ যে অমৃতরস উৎপন্ন হইবে, তদ্দ্বারা কৃষ্ণানাম্নী যোগসিদ্ধিদায়িনী সেই দেবীর তর্পণ করিয়া বিগলিত সেই অমৃতধারাদ্বারা ব্রহ্মা, বিষ্ণু, রুদ্র, ঈশ্বর, সদাশিব, পরশিব, সাবিত্রী, মহালক্ষ্মী, ভদ্রকালী, ভুবনেশ্বরী, ডাকিনী, রাকিনী, লাকিনী, কাকিনী, শাকিনী, হাকিনীপ্রভৃতি ষট্‌চক্রদেবতার তর্পণ

মানস্য অহন্যহনি মারুতং। জরামরণদুঃখাদ্যৈর্ম্মুচ্যতে ভববন্ধনাৎ। পূর্ব্বোক্তদূষিতা মন্ত্রাঃ সর্ব্বে সিদ্ধ্যন্তি নান্যথা। যে গুণাঃ সন্তি দেবস্য পঞ্চকৃত্যবিধায়িনঃ। তে গুণাঃ সাধকবরে ভবন্ত্যেব ন চান্যথা। ইত্যেতৎ কথিতং সর্ব্বং যোগমার্গমনুত্তমং। ইদানীং ধারণাখ্যান্তু শৃণুষ্বাবহিতো ময়া। দিক্কালাদ্যনবচ্ছিন্নে কৃষ্ণে চেতো নিধায় চ। তন্ময়ো ভবতি ক্ষিপ্রং জীবব্রহ্মৈক্যযোজনাৎ। অথবা সমলং চিত্তং যদা ক্ষিপ্রং ন সিদ্ধ্যতি। তদাবয়বযোগেন যোগী যোগান্ সমভ্যসেৎ। পাদাম্ভোজে মনো দদ্যান্নখকিঞ্জল্কচিত্রিতে। জঙ্ঘাযুগ্মে তথা রামকদলীকাণ্ডশোভিতে। উরুদ্বয়ে মত্তহস্তিকরদণ্ডসমপ্রভে। গঙ্গাবর্ত্তগভীরে তু নাভৌ সিদ্ধবিলে ততঃ। উদরে বক্ষসি তথা হারে শ্রীবৎসকৌস্তুভে। পূর্ণচন্দ্রাযুতপ্রখ্যে ললাটে চারুকুণ্ডলে। শঙ্খচক্রগদাম্ভোজদোর্দ্দণ্ডপরিমণ্ডিতে। সহস্রাদিত্যসঙ্কাশে কিরীটে কুণ্ডলদ্বয়ে। স্থানে স্থানে যজেন্মন্ত্রী বিশুদ্ধঃ শুদ্ধচেতসা। মনোনিবেশ্য কৃষ্ণে বৈ তন্ময়ো ভবতি ধ্রুবং। যাবন্মনো লয়ং যাতি কৃষ্ণে স্বাত্মনি চিন্ময়ে। কৃষ্ণ ইত্যুপলক্ষণং। তাবদিষ্টমনুর্ম্মন্ত্রী জপহোমং সমভ্যসেৎ। অতঃপরং ন কিঞ্চিচ্চ কৃত্যমস্তি মনোহরে। বিদিতে পরতত্ত্বে তু সমস্তৈর্নিয়মৈরলং। তালবৃন্তেন কিং কার্য্যং লব্ধে মলয়মারুতে। মন্ত্রাভ্যাসেন

---

করিতে হইবে। অনন্তর যোগী সেই সুষুম্নাপথদ্বারা দেবী কুলকুণ্ডলিনীকে পুনর্ব্বার মূলাধারে আনয়ন করিবেন। এইরূপে প্রতিদিবস পবনাভ্যাস করিলে জরামরণপ্রভৃতি কোন দুঃখই থাকে না এবং যোগী সংসারবন্ধন হইতে মুক্ত হয়েন। ইহাদ্বারা পূর্ব্বোক্ত দূষিত মন্ত্রসমুদায়ও সিদ্ধ হয়, সন্দেহ নাই। যিনি পঞ্চাম্নায়দ্বারা পঞ্চবিধ পথপ্রদান করিয়াছেন, সেই দেবদেব মহাদেবে যে সমুদায় গুণ আছে, সেই সমুদায় গুণ সাধকের প্রকাশমান হয়, সন্দেহ নাই। এই আমি তোমার নিকট উত্তম যোগমার্গ কহিলাম। এক্ষণে কিরূপে ধারণা করিতে হইবে, তাহা বলিতেছি, অবহিতহৃদয়ে শ্রবণ কর। দিক্কালাদির অনবচ্ছিন্ন অনন্তকৃষ্ণে চিত্তসমর্পণপূর্ব্বক জীবব্রহ্মের ঐক্য করিয়া তৎক্ষণাৎ তন্ময় হইয়া যাইবে। অথবা যদি চিত্ত নির্ম্মল না হয়, তাহাহইলে শীঘ্র সিদ্ধ হইতে পারে না। ঈদৃশস্থলে যোগী অবয়বযোগদ্বারা অর্থাৎ যে কোন অবয়বে চিত্তসমাধানদ্বারা যোগ অভ্যাস করিবে। নখকিঞ্জল্কসুশোভিত চরণ-কমলে মনোনিবেশ করিবে অথবা রামরম্ভাকাণ্ডের ন্যায় শোভমান জঙ্ঘাযুগলে মন দিবে। অথবা করিকরসদৃশ উরুদ্বয়ে মনোনিবিষ্ট করিবে অথবা গঙ্গাবর্ত্তসদৃশ পবিত্র নাভিবিবরে মন দিবে কিম্বা উদরে, বক্ষঃস্থলে, হারে, শ্রীবৎসে, কৌস্তভমণিতে চিত্তসমর্পণ করিয়া রাখিবে। কিম্বা অযুত পূর্ণচন্দ্রসদৃশ ললাটদেশে কিম্বা সুচারুকুণ্ডলে অথবা শঙ্খ, চক্র, গদা, পদ্মপরিশোভিত ভুজচতুষ্টয়ে অথবা সহস্র দিবাকরসদৃশ দেদীপ্যমান কিরীটদেশে অথবা কুণ্ডলযুগলে মনোনিবেশ করিবে। বিশুদ্ধচারী সাধক বিশুদ্ধহৃদয়ে এইরূপে কৃষ্ণশরীরের স্থানে স্থানে মনোনিবেশ করিলে তন্ময় হইয়া যাইবে, সন্দেহ নাই। পরমাত্মাস্বরূপ চিন্ময় কৃষ্ণে যে পর্য্যন্ত মনোলয় না হয়, সেই পর্য্যন্ত এইরূপ করিতে হইবে। এস্থলে কৃষ্ণপদ উপলক্ষণমাত্র। সাধক নিজ নিজ ইষ্টদেবতার শরীরে এইরূপে মনোনিবেশ করিয়া ধারণা অভ্যাস করিবে। সাধক যে কোন ইষ্টমন্ত্র অবলম্বন করিয়া জপ হোমপ্রভৃতি অভ্যাস করিবে। এতদ্ব্যতীত সাধকের অন্য আর কিছুই অবশ্যকর্ত্তব্য কর্ম্ম নাই। যে সময় পরমতত্ত্ব পরিজ্ঞাত হইবে, তখন আর কোন নিয়মেরই আবশ্যকতা থাকে না; কারণ যে

যোগেন জ্ঞানং জ্ঞানায় কল্পতে। ন যোগেন বিনা মন্ত্রো ন মন্ত্রেণ বিনা হি সঃ। দ্বয়োরভ্যাসযোগো হি ব্রহ্মসংসিদ্ধিকারণং। তমঃপরিবৃতে গেহে ঘটো দীপেন দৃশ্যতে। এবং মায়াবৃতো হ্যাত্মা মনুনা গোচরীকৃতঃ। এবং তে কথিতং ব্রহ্মন্ মন্ত্রযোগমনুত্তমং। দুর্ল্লভং বিষয়াসক্তৈঃ সুলভং ত্বাদৃশামপি॥

অথ প্রকারান্তরং। তত্র শারদায়াং—ষণ্ণবত্যঙ্গুলায়ামং শরীরং উভয়াত্মকং। গুদধ্বজান্তরে কন্দমুৎসেধাদ্ব্যঙ্গুলং বিদুঃ। তস্য দ্বিগুণবিস্তারং বৃত্তরূপেণ শোভিতং। নাড্যস্তত্র সমুদ্ভূতা মুখ্যাস্তিস্রঃ প্রকীর্ত্তিতাঃ। ইড়া বামে স্থিতা নাড়ী পিঙ্গলা দক্ষিণে মতা। তয়োর্ম্মধ্যগতা নাড়ী সুষুম্না বংশমাশ্রিতা। পাদাঙ্গুষ্ঠদ্বয়ং যাতা শিখাভ্যাং শিরসা পুনঃ। ব্রহ্মস্থানং সমাপন্না সোমসূর্য্যাগ্নিরূপিণী। তস্যা মধ্যগতা নাড়ী চিত্রাখ্যা যোগিবল্লভা। ব্রহ্মরন্ধ্রং বিদুস্তস্যাং পদ্মসূত্রনিভং পরং। আধারাংশ্চ বিদুস্তত্র মতভেদাদনেকধা। দিব্যমার্গমিদং প্রাহুরমৃতানন্দকারকং। ইড়ায়াং সঞ্চরেচ্চন্দ্রঃ পিঙ্গলায়াং দিবাকরঃ। জ্ঞাতৌ যোগনিদানজ্ঞৈঃ সুষুম্নায়াঞ্চ তাবুভৌ। আধারকন্দমধ্যস্থং ত্রিকোণমতিসুন্দরং। জ্যোতিষাং নিলয়ং দিব্যং প্রাহুরাগমবেদিনঃ। তত্র বিদ্যুল্লতাকারা কুণ্ডলী পরদেবতা। পরিস্ফুরতি

---

সময় মলয়পবন লাভ করা যায়, তখন আর তালবৃন্তে কি প্রয়োজন? মন্ত্রাভ্যাস ও সহকৃত যোগদ্বারা যে জ্ঞানলাভ হয়, তাহাই তত্ত্বজ্ঞানের কারণ। যোগব্যতিরেকে মন্ত্রদ্বারা অথবা মন্ত্রব্যতিরেকে কেবল যোগদ্বারা কিছুই ফল হয় না। মন্ত্র ও যোগ উভয়সাধন করিলে ব্রহ্মজ্ঞানলাভ হয়। অন্ধকারপরিবৃত গৃহে যেরূপ প্রদীপদ্বারা ঘট লক্ষিত হয়, সেইরূপ মায়াপরিবৃত আত্মা যোগসহকৃত মন্ত্রদ্বারাই প্রত্যক্ষ হইয়া থাকে। ব্রহ্মন্! এই আমি তোমার নিকট উত্তম মন্ত্রযোগ কহিলাম। যাহারা বিষয়াসক্ত, তাহাদিগের পক্ষে ইহা নিতান্ত দুর্লভ, যাহারা তোমার ন্যায় নির্লিপ্তভাবে কার্য্য করেন, তাঁহাদের পক্ষেই এই মন্ত্রযোগ সুলভ॥

এক্ষণে অন্যপ্রকার কথিত হইতেছে। শারদাতিলকে কথিত আছে, শিব শক্তি উভয়াত্মক এই শরীর ষণ্ণবতিঅঙ্গুল দীর্ঘ। ইহার মধ্যে গুহ্যদেশ ও ধ্বজের মধ্যস্থলে দুই অঙ্গুলি উন্নত একটী পথ আছে। তাহার বিস্তার তাহার দ্বিগুণ; এই পথ গোলাকার। এই মূলাধার হইতে যে সমুদায় নাড়ী উদ্গত হইয়াছে, তন্মধ্যে তিনটি নাড়ী প্রধানা। ইহার মধ্যে বামদিকে যে নাড়ী আছে, তাহার নাম ইড়া; দক্ষিণদিকে যে নাড়ী আছে, তাহার নাম পিঙ্গলা; মধ্যস্থলে যে নাড়ী আছে, তাহার নাম সুষুম্না। এই সুষুম্না মেরুদণ্ড আশ্রয় করিয়া রহিয়াছে। এই সুষুম্নানাড়ী শিখাদ্বারা পাদাঙ্গুষ্ঠযুগলে এবং শিরোদ্বারা ঊর্দ্ধ ব্রহ্মস্থানপর্য্যন্ত গমন করিয়াছে। এই নাড়ী চন্দ্র, সূর্য্য ও অগ্নিস্বরূপা। এই সুষুম্নানাড়ীর মধ্যে যোগীজনপ্রিয় যে অন্য এক নাড়ী আছে, তাহার নাম চিত্রা। এই চিত্রার মধ্যে পদ্মসূত্রসদৃশ ব্রহ্মরন্ধ্র রহিয়াছে। এই নাড়ীতে সমুদায় আধার বিদ্যমান রহিয়াছে। এই আধারবিষয়ে অনেক মতভেদ আছে। এই আধার বৈজ্ঞানিক দিব্য মার্গ; ইহাদ্বারাই অমৃতানন্দভোগ করা যায়। ইড়ানাড়ীতে চন্দ্র ও পিঙ্গলানাড়ীতে সূর্য্য সঞ্চরিত হইতেছে। যোগনিদানজ্ঞ জনগণ এই চন্দ্রসূর্য্যকে জ্ঞাত হইতে পারেন। সুষুম্নানাড়ীতেও এই চন্দ্রসূর্য্যের সঞ্চার হয়। আগমবেদী জনগণ বলিয়া থাকেন যে, আধারপদ্মের মধ্যস্থলে একটি অতিসুন্দর ত্রিকোণমণ্ডল আছে। এই ত্রিকোণমণ্ডল দিব্য ও জ্যোতির্ম্ময়। উহাতে সকলের আত্মাস্বরূপা বিদ্যুল্লতাসদৃশী পরমদেবতা কুণ্ডলিনী অবস্থান করিতেছেন। তাঁহার

সর্ব্বাত্মা সুপ্তাহিসদৃশাকৃতিঃ। বিভর্ত্তি কুণ্ডলীশক্তিরাত্মানং হংসমাশ্রিতা। হংসঃ প্রাণাশ্রয়ো নিত্যং প্রাণা নাড়ীপথাশ্রয়াঃ। আধারাদুদ্গতো বায়ুর্যথাবৎ সর্ব্বদেহিনাং। দেহং প্রাপ্য স্বনাড়ীভিঃ প্রয়াণং কুরুতে বহিঃ। দ্বাদশাঙ্গুলমানেন তস্মাৎ প্রাণ ইতীরিতঃ। রম্যে মৃদ্বাসনে শুদ্ধে পট্টাজিনকুশোত্তরে। বদ্ধৈকমাসনং যোগী যোগমার্গপরো ভবেৎ। জ্ঞাত্বা ভূতোদয়ং দেহে যথাবৎ প্রাণবায়ুনা। তত্তদ্ভূতং যজেদ্দেহে দৃঢ়ত্বাবাপ্তয়ে সুধীঃ। আসন-ভূতোদয়ে প্রাগুক্তে। অঙ্গুলীভির্দৃঢ়ং বদ্ধা করণানি সমাহিতঃ। অঙ্গুষ্ঠাভ্যামুভে শ্রোত্রে তর্জ্জনীভ্যাং বিলোচনে। নাসারন্ধ্রে চ মধ্যাভ্যামন্যাভির্ব্বদনং দৃঢ়ং। বদ্ধাত্মপ্রাণমনসা-মেকত্বং সমনুস্মরন্। ধারয়েন্মারুতং সম্যগ্‌যোগোঽয়ং যোগিবল্লভঃ। নাদঃ সংজায়তে তস্য ক্রমাদভ্যসতঃ শনৈঃ। মত্তভৃঙ্গাঙ্গনাগীতসদৃশঃ প্রথমো ধ্বনিঃ। বীণাকাংস্যানিলা-পূর্ণবংশধ্বনিনিভোঽপরঃ। ঘণ্টারবসমঃ পশ্চাদ্ঘনমেঘস্বনোঽপরঃ। এবমভ্যসতঃ পুংসঃ সংসারধ্বান্তনাশনং। জ্ঞানমুৎপদ্যতে সর্ব্বং হংসলক্ষণমব্যয়ং। পুংপ্রকৃত্যাত্মকৌ প্রোক্তৌ বিন্দুসর্গৌ মনীষিভিঃ। তাভ্যাং ক্রমাৎ সমুদ্ভূতৌ বিন্দুসর্গাবসানকৌ। হংসৌ তৌ পুং-প্রকৃত্যাখ্যৌ হং পুমান্ প্রকৃতিস্তু সঃ। অজপা কথিতা তাভ্যাং জীবো যামুপতিষ্ঠতে। পুরুষং ত্বাশ্রয়ং মত্বা প্রকৃতির্নিত্যমাত্মনঃ। যদা তদ্ভাবমাপ্নোতি তদা সোঽহমিদং ভবেৎ। সকারার্ণং হকারার্ণং লোপয়িত্বা ততঃপরং। সন্ধিং কুর্য্যাৎ পূর্ব্বরূপং তদাসৌ প্রণবো

---

আকার নিদ্রিত সর্পের ন্যায়। এই কুণ্ডলিনীশক্তি হংস আশ্রয়পূর্ব্বক জীবাত্মাকে ধারণ করিয়া রহিয়াছেন। হংসও প্রাণকে আশ্রয় করিয়া রহিয়াছেন। পূর্ব্বোক্ত নাড়ীপথও প্রাণবায়ুর আশ্রয়। সমুদায় ব্যক্তির মূলাধার হইতে যথাবিধানে বায়ু উদ্গত হইয়া নাড়ীপথে গমনপূর্ব্বক শরীর হইতে বহির্দ্দেশে গমন করে। এই প্রাণবায়ুর পরিমাণ সচরাচর দ্বাদশাঙ্গুলমাত্র। সুরম্য মৃদু আসনে বিশুদ্ধবস্ত্র, অজিন ও কুশবিস্তারপূর্ব্বক আসন প্রস্তুত করিয়া যোগী যোগ অভ্যাস করিবেন। আরম্ভের সময় তিনি প্রাণবায়ুদ্বারা যথাবিধানে দেহে ভূতোদয় পরিজ্ঞাত হইবেন। পরে, দৃঢ়তার নিমিত্ত দেহে সেই সেই ভূতের অর্চ্চনা করিতে হইবে। আসন ও ভূতোদয় পূর্ব্বে বলা হইয়াছে। যোগা-ভ্যাসের সময় সমাহিতহৃদয়ে অঙ্গুলিদ্বারা ইন্দ্রিয়সমুদায় দৃঢ়রূপে রুদ্ধ করিবে। অঙ্গুষ্ঠদ্বয়দ্বারা উভয় কর্ণ, তর্জ্জনী-দ্বয়দ্বারা উভয় লোচন, মধ্যমাদ্বয়দ্বারা উভয় নাসারন্ধ্র, অবশিষ্ট অঙ্গুলিদ্বারা বদন দৃঢ়রূপে রুদ্ধ করিয়া প্রাণ ও মনের একতা অনুধ্যানপূর্ব্বক বায়ুধারণ করিবে। এই যোগ যোগীদিগের নিতান্তপ্রিয়। এই যোগ অভ্যাস করিতে করিতে ক্রমশঃ বহুবিধ নাদশ্রবণ হয়। প্রথমতঃ মত্ত ভৃঙ্গীনাদ, পরে ক্রমশঃ বীণাধ্বনি, কাংস্য ( কাঁশর ) ধ্বনি, বংশী-ধ্বনি, ঘণ্টারব, ঘনমেঘধ্বনি ইত্যাদি বহুবিধধ্বনি শ্রুত হইতে থাকে। এইরূপ অভ্যাস করিলে সংসারের অজ্ঞানা-ন্ধকার বিদূরিত হয় এবং হংসলক্ষণ অব্যয়জ্ঞান প্রকাশমান হইয়া থাকে। বিন্দু ও বিসর্গ পুরুষ ও প্রকৃতিস্বরূপ। এই পুরুষপ্রকৃতি হইতে বিন্দু ও বিসর্গের পরিণাম পুরুষপ্রকৃতি নামক হংস উৎপন্ন হইয়াছে। হং এই বর্ণটি পুরুষ, সঃ এই বর্ণটি প্রকৃতি। এই হংসের নামই অজপা। জীব সর্ব্বদা ইহার উপাসনা করেন। যে সময় প্রকৃতি পুরুষকে আপনার নিত্য আশ্রয় মনে করিয়া একীভাবাপন্ন হয়েন, তখন ঐ হংসঃ সোহংরূপে পরিণত হয়।

ভবেৎ। পরানন্দময়ং নিত্যং চৈতন্যৈকগুণাত্মকং। আত্মাভেদস্থিতং যোগী প্রণবং ভাবয়েৎ সদা। আম্নায়বাচামতিদূরমাদ্যং বেদ্যং সুসম্বেদ্যগুণেন সন্তঃ। আত্মানমানন্দরসৈকসিন্ধুং পশ্যন্তি তে তারকমাত্মনিষ্ঠাঃ। সত্যং হেতুবিবর্জ্জিতং শ্রুতিশিরামাদ্যং জগৎকারণং ব্যাপ্তং স্থাবরজঙ্গমং নিরুপমং চৈতন্যমন্তর্গতং। আত্মানং রবিচন্দ্রবহ্নিবপুষং তারাত্মকং সন্ততং নিত্যানন্দগুণালয়ং সুকৃতিনঃ পশ্যন্তি রুদ্ধেন্দ্রিয়াঃ। তারস্য পঞ্চবিভবৈঃ পরিচীয়মানং মানৈকগম্যমনিশং শ্রুতিমৌলিমৃগ্যং। সম্বিৎসমস্তমমলস্বরমচ্যুতং তত্তেজঃ পরং ভজত মন্ত্রসুধাম্বুরাশিং। হিরণ্ময়ং দীপ্তমনেকবর্ণং ত্রিমূর্ত্তিমূলং নিগমাদিবীজং। অঙ্গুষ্ঠমাত্রং পুরুষং ভজন্তে চৈতন্যমাত্রং রবিমণ্ডলস্থং। ধ্যায়ন্তি দুগ্ধাব্ধিভুজঙ্গভোগে শয়ানমাদ্যং কমলাসহায়ং। প্রফুল্লনেত্রোৎপলমঞ্জনাভং চতুর্ম্মুখেনাশ্রিতনাভিপদ্মং। আম্নায়গং ত্রিচরণং ঘননীলমুদ্যৎশ্রীবৎসকৌস্তুভগদাম্বুজশঙ্খচক্রং। হৃৎপুণ্ডরীকনিলয়ং জগদেকমূলমালোকয়ন্তি কৃতিনঃ পুরুষং পুরাণং। বিন্দোর্নাদসমুদ্ভবঃ সমুদিতো নাদো জগৎকারণং তারং তত্ত্বমুখাম্বুজং পরিবৃতং বর্ণাত্মবাহুব্রজৈঃ। আম্নায়াঙ্ঘ্রিচতুষ্টয়ং পুররিপোরানন্দমূলং বপুঃ। পায়াম্নো মুকুটেন্দুখণ্ডবিলসদ্দিব্যামৃতৌঘপ্লুতং। পিণ্ডং ভবেৎ কুণ্ডলিনী শিবাত্মপদং তু হংসঃ সকলান্তরাত্মা। রূপং স্মৃতং বিন্দুরমন্দকান্তিরতীবরূপং শিবসামরস্যং। পিণ্ডাদিযোগং

---

পরে মূর্ত্তিস্বরূপ সকার ও হকার লোপ করিয়া পূর্ব্বরূপ সন্ধি করিলে ওঁ এই পদ হয়। এই সময় সাধক পরমানন্দময়, নিত্য, চৈতন্যস্বরূপ এই প্রণবকে আত্মা হইতে অভিন্নস্বরূপ ভাবনা করিবেন। এই সময় যোগীরা আত্মনিষ্ঠ হইয়া আম্নায়বাক্যের অগোচর, আদ্য, সুসংবেদ্য গুণদ্বারা বেদ্য, আত্মস্বরূপ সেই আনন্দরসসাগর প্রণব প্রত্যক্ষ করিয়া থাকেন। এই সময় সুকৃতিশালী যোগীরা ইন্দ্রিয়সমুদায় রোধপূর্ব্বক কারণবর্জ্জিত, নিত্য, বেদবেদান্তের মূল, জগৎকারণ, স্থাবরজঙ্গমব্যাপী, অন্তর্গত নিরুপম চৈতন্যস্বরূপ, নিত্যানন্দময়, চন্দ্রসূর্য্যবহ্নিরূপ আত্মাকে প্রণবস্বরূপ প্রত্যক্ষ করেন। যোগিগণ! অকার, উকার, মকার, নাদ, বিন্দু এই পঞ্চরশ্মিসমন্বিত, শ্রুতিশিরোভাগে অন্বেষণীয়, সম্বিন্ময়, অমলস্বরভূষিত, অচ্যুত, মন্ত্রসুধাসাগরস্বরূপ সেই প্রণবরূপ পরমতেজঃ আশ্রয় কর। জ্ঞানী ব্যক্তিরা হিরণ্যকান্তি, প্রদীপ্ত, অনেকবর্ণ, ত্রিমূর্ত্তিমূল, নিগমাদিবীজ রবিমণ্ডলস্থিত চৈতন্যস্বরূপ, অঙ্গুষ্ঠমাত্র পরমপুরুষকে ভজনা করেন। যিনি দুগ্ধসমুদ্রে ভুজঙ্গভোগে লক্ষ্মীসহায় হইয়া শয়ন করিয়া থাকেন, যাঁহার নেত্রোৎপল বিকসিত, যাঁহার বর্ণ অঞ্জনের ন্যায়, চতুর্ম্মুখ ব্রহ্মা যাঁহার নাভিপদ্ম আশ্রয় করিয়া থাকেন, সেই আদ্যপুরুষকেই যোগীরা ধ্যান করেন। যিনি আম্নায়ের গোচর, যিনি এক সময় ত্রিবিক্রমরূপ ধারণ করিয়াছিলেন, যিনি ঘনমেঘের ন্যায় নীলবর্ণ, যাঁহাতে শ্রীবৎস, কৌস্তুভমণি, গদা, পদ্ম, শঙ্খ ও চক্র শোভা পাইয়া থাকে, যিনি জগতের সৃষ্টিকর্ত্তা, যিনি সকলের হৃদয়কমলে অবস্থান করেন, সেই পুরাণপুরুকে সুকৃতিশালী ব্যক্তিরাই অবলোকন করিয়া থাকেন। বিন্দু হইতে নাদের উৎপত্তি হইয়াছে। নাদ হইতে জগৎকারণ প্রণব আবির্ভূত হইয়াছে। তত্ত্বই এই প্রণবের মুখকমল, বর্ণসমুদায় তাঁহার হস্তস্বরূপ, আম্নায় তাঁহার চরণস্বরূপ। চূড়ামণিরূপ চন্দ্রকলাবিগলিত দিব্য অমৃতধারায় পরিপ্লুত, আনন্দমূল দেবদেব মহাদেবের শরীরই এই প্রণবের শরীর। এই প্রণবাত্মক শিব আমাদিগকে রক্ষা করুন্। কুণ্ডলিনী-

